৮১, ৮২, ৮৩ শতাংশ ভোট হয়েছে এবং কোনও কোনও জেলায় ৯০ শতাংশও ভোট হয়েছে, কুচবিহারে ৯২ শতাংশ ভোট হয়েছে। আর এই রাজ্যে ২২ তারিখে যে ভোট হয় তাতে বামফ্রন্টের দুইজন কর্মী খুন হয়েছে। একজন মুর্শিদাবাদের ডোমকলে হায়দার আলি মণ্ডল, আর একজন বর্ধমানের পশ্চিম গোপালপুরের এককড়ী মুখার্জি। তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি'র লোকেরা আমাদের এই দুইজন কর্মীকে খুন করেছে। ২২ তারিখে প্রথম দফায় নির্বাচন যখন হয়। এছাড়া অন্য কোনও খুনের ঘটনা নেই। কিন্তু অন্যান্য রাজ্যের দিকে যদি তাকাই তাহলে কি দেখবো? উত্তর প্রদেশ থেকে শুরু করে বিভিন্ন জায়গায় দেখা যাবে যে রক্তের গঙ্গা বয়ে গেছে এই নির্বাচনকে কেন্দ্র করে। এটাই হচ্ছে এদের গাত্রোদাহের কারণ, এটাই হচ্ছে ওদের বুকের যন্ত্রণার কারণ। পশ্চিমবঙ্গে। কেন আরও খুনোখুনি হলনা, কেন আসামের মতো এই রাজ্যে ১৫ শতাংশ ভোট হলনা, এটাই তাদের বুকের যন্ত্রণার আসল কারণ। ওরা কি করে এসব তথ্য ফেস করবেন? এখানে জ্যোতি বসু নেই। কেন নেই সেই বাস্তব অবস্থার মুখোমুখি ওরা হতে চাচ্ছেন না। ওরা এর পিছনে একটা অজুহাত দাঁড় করালেন। কারণ অতীশ বাবু আর কি বলবেন, ওনার বলার তো আর কিছু নেই। নির্বাচনে পরাজয়ের পরে সারা দেশের মানুষের কাছে মুখ দেখাতে পারছেন না। মানুষের উপরে কেন এই নির্বাচন চাপিয়ে দিলেন তার কোনও যুক্তি ওরা দাঁড় করাতে পারছেন না। ১৯৯৬ সালে লোকসভার নির্বাচনের পরে মানুষের রায়ে একটা যুক্তফ্রন্ট সরকার হল। তাকে ওরা নিঃশর্ত সমর্থনের কথা বলেছিলেন। কিন্তু একবার ৩০শে মার্চ, আর একবার ২৮শে নভেম্বর ওরা সমর্থন তুলে নিলেন এবার তার ফলে ৪ঠা ডিসেম্বরে লোকসভা ভাঙ্গতে হল। কারণ হর্স ট্রেডিং শুরু হয়ে গেল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখানে আপনার মাধ্যমে উল্লেখ করতে চাই, এখানে কমল বাবু আছে, উনি ওদের কাছে এই বক্তব্য পৌঁছে দিতে পারবেন, যে অজুহাতে ভারতবর্ষের মানুষের উপরে এই নির্বাচন চাপিয়ে দেওয়া হয়েছে, এই নির্বাচনের বিশাল ব্যয় ভার মানুষের উপরে চাপিয়ে দেওয়া হয়েছে, যার জন্য মানুষের জান গেল, মান গেল, কিন্তু তা সত্ত্বেও আবার সেই ঝুলন্ত লোকসভা হল। আজকে এর পিছনে কাদের ভূমিকা আছে? আজকে কংগ্রেস যে দায়িত্বজ্ঞানহীন ভূমিকা পালন করেছে, তার জবাব কে দেবে?

রাজীব গান্ধী হত্যাকান্ডকে ঘিরে তারা সেখানে জৈন কমিশনের অজুহাত আনলেন। কিন্তু তাদের জানা উচিত যে, রাজীব হত্যার পর ভার্মা কমিশন গঠিত হয়েছিল। কিন্তু ভার্মা কমিশনের রিপোর্ট ১৯৯১ থেকে ১৯৯৬ পর্যন্ত কেন্দ্রে নরসীমা রাও পরিচালিত কংগ্রেস সরকার থাকা সত্ত্বেও আলো দেখবার সুযোগ পেল না। বামপন্থীরা সংসদে দাবি করেছিলেন ভার্মা কমিশনের রিপোর্ট পেশ করবার জন্য, কিন্তু দেখা গেল, সেই ফাইলই উধাও হয়ে গেল। আমি এখানে উল্লেখ করতে চাই যে, সেই ভার্মা কমিশনের রিপোর্টের

একটি কপি রাজনৈতিক দলগুলির কাছে পাঠান হয়েছিল নির্বাচন পরিচালনা করবার জন্য। প্রসঙ্গক্রমে এটা উল্লেখ করছি, এই কারণে যে, এই পরিস্থিতির মুখোমুখি তারা হতে পারছেন না মূল বা তৃণমূল কেউই, কারণ ভার্মা কমিশন অফ এনকোয়ারি তাদের রিপোর্টে বলেছেন—

The Verma Commission of Enquiry which enquired into the assassination of Shri Rajiv Gandhi, Former Prime Minister at Sriperambudur on May 21, 1991, observed that the party leaders/workers/ organisers of the meeting on which Shri Gandhi was killed had not perceived any role for themselves towards the security arrangements of their leader thinking that this was entirely responsibility of the State Police Authorities. The Commission concluded that the behaviour of the party leaders/ workers/ organisers of the meeting had created impediments in the effective security arrangements for Shri Rajiv Gandhi.

এটা ছিল ভার্মা কমিশনের ফাইন্ডিংস, তাই ভার্মা কমিশনের ফাইল উধাও হয়ে যায়। এবারে ২৬.১২.১৯৯৭ তারিখে নির্বাচন পরিচালনা করবার জন্য যে সার্কুলার বের করা হয়েছে তাতে ভার্মা কমিশনের এই ফাইন্ডিংস উল্লেখ করা আছে। আমি উল্লেখ করছি, আজকে যারা সরকার গঠন করতে যাচ্ছেন তারা চেষ্টা চালাচ্ছেন পশ্চিমবঙ্গে একটা অরাজকতা তৈরি করবার জন্য; এই রাজ্যের ঐতিহ্যকে, স্বাধীনতার পর থেকে অর্জিত ধর্মনিরপেক্ষতার ঐতিহ্যকে সমূলে উৎপাটিত করবার জন্য। আর এই রাজ্যে তাদের যারা ক্ষেত্র প্রস্তুত করে দিয়েছেন তারা হচ্ছেন জাতীয় কংগ্রেস। সে কারণে অতীশ বাবু এখানে দাঁড়াতে পারছেন না, ভার্মা কমিশনের রিপোর্টের ফাইলও তাই উধাও হয়ে গেছে। কেন্দ্রে একটা সরকার চলছিল, কিন্তু যেন-তেন-প্রকারেণ তাকে টেনে নামিয়ে দিয়ে আজকে দেশে একটা অস্থির অবস্থা তৈরি করে দিলেন তারা, দেশের স্থায়িত্ব নষ্ট করে দিলেন। এখানে মাননীয় রাজ্যপাল এটা উল্লেখ করেছেন, আমিও উল্লেখ করছি যে, এই নির্বাচনের ফলাফল ঠিকই আমাদের বুকে যন্ত্রণা এনে দিয়েছে, কারণ ধর্মনিরপেক্ষতা, দেশের স্থায়িত্বকে ওরা ধ্বংস করতে চাইছেন। আমরা বামপন্থীরা যেমন বলছি কোয়ালিশন গভর্নমেন্টের কথা, তেমনি আজ থেকে অনেক বছর আগে ১৯৫৪ সালে ২৪শে ফেব্রুয়ারি বাংলা-বিহার মার্জারের বিরুদ্ধে এখানে ঐক্যবদ্ধ ভাবে আন্দোলন হয়েছে। কাজেই এখানে স্বাধীনতার পর থেকে যুক্ত আন্দোলনের একটা ধারণা রয়েছে; সেই ধারণার উপর দাঁড়িয়ে ১৯৬৭ এবং ১৯৬৯ সালে রাজ্যে যুক্তফ্রন্ট এবং ১৯৭৭ সালে বামফ্রন্ট তৈরি হয়েছে। এর দ্বারা একটা শক্তি আমরা অর্জন করেছি।

আজকে গোটা দেশ আমাদের দিকে তাকিয়ে রয়েছে এই পথকে অবলম্বন করবার জন্য। আজকে পৃথিবীর ৮৬টি দেশে চলছে কোয়ালিশন সরকার। আমরা এই পথের দিশারী। এবং এটা আমরা করেছি নির্দিষ্ট কর্মসূচি নিয়ে। যখন যা, তখন তা, নয়; নীতি বিসর্জন দিয়ে নয়।

[2-20 – 2-30 p.m.]

আগলে নেওয়ার জন্য নয়, দিদিকে ধর, ওকে ধর ওকে ছাড় নয়, এই যা হচ্ছে তা নয়, তখন কিন্তু আপনারা বিদ্রুপ করেছিলেন। আজকে এই যে সরকার গঠিত হতে যাচ্ছে, যিনি অপেক্ষমান তাঁরা ১৫টি দল নিয়ে—এই ১৫টি পাক নির্বাচনী— তার সাথে নূতন করে আরও যুক্ত করছেন, কয়েক জন যুক্ত হয়ে অপেক্ষা করছেন, কয়েক জনকে কেনবার জন্য থলি নিয়ে ঘুরছেন, বিশেষ বিমানে যাচ্ছেন। এমন কি সংসদীয় গণতন্ত্রকে চৌপাট করে দিচ্ছে। তিনি এক দলের হয়ে রাজ্যসভার সদস্য, সেই দলকে রিজেক্ট করে আর একটা দলের হয়ে সরকার করবার জন্য হায়দ্রাবাদে উড়ে যাচ্ছেন। একটু আগে আমি এখানে উল্লেখ করলাম একজন মাননীয় সদস্য বাইরে করছেন এক দল আবার বিধানসভায় সুযোগ সুবিধা পাওয়ার জন্য বিধানসভায় করছেন অন্য দল, ভিতরে করছেন আই.এন.সি. আর বাইরে করছেন টি.এম.সি.। এটা হচ্ছে নৈতিকতার প্রশ্ন, এর বিরুদ্ধে আমাদের চ্যালেঞ্জ। এখানেই তো দাঁড়িয়ে পশ্চিমবাংলার বামপন্থী সরকারটা চলছে, এখানেই তো দাঁড়িয়ে মানুষের আশীর্বাদ নিচ্ছি। এটা অনেকের কাছে চক্ষুশূল। সেইজন্য আমি বলছি এই নির্বাচনে রায়ের যে ঘটনা ঘটল তাতে আমাদের রাজ্যে আমরা ৩৩টি আসন পেয়েছি। এই প্রসঙ্গে আমি বলে রাখি কিছু কিছু খবরের কাগজ বলে দিচ্ছে এই এই এম.পি. পদত্যাগ করছে এই এই এম.এল.এ. হেরেছে, এদের পদত্যাগ করা উচিত। তাহলে কোনও রাজ্যের সরকার থাকবে? হরিয়ানায় থাকবে? তামিলনাড়ুতে থাকবে, উড়িষ্যায় থাকবে মহারাষ্ট্রে থাকবে রাজস্থানে থাকবে? কোনও রাজ্যে থাকবে? এই রাজ্যে সংখ্যা গরিষ্ঠ আমরা, আমরা জয়ী হয়েছি। সরকার তো যাবে না। একটা প্রশ্ন এখানে এসে যায়। কোন সরকার চাইছে বিরোধীরা? উত্তরপ্রদেশের সরকার? ৯৫ জন মন্ত্রী সভার সদস্য নিয়ে সরকার, ৫ জন দলত্যাগী, ৫ জনকে নিয়ে সরকার। এই নির্বাচনের আগে একটা কমিটি গঠিত হয়েছিল যারা দেখবে ক্রিমিনাল কারা কারা নির্বাচনে দাঁড়াচ্ছে। দেখা গেল ৭২ জনের নাম, যারা নামকরা ক্রিমিনাল বিভিন্ন মামলায় জড়িত আছে। এই ৭২ জনের নাম কুলদীপ নায়ার প্রমুখরা ঠিক করেছিলেন, তাঁরা তাদের চিহ্নিত করেছেন। এই ৭২ জনের মধ্যে একজনও বামপন্থী নেই। সামনে এসে দাঁড়িয়ে হাত পাতছেন, পদ্মফুলের হয়ে হাত পাতছেন। যার জন্য চটে যাচ্ছেন, পঙ্কজ বাবুর নামটা তো পঙ্কজ, চটবেন তো বটেই। ঐ দাউদ ইব্রাহিমকে সেল্টার দিয়ে ছিলেন

দুজন, তার মধ্যে একজন হচ্ছে কংগ্রেসের নেতা কল্পনাথ রাই আর একজন হলেন বি.জে.পি.-র নেতা নাম বিজ মোহন স্মরণ সিং। এই ক্রিমিনালের তালিকা বি.জে.পি.-তে আছে। ২রা ফেব্রুয়ারি স্টেটসম্যান পত্রিকায় নাম বার করেছিল এবং ১৩ তারিখে গণশক্তি পত্রিকায় নাম বেরিয়েছিল। এই বিজ মোহন স্মরণ সিং বি.জে.পি.-তে আছে আর এই কল্পনাথ রাই কোথায় আছে—সমতা পার্টিতে। একটু ঘুরে আছে, সরাসরি বি.জে.পি.-তে নেই।

সমতা-বি.জে.পি., তৃণমূল সব একসঙ্গে আছে, সেখানে কল্পনাথ রাই আছে। যারা এই সরকার গড়ছে তাদের যারা প্রতিনিধি, তাদের যারা মদত দিচ্ছে তারা আবার চিৎকার করছেন এই রাজ্যে। আমি শুধু এই কথা বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয় এই যে সরকার হচ্ছে এদের আমরা দেখব। আর আমরা দেখেছি ১৮ মাসের যুক্তফ্রন্ট সরকারকে। আমরা গর্বিত যে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে ওই সরকার চিন্তা ভাবনা করেছিল। আমাদের দীর্ঘ দিনের দাবি, কমল বাবুও এই দাবির সাথে যুক্ত ছিলেন, হ্যাঁ ওঁরা বিরোধীতা করেছিলেন, অনেকে অংশীদার ছিলেন, কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে সারকারিয়া কমিশন গঠিত হয়েছিল। এই ১৮ মাসে কেন্দ্র রাজ্য সম্পর্কের পুনর্বিন্যাস নিয়ে অনেকটা গতি এনেছিল এই যুক্তফ্রন্ট সরকার। আমাদের সাথে আলোচনা করেছে, এই নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনা নিয়ে বরাদ্দ কি হবে আমাদের রাজ্যের সাথে ওঁরা একসাথে আলোচনা করেছে, আই.এস.সি.-তে মিটিং হয়েছে, যেটা এত দিন কংগ্রেস সরকার সিকেয় তুলে রেখেছিল। আমরা আজকে কি দেখতে পাচ্ছি? যখন দেখা যাচ্ছে একজন প্রধানমন্ত্রী হবেন বলে প্রস্তাব হচ্ছে তখন দেখতে পাচ্ছি অন্য দিকে আর এক রাজ্যের রাজ্যপাল পদত্যাগ করছেন। কারণ হুমকি দেওয়া হচ্ছে তাঁকে ছুঁড়ে ফেলে দেওয়া হবে।

কালকে টিভিতে দেখেছি, ঐ রাজ্যের মুখ্যমন্ত্রী বলছেন, ওঁকে তো বহিষ্কার করা হবে। এ কি সম্পর্ক কেন্দ্র এবং রাজ্যের? রাজ্যের মানুষ যাঁদের নির্বাচিত করেছেন, তাঁরা কি পথ নেবেন? এখানকার যাঁরা কংগ্রেসি অন্য দলে গেছেন, যাঁরা বামফ্রন্টের বিরুদ্ধে হাঁকডাক করছেন, তাঁদের কাছে জানতে চাই, এটা কোনও পথ? এটা গণতান্ত্রিক রীতিনীতির প্রতি সম্মান, না অবমাননা, এটাতে ভাবার প্রশ্ন আছে। হুকমি দিয়েছেন এবং বলছেন কেন করতে হয়েছে। একটার পর একটা এই রকম ঘটনা ঘটছে। কালকে রিপোর্ট বেরিয়েছে, ২১শে অক্টোবর উত্তরপ্রদেশে যে ঘটনা ঘটেছিল তার রিপোর্ট বেরিয়েছে। এ.কে. শ্রীবাস্তব কমিটির রিপোর্ট বেরিয়েছে। এটা আলোচ্য বিষয় যে আমরা কোন জায়গায় আছি। পশ্চিমবাংলা ভারতবর্ষের মধ্যে আছে। এই জায়গায় দাঁড়িয়ে, আমরা দেখছি, সরকার গঠনের জন্য টানা হেঁচড়া চলছে। কোনও নীতির বালাই নেই। তামিলনাড়ু থেকে তিনি দাবি করছেন। আগে যাব না বলেছিলেন, এখন যাচ্ছেন।

এদিকে পশ্চিমবাংলা থেকে দাবি করছেন। এখন মীমাংসা করছেন। আমাদের ভারতবর্ষে তো ২৫টি রাজ্য। শুধু দুটি রাজ্যের দাবি মিটলেই সব হয়ে যাবে? আর বাকি রাজ্যের তাহলে কি হবে? এখানে যাঁরা বিরোধী পক্ষে আছেন, তাঁরা কোন পক্ষে? শুধু দুটি রাজ্যের কথা বলেই হবে? অন্য রাজ্যের ক্ষেত্রে তাহলে কি হবে? পশ্চিমবঙ্গের জন্য কেউ কেউ নাকি একেবারে বিগলিত প্রাণ! পশ্চিমবাংলার উন্নয়নের জন্য বামপন্থীরা যখন আন্দোলন করছেন, রাজ্যের মুখ্যমন্ত্রী যখন ডেপুটেশন দিতে গেছেন, এই রাজ্য থেকে তখন যাঁরা এম.পি. ছিলেন ঐ পক্ষের, তাঁরা তখন যাননি। এখন বলছেন, এখন নাকি রাজ্যের জন্য আলোচনা হবে। আমার প্রশ্ন, মহারাষ্ট্রের জন্য কি করেছেন—বি.জে.পি. মহারাষ্ট্রের স্বার্থ রক্ষা করতে পেরেছে? তাহলে ধুয়ে মুছে গেল কেন? রাজস্থানের জন্য করতে পেরেছেন? হরিয়ানার জন্য করতে পেরেছেন? তাহলে ওখান থেকে ধুয়ে মুছে গেছে কেন? বি.জে.পি. করবে? মোহনদাস করমচাঁদ গান্ধীকে যারা খুন করেছিল সেই ১৯৪৮ সালের ৩০শে জানুয়ারি, সেই আর.এস.এস.-এর নেতা বলছেন, আর.এস.এস. ইজ মাই সোল। আর.এস.এস. হচ্ছে আত্মা। তিনি বলছেন—পরিষ্কার, তিরস্কার আর পুরস্কার। এই হচ্ছে আমাদের দেশের একটা অংশের, একটা সম্প্রদায়ের প্রতি তাদের অনুভূতি। তারা নাকি আমাদের দেশের ঐক্য, আমাদের মর্যাদা রক্ষা করবেন। আর তারজন্য প্রতিদিন খবরের কাগজে খবর হচ্ছে, ছবি হচ্ছে। কিন্তু এখানে যাঁরা বিরোধী পক্ষে আছেন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে তাঁদের কাছে জানতে চাই, আপনারা কোন পক্ষে— সেন্ট্রালাইজেশনের পক্ষে, না কি; ডি-সেন্ট্রালাইজেশনের পক্ষে? নাইন্থ প্ল্যানিং কমিশন যেটা জোর দিয়েছেন, তার একটা হচ্ছে ডি-সেন্ট্রালাইজেশন। ডি-সেন্ট্রালাইজেশনের প্রশ্নে জোরের সঙ্গে উল্লেখ করেছেন। নাইন্থ ফাইভ ইয়ার প্ল্যানে ডি-সেন্ট্রালাইজেশনের ক্ষেত্রে যে কথাটা উল্লেখ করেছেন, এগুলো সবই বলা হয়েছে। এগুলো পড়তে হবে। ডি-সেন্ট্রালাইজেশনের প্রতি গুরুত্ব দিতে হবে। আমাদের রাজ্যে পশ্চিমবাংলার ব্যাপারে কি হয়েছে না হয়েছে এগুলো পড়তে হবে। এগুলো আমরা করে বসে আছি। ক্ষমতার বিকেন্দ্রীকরণ, পঞ্চায়েত, রুরাল ডেভেলপমেন্ট এগুলো আমরা করে বসে আছি। নাইন্থ ফাইভ ইয়ার প্ল্যানিং-এ যে প্রস্তাব রেখেছে—তারা বলেছে, এই এই কাজগুলো করলে উন্নয়ন ঘটবে, বেকারদের কর্মসংস্থান হবে, শিক্ষা ক্ষেত্রে উন্নতি ঘটবে, কৃষি ক্ষেত্রে উন্নতি হবে।

[2-30 – 2-40 p.m.]

যা যা বলা আছে এইসবগুলি আমাদের রাজ্য থেকে করা আছে। এইগুলি আমাদের বলাই আছে। এইগুলি আমরা করে আসছি। আর যে সরকার হতে যাচ্ছে তাদের মূল লক্ষ্য কি—সেন্ট্রালাইজেশন। সব কিছু ক্ষমতাকে কেন্দ্রীভূত করা। আমাদের লক্ষ্য হচ্ছে

বিকেন্দ্রীকরণ করা একেবারে গ্রামস্তর পর্যন্ত—তার ফলে আমরা কি দেখছি—অর্থনীতির ক্ষেত্রে। আমরা বলতে চেয়েছিলাম—তারা কথায় কথায় হুমকি দেন সব সময় আমাদের—নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনার মধ্যে যে অ্যালোকেশন অফ ফান্ডস হয়েছে রাজ্যগুলির ক্ষেত্রে তা থেকে একটাই তথ্য বেরিয়ে এসেছে, কোনও তথ্য, সেটা হচ্ছে, এই এইটথ ফাইভ ইয়ার প্ল্যানে পর্যন্ত তাতে আমাদের রাজ্যে—ফাস্ট টু এইটথ—বরাদ্দ যা ছিল, মহারাষ্ট্রে শুধু নাইনথ ফাইভ ইয়ার প্ল্যানে তা বরাদ্দ হয়েছে। শুধু নাইনথ ফাইভ ইয়ার প্ল্যানে বরাদ্দ হয়েছে—যা আমাদের রাজ্যে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে রাজ্যের বরাদ্দের পরিমাণ—৩৬ হাজার ৭ শত কোটি টাকা। একটু বুঝুন। সেখানে আমাদের রাজ্যে প্রথম পঞ্চবার্ষিকী পরিকল্পনা থেকে নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় হয়েছে বরাদ্দ ৩৬ হাজার ৩৩৪ কোটি টাকা, একটু বুঝুন ব্যাপারটা। কি ভূমিকা গ্রহণ করেছিল কংগ্রেস। নামিয়ে এনেছে রাজ্যকে এমন জায়গায়, বুঝুন বুঝুন করতে করতে এমন জায়গায় নিয়ে এসে হাজির করেছে। কিন্তু এবারকার প্ল্যানে আমাদের বরাদ্দ বেড়েছে। কিন্তু তা সত্ত্বেও দেখবেন, গুজরাটে ৫১ হাজার ১৪২ কোটি, কর্ণাটকে ৪৩ হাজার ১৯৭ কোটি, রাজস্থানে ৩৯ হাজার ৯০৬ কোটি, তামিলনাড়ুতে ৪৬ হাজার ২৯৫ কোটি, মহারাষ্ট্রে ৭৫ হাজার ৯৫৬ কোটি, উত্তরপ্রদেশে ৮৭ হাজার ৯২৭ কোটি, পশ্চিমবঙ্গে সবচেয়ে কম—৩৬ হাজার ৩৩৪ কোটি টাকা, মধ্যপ্রদেশে ৪৪ হাজার ৩৫১ কোটি টাকা। এটা হচ্ছে বরাদ্দের ক্ষেত্র। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই ক্ষেত্রে বলছি, বরাদ্দ আমাদের কম, তারপরে আঙ্গুল দেখাচ্ছে এই রাজ্যের বেকারদের নিয়ে। এখন তাদের লালিপপ দেখান হচ্ছে ভোটে। তরুণদের সম্পর্কে আমরা জানি বেকারত্বর জ্বালা কি। ওদের থেকে আমরা বিচ্ছিন্ন নই। তাদের জ্বালা আমাদেরই জ্বালা। কিন্তু এটা তৈরি করল কারা—কংগ্রেসিদের ঐ পরিকল্পনা। এই পরিকল্পনার মূল উৎস শেষ পর্যন্ত এল.পি.জি. অর্থাৎ লিবারাইজেশন, প্রাইভেটাইজেশন, গ্লোবালাইজেশন; এই বিশ্ব বাণিজ্য সংস্থা, আন্তর্জাতিক অর্থ ভান্ডার থেকে নির্দেশিত পথ ধরে ওরা চলছেন। এর থেকে বেরিয়ে আসবেন। নবম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় আমরা একটা আশা দেখেছিলাম সেখানে এমপ্লয়মেন্ট গ্রোথ এর কথা বলেছেন। আমি উল্লেখ করতে চাই, টেবিল ১৬, সেখানে আমাদের রাজ্যে—দেবু বাবুর উদ্দেশ্যে আমি বলছি—অল ইন্ডিয়া গ্রোথ যা অ্যাজামশনাল হয়েছে বলছেন ২.৬২ পারসেন্ট, আর এটা পশ্চিমবাংলায় কত ৩.১৫। আমরা সামনের সারিতে আছি। আবার দেখুন, লেবার ফোর্স গ্রোথ এই ক্ষেত্রেও বাড়তি যে জায়গাটা সেটায় যাতে আসতে পারে আমাদের ২.৪৫, তারপর ৩.১৫; এই গ্যাপটা আছে। তার মধ্যে দাঁড়িয়ে আমাদের রাজ্যের যে সম্ভাবনা আছে এই নাইনথ ফাইভ ইয়ার প্ল্যানে সেটা তারা করছেন। এবং তারা সেই সেক্টরগুলি চিহ্নিত করেছেন। এটা আমাদের রাজ্য বেছে নিয়েছে। এই এই জায়গাগুলিতে কর্মসংস্থান হতে পারে। ভূমি সংস্কারের ক্ষেত্রে,

গ্রামীণ অর্থনীতির ক্ষেত্রে যে উন্নয়ন দরকার সেখানে এমপ্লয়মেন্ট জেনারেট হতে পারে। সেখানে এই পথ ধরে আমরা আসছি। আবার ট্রেড-এর ক্ষেত্রে, ট্রান্সপোর্ট এর ক্ষেত্রে আমরা যে পথ ধরেছি সেখানেও হতে পারে। এখানে নির্দিষ্ট ভাবে তথ্য হাজির করা হয়েছে, আমি শুধু বলতে চাই, যেখানে সম্ভাবনা আছে বলছেন, এই নাইনথ ফাইভ ইয়ার প্ল্যানে, সেই সেক্টরগুলি হচ্ছে আমাদের রাজ্য। ২০।২১ বছর ধরে আমরা একটার পর একটা পথ অতিক্রম করে যে সেক্টরগুলিকে প্রাধান্য দিয়ে, এই যে ইন্ডাস্ট্রিয়ালাইজেশন নিয়ে অনেকে বিদ্রুপ করেন—কোনও ফল ফলবে না, আপনারা দেখেছেন বক্রেশ্বরে কাজ শুরু হয়েছিল, সেটা নিয়ে মামলা চলল, মামলায় খরচও হয়েছে, সেখানে কাজের পথে বাধা কে—হয় আমলা না হলে মামলা।

হয় হামলা কর, নয় মামলা কর। এখন মূল আর তৃণমূল যাই হোক, তারা সব একই পথের যাত্রী। সেই জায়গা থেকে আমি বলছি, অর্থনীতির ক্ষেত্রে আজকে কি অবস্থা। এখন বি.জে.পি. আসাতে অনেকে খুশি, তবে তৃণমূল বেশি খুশি। এটা যে হবে ওদের নাকি এটা জানা ছিল। আমি বলতে চাই, গত ১২ তারিখে এই বিধানসভায় ওরা যে আচরণ করলেন সেটা কালকে স্টার নিউজে অন্য রাজ্যগুলোয় দেখাতে গিয়ে দেখিয়ে দিল। সারা দেশের রেট্রোসপেকটিভ দেখাতে গিয়ে কর্ণাটক, অন্ধ্রপ্রদেশ, উড়িষ্যা, আসাম, তার সাথে সাথে যুক্ত করে দিল গত ১২ তারিখে কংগ্রেসিরা বিধানসভায় যে আচরণ করেছিল সেটা। তারা কাকে উৎসাহিত করতে চাইছেন, এটা একটু ভাববেন। লোকসভার নির্বাচনের ফলাফল দেখিয়ে ওরা এত হম্বিতম্বি করছে। আমরা তো জানি লোকসভার এবং বিধানসভার নির্বাচন ভিন্ন, লোকসভার নির্বাচনের সঙ্গে সঙ্গে দুটি বিধানসভার উপ-নির্বাচন হয়। যে আসনটি কংগ্রেসের ছিল সেই আসন থেকে ফরোয়ার্ড ব্লকের হরিপদ বিশ্বাস জয়যুক্ত হয়ে এসেছে। এই ব্যাপারটা তো আপনারা একবারও বলছেন না। মাননীয় সদস্য, ইদ্রিশ মন্ডলের জীবনাবসান ঘটেছে, সেই জায়গা থেকে ফরোয়ার্ড ব্লক প্রার্থী নির্বাচিত হয়ে এসেছেন ৫২ হাজার ভোটে। সুতরাং লোকসভার এবং বিধানসভার নির্বাচনের ভিন্নতা আছে, এটাকে বাদ দিয়ে আলোচনা করা যায় না। এখানে থেকেও যারা মনে মনে তৃণমূল করছেন তারা বি.জে.পি.-র কর্মসূচিটি পড়ে দেখেছেন তো। এখন রেডিও, টি.ভি.-তে বার বার বলছেন ন্যাশনাল এজেন্ডা ঠিক করতে হবে। বিনয় কাটিহারকে তো অযোধ্যার মানুষ শুইয়ে দিয়েছে, অযোধ্যার মানুষ চিনতে পারে নি। বি.জে.পি. যে দাবি করেছিল অন্য দলের সদস্যদের টানবার জন্য এখন বলছে আমরা ঐ দাবি ছেড়ে দিচ্ছি। আর বিনয় কাটিহাররা বলছেন, দলের চেয়ে মন্দিরটা বড়। যারা তৃমমূলে ঢুকছেন তারা কি করবেন। ওরা যে উৎশৃঙ্খল আচরণ করেছিল কাউন্টিয়ের সময় সেই ব্যাপারে কমল সেনগুপ্ত মাননীয়া সদস্যা বলেছেন। ৩রা মার্চ যখন কাউন্টিং চলছিল, সেই কাউন্টিংকে কে ডিস্টার্ব করেছিল, কে আইন ভেঙ্গেছিল? ২ তারিখ সারা

রাত জেগে যখন বাড়ি ফিরি, তখন টি.ভি.-র পর্দায় ভেসে আসল, এখানকার যিনি বিধায়ক তিনি একজন এ.ডি.এম.-র কলার ধরে টানছেন। আরেকজন যিনি লোকসভার অন্য কেন্দ্রের প্রার্থী তিনি এ.ডি.এম., এ.আর.ও.-কে ঘেরাও করে রেখেছেন। স্টেটসম্যান পত্রিকা লিখতে বাধ্য হল, ফাইভ আওয়ারস ডিস্টার্ব ফর কাউন্টিং। তৃণমূলের একজন নেত্রী এবং পঙ্কজ বন্দ্যোপাধ্যায় তারা এ.ডি.এম.-এর কলার ধরে টানছেন, এ.আর.ও.-র উপর হামলা করছেন। ঐ জায়গায় দাঁড়িয়ে এই জিনিস চলতে পারে।

এ.আর.ও.-কে আধমরা করেছেন। এই জায়গায় দাঁড়িয়ে এটা চলতে পারে? এটা আমাদের গর্ব যে, আমাদের রাজ্য সব দিক থেকে সাফল্য লাভ করেছে, যা রাজ্যপালের ভাষণের ছত্রে ছত্রে ফুটে উঠেছে। আমরা আশা করব, জনগণ আগামী পঞ্চায়েত নির্বাচনে সেটাই প্রতিফলিত করবেন এবং ছদ্মবেশীদের পরাস্ত করতে তাদের বিরুদ্ধে ভোট দেবেন। এই কথা বলে, এই যে প্রস্তাব উঠেছে, তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[2-40 – 2-50 p.m.]

**মিঃ স্পিকার ঃ** দেবপ্রসাদ সরকার, আপনি কি বলবেন বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** স্যার, আমি যেটা বলতে চাইছিলাম—আমাদের এই বিধানসভার আলোচনা বা বিতর্কের গুরুত্ব দিনের পর দিন হ্রাস পাচ্ছে এবং সেই বিষয়ে আপনিও প্রায়শই সরকারি এবং বিরোধী পক্ষের সদস্যদের সতর্ক করে থাকেন। মুখ্যমন্ত্রী ত্রিপুরায় গেছেন কি না গেছেন, সেটা বড় কথা নয়। কিন্তু এরকম একটা রাজ্যপালের ভাষণের সূচনা-পর্বে ট্রেজারি-বেঞ্চের এই হাল বাঞ্ছনীয় নয়। আমরা তো সুষ্ঠু গণতান্ত্রিক ব্যবস্থা ধরে রাখবার চেষ্টা করছি, সুতরাং এই বিষয়টি আপনার দৃষ্টিতে আনছি—মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে আলোচনা, তা সবাই গুরুত্ব দিয়ে শুনবেন, এটাই বাঞ্ছনীয়,—কিন্তু সেটা প্রতিফলিত হল না। এটা রেকর্ড করালাম।

**মিঃ স্পিকার ঃ** এই ব্যাপারে আমি আপনার সঙ্গে একমত, কোনও দ্বিমত পোষণ করছি না। আপনার কথাটা ঠিক। কিন্তু মুখ্যমন্ত্রী তার কোনও ব্যক্তিগত অসুবিধার জন্য আজকে থাকতে পারবেন না, বলেছেন আমাকে। বলেছেন, যখন তিনি এই প্রোগ্রাম ঠিক করেছেন, তখন বি.এ.কমিটিতে এটা ঠিক হয়নি, আমি ব্যক্তিগত অসুবিধায় থাকতে পারছি না, তবে ১৮, ১৯, ২০ তারিখে থাকবেন। তবে অন্যান্য মন্ত্রীরা তো থাকবেন, তাদের তো থাকা উচিত, এই বিষয়ে আমি আপনার সঙ্গে এক মত। তাই সংসদীয় বিভাগীয় মন্ত্রীদের বলব, আপনারা থাকবেন, সব বিষয়টা শুনবেন—সবাই না থাকলেও অন্তত গুরুত্বপূর্ণ দপ্তরের মন্ত্রীরা থাকবেন, এটা বলব।

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় স্পিকার স্যার, একটা কথা আমার বক্তব্যের শুরুতেই আপনার দৃষ্টি আকর্ষণ করছে। কিছুদিন ধরেই আপনি আপনার উদ্বেগ প্রকাশ করছেন যে, হাউসের মান ক্রমেই নেমে যাচ্ছে, সিরিয়াস নন বিধায়করা। তারা সস্তার, তাৎক্ষণিক সুবিধা পাওয়ার জন্য প্রচার পাওয়ার জন্য যে-পথ অবলম্বন করছেন, তাতে সংসদীয় রাজনীতির একটা অধপতন সূচিত হচ্ছে। এই কথাই বারবার বলছি।

সংসদ বা বিধানসভার মান উন্নয়নের দায়িত্ব বিধায়কদের। কিন্তু আপনি কি ভেবেছেন যে, বিধায়কদের অবস্থাটা কি? সরকার পক্ষের বিধায়করা কোন জায়গায় ঠেলে নিয়ে যাচ্ছে? বিশেষ করে আমরা যারা বিরোধী এম.এল.এ., আমাদের কোনও গুরুত্ব নেই, মিথ্যা সার্টিফিকেট দেওয়া ছাড়া। কলেজের ছেলে মেয়েরা, আজকে যাদের অভিভাবক, প্রচুর টাকা উপার্জন করেন, আমরা জেনে শুনে বাধ্য হই, তাদের মিথ্যা সার্টিফিকেট দিতে যে, ৩০০ টাকা তাদের মাসিক আয়, হাজার টাকা মাত্র। এই ব্যাপারে কিছু কিছু ছাত্র ছাত্রীরা আমাদের কাছে আসেন। তাছাড়া জনজীবনে আমাদের কোনও গুরুত্ব নেই। আমরা একটা দুঃস্থ লোককে সাহায্য করতে পারি না, বা ধরুন আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়ছে, পুলিশ যথাযথ ব্যবস্থা নিচ্ছে না, সেখানে থানা পুলিশকে বললে কাজ হয় না। সেখানে পুলিশ আমাদের শুনিয়ে বলেছে যে, অমুক লোকাল কমিটির সেক্রেটারির সাথে কথা বলে নিন, তারপর আমরা ব্যাপারটা দেখব। জেলার ডি.এম., এস.পি.-দের কাছে আমাদের কোনও গুরুত্ব নেই। আমরা প্রায় ২ লক্ষ জনগণের প্রতিনিধি। আমাদের চেয়ে কম সংখ্যক লোকের প্রতিনিধি হয়ে এলেন—৬০ হাজার, ৭০ হাজার লোকের, সেই জেলা পরিষদের চেয়ারম্যান, তাকে মাথায় তুলে রাখা হয়। তার নির্দেশে সব করা হয়। এমন কি আমাদের মিটিং-এ ডাকার কথা, সেই চিঠিগুলি ঠিক তারিখের পরের দিন হাজির হয় বা কিছু দিন পর হাজির হয়, বা তারিখের দিন হাজির হল যে অমুক দিন মিটিং এ ডাকা হচ্ছে। কিন্তু সেদিন হয়ত অন্যান্য কাজের চাপ থাকায় যাওয়া সম্ভব হয় না। এইভাবে দিনের পর দিন আমাদের গুরুত্ব নষ্ট হয়ে যাচ্ছে। আমার মনে আছে ১৯৬২ সালে যখন প্রথম বিধায়ক হয়ে আসি, তখন একটা অ্যাডভাইসারি কমিটি ছিল ব্লকে। সেখানে মোটামুটি সিদ্ধান্ত নিতেন। কিন্তু আমরা কোচবিহার থেকে সেবার ৭ জনের মধ্যে ৬ জন এম.এল.এ. বিরোধীদের তরফ থেকে এলাম। আমাদের ডাকা হচ্ছে না। কেন মিটিং-এ ডাকা হচ্ছে না। বিধান রায় তখন মুখ্যমন্ত্রী ছিলেন। হাউসে এই কথা তোলার পরেই জেলায় অর্ডার চলে গেল যে, এম.এল.এ.-দের বাদ দিয়ে কোনও মিটিং হতে পারবে না। তাদের ডাকতে হবে। তখন যেটুকু গুরুত্ব ছিল, আজকে বামফ্রন্টের [illegible] শেষ দিকে আমরা এসে অনুভব করছি যে, আমরা ভোটে জিতে এম.এল.এ. হয়ে তারপরেও আমাদের কোনও গুরুত্ব থাকছে না। না প্রশাসনের কাছে, না জনগণের কাছে, সমস্ত জায়গায় গুরুত্ব হারিয়ে ফেলছি। এমন কি বিধানসভায় যে

কথাগুলি বলি সেগুলি গুরুত্ব সহকারে বিবেচনা করা হয় না। আমরা এখানে যে কথাগুলি বলি, সরকার পক্ষ গুরুত্ব দেয় না। কাগজেও সেগুলি খুব ছাপা হয় না। এগুলি হলে আমাদের যারা পাঠালেন, যাদের প্রতি আমরা দায়বদ্ধ, তাদের কাছে আমরা কি বলব?

[2-50 – 3-00 p.m.]

আমরা যে বিধানসভায় তাদের কথাগুলো বলছি, এলাকার কথাগুলো বলছি সেগুলো কিন্তু প্রতিফলিত হচ্ছে না। ভোটাররা জানতে পারছেন না। সেজন্য আমাদের সার্কাস করতে হয়। সার্কাস করলেই ছাপা হবে যে এই বিধায়ক এই কাজ করছেন এবং তাহলেই এলাকার লোকেরা জানতে পারবে যে তাদের বিধায়ক এই কাজ করছে। আপনাদের রবীন বাবু যে কাজটা করেছেন, সেখানকার বিধায়ক—ডানলপ বন্ধ হয়ে আছে এটা শুধু ডানলপের কর্মচারিদের সমস্যা নয় তার সঙ্গে জড়িয়ে আছে পরিবহন সমস্যা, জড়িয়ে আছে সেখানকার গোটা সমাজ। রবীন বাবুর সাথে সরকারের বসা উচিত ছিল। বিধায়কদের গুরুত্ব তাঁরা বলছেন। আপনারা কি মনে করেছেন কিভাবে এই অবস্থাকে মীমাংসার মধ্যে আনা যায়। তিনি বলেছেন কিনা আমি জানি না। যেমন ধরুন এখানে রাজ্যপালের সাংবিধানিক গুরুত্ব বলা হচ্ছে। কাগজে সম্পাদকীয় ছেপেছে, রাজ্যপালকে হেনস্থা করা হয়েছে এটা শিষ্টাচার নয়। আমাদের চিফ হুইপ বললেন যে এটা শিষ্টাচার নয়। এইসব কথা বললেন। ঠিক কথা। কিন্তু আমরা যদি দেখি যে যে ঘটনাগুলো ঘটছে, আমাদের এলাকায় যেসব ঘটনা ঘটছে বা অন্যত্র যে ঘটনা ঘটছে আর রাজ্যপাল বলছেন একেবারে তার বিপরীত। মন্ত্রী সভা যেটা বলছেন উনিও সেটা বলছেন। উনি নিজের থেকে কোনও খোঁজ খবর না নিয়ে ওঁর হাতে যে কাগজটা ধরিয়ে দেওয়া হয়েছে উনি সেটাই পাঠ করেছেন। আমাদের কাছে সেই বইটা বিলি করা হয়েছে। তাহলে রাজ্যপাল আমাদের কাছে কাকাতুয়ার থেকে বড় কি? কাকাতুয়ার গুরুত্ব তার কৃষ্ণ নামে। সে কৃষ্ণ নাম বলে যায়। সে কৃষ্ণ তত্ত্ব জানে না। এখানেই মানুষের সাথে কাকাতুয়ার তফাৎ। আজকে রাজ্যপাল যা পাঠ করলেন তা সম্পর্কে তিনি ওয়াকিবহাল নন। কৃষ্ণ কথা। তাহলে রাজ্যপালের কি গুরুত্ব আমাদের কাছে থাকবে? এটা বিরোধীরা বলতেন। আমি ১৯৬২ সাল থেকে শুনে আসছি যে আমরা তখন বিরোধী ছিলাম, এখন যারা সরকারে আছেন তখন তারা বলতেন রাজ্যপাল পদটি তুলে দেওয়া হোক। শ্বেত হাতি পোষার দরকার কি? তারাই আজকে আবার আমাদের কাছে রাজ্যপালের গুরুত্ব বেশি বেশি করে তুলে ধরার চেষ্টা করছেন। তাহলে রাজ্যপালের গুরুত্ব যাতে আমরা উপলব্ধি করতে পারি তার ব্যবস্থা নেওয়া উচিত। স্যার, রাজ্যপাল বলেছেন যে এই রাজ্যে আইন শৃঙ্খলার পরিস্থিতি সম্পূর্ণ সন্তোষজনক। আমি বাস্তব অবস্থা বলছি। নির্বাচনের

পরের দিন থেকে আমি যা দেখছি তার সাথে রাজ্যপালের ভাষণের কোনও মিল নেই। উনি বলেছেন যে অভিযোগ করলে অভিযুক্তদের বিরুদ্ধে সময়োচিত পদক্ষেপ নেওয়া হয়। এ ব্যাপারে আমাদের সরকার অত্যন্ত সচেতন। কি হল নির্বাচনের পরের দিন থেকে গোটা কোচবিহার জেলায় আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়ল? আমাদের দলের পক্ষে যারা কাজ করার জন্য তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নিয়েছিলেন? তাদের মারধোর করা হল।

তাদের টিউবওয়েল তুলে নিয়ে যাওয়া হল, পঞ্চায়েত যে টিউবওয়েল দিল সেটা তুলে নেওয়া হল, কেন না তোমাদের আমরা টিউবওয়েল দিয়েছিলাম এই জন্য যে তোমরা পঞ্চায়েত দলের প্রধানের হয়ে কাজ করবে, কিন্তু তোমরা তা করনি, তাই টিউবওয়েল তুলে নেওয়া হল। পুলিশকে জানানো হল, পুলিশ গিয়ে বলল ব্যবস্থা করছি। পরে বলল তোমাদের টিউবওয়েল দেওয়া হয়েছিল তাতে আপত্তি আছে। কিন্তু পঞ্চায়েত আইনে কি এই ব্যবস্থা আছে যে একবার যদি টিউবওয়েল মঞ্জুর হয়ে যায় পরে প্রধান গিয়ে তাঁর কোনও কারণ বশত রাগ হলে সেই টিউবওয়েল তুলে নিয়ে গিয়ে অন্য জায়গায় বসাতে পারে। এই ধরনের ঘটনা ঘটছে, যেমন বাড়ি ঘর ভেঙ্গে দেওয়া হচ্ছে, আমাদের পক্ষে কাজ করার জন্য মহিলাকে গাছের সঙ্গে বেঁধে মার দেওয়া হচ্ছে, চুল কেটে দেওয়া হচ্ছে। গতকালই রাত্রে দিনহাটা আবুতারা বাজারে পুলিশ ফাঁড়ির সামনে একটা চায়ের দোকানের কাছে আমাদের কর্মী নলিনী দাস চা খাচ্ছিল। সেখানে ১৫-১৬ জন গিয়ে যেহেতু আমাদের দলের হয়ে কাজ করে তাই তাঁকে ছোরা মারা হল। তাকে গুরুতর আহত অবস্থায় হাসপাতালে ভর্তি করা হয়েছে। চিফ সেক্রেটারিকে জানানো হয়েছে, ডি.সি.-কে জানানো হয়েছে, ডি.এম.-কে জানানো হয়েছে, এস.পি.-কে জানানো হয়েছে লোকাল এস.ডি.ও.-কে জানানো হয়েছে। সবচেয়ে খারাপ লাগে যখন ডি.এম. এবং এস.ডি.ও. বলে পুলিশ আমাদের কথা শোনে না। তাহলে বলুন আমাদের দায়িত্ববোধটা কোথায় থাকবে? যখন আমরা আমাদের ভোটারদের, জনগণদের আমরা রক্ষা করতে পারছি না, আমরা অসহায় হয়ে যাচ্ছি। মরিয়া অবস্থা থেকেই মানুষ বেপরোয়া হয় এ কথাটা আপনাকে বুঝতে হবে। আপনি যতই নিন্দা করুন যে আমরা আইন মানছি না। আপনি আমাদের মান-সম্মান রক্ষা করতে পারছেন কি? আমরা যখন পি.ডব্লু.ডি. অথবা ইরিগেশন বাংলোয় ঘর ভাড়া করি তখন আমাদের দু নম্বর ঘর দেওয়া হয় সেখানে এক নম্বর ঘর ফাঁকা থাকা সত্ত্বেও। সেখানে আমলারা উঠতে পারে। সার্কিট হাউসে এ.সি. ঘরে সেখানে এ.ডি.এম. থাকতে পারে রাইটার্স বিল্ডিং-এর ডাইরেক্টর, ডেপুটি ডাইরেক্টর, সেক্রেটারি তাঁদের থাকতে দেওয়া হয়। আর আমাদের ভাঙ্গাচোরা ঘরে থাকতে দেওয়া হয়। সেখানে খালি থাকলেও আমাদের থাকতে দেওয়া হয় না। এই অবস্থায় ধীরে ধীরে আমাদের গুরুত্ব কমিয়ে দেওয়া হচ্ছে। আমরা প্রশাসনে গুরুত্ব পাচ্ছি না, আমরা বিধানসভায় যে কথাগুলি বলছি সেগুলির আপনি রক্ষা করতে পারছেন না।

মন্ত্রীরা যাতে তাঁর জবাব দেন সেই ব্যবস্থা করতে পারছেন না। তাই আজকে এই দ্রুত অধঃপতন হচ্ছে। যেহেতু, আপনি দায়িত্বে আছেন, যেহেতু আপনি ভাবনা চিন্তা করছেন, তাই বলছি আপনি আরও গভীর ভাবে এটা নিয়ে ভাবুন এবং আমাদের সঙ্গে আলাদা আলাদা ভাবে বসুন। এখানে নির্দিষ্ট সময়ের মধ্যে আমরা বক্তব্য শেষ করতে হবে কাজেই এইগুলি বিশদ ভাবে আমি আর বলছি না। আপনি আমাদের সাথে বসুন, আমাদের দোষ ত্রুটি শিখিয়ে দিন।

মিঃ স্পিকার স্যার, হাসির কথা যখন রাজ্যপালের মুখ দিয়ে এই সব কথা শুনতে হয় যে এবারে কৃষকরা বিশেষ করে পাট চাষীরা প্রচন্ড মার খেল।

[3-00 – 3-10 p.m.]

আলুতে মার খেয়েছিল। দেনায় জর্জরিত হয়েছিল। ভেবেছিল পাট চাষ করে সামাল দেবে। কিন্তু পাটেও প্রচন্ড ভাবে মার খেল। এ সম্বন্ধে মাননীয় রাজ্যপাল মহাশয় বলছেন, উৎপাদন বেশি হয়েছে তাই পাট চাষে চাষীরা মার খেয়েছে। তাহলে 'আরও বেশি উৎপাদন কর'—এই কথা কৃষকদের কাছে তো নিরর্থক হয়ে যাবে এবং এটা শুধু পাটেই সীমাবদ্ধ থাকবে না ফসলের সর্বক্ষেত্রেই এর প্রতিফলন ঘটবে। কিন্তু কি করে পাটের দাম রাখা যায়, পাট চাষীদের বাঁচিয়ে রাখা যায় সে সম্বন্ধে মাননীয় রাজ্যপাল মহাশয় কিছুই বললেন না বা বামফ্রন্ট সরকার বললেন না। পাটের অভ্যন্তরীণ বাজার সিন্থেটিক, প্লাস্টিক দখল করে বসেছে। আমরা বারে বারে এ কথা বলেছি, বামপন্থী কৃষক সংগঠন এ কথা বারে বারে বলেছে যে, যে জিনিস পাট দিয়ে হবে সেগুলো প্লাস্টিক দিয়ে, সিন্থেটিক দিয়ে করা যাবে না— এই ধরনের একটা আইন করা হোক তাহলে অভ্যন্তরীণ বাজারে পাটের চাহিদা হবে এবং কৃষক তার দাম পাবে। গোয়াতে যেখানে এক ছটাকও পাট উৎপাদন হয় না সেখানে গোয়ার সরকার গত ১-লা জানুয়ারি থেকে সিন্থেটিক, প্লাস্টিকের ব্যবহার সীমাবদ্ধ করে দিয়েছে স্বাস্থ্যের কারণে। আমাদের পশ্চিমবঙ্গে স্বাস্থ্যের ব্যাপারটা তো আছেই তার সাথে সাথে ৪০ লক্ষ পাট চাষীর স্বার্থও জড়িত। কিন্তু সেখানে এই ধরনের পদক্ষেপ নিতে বামফ্রন্ট সরকার সংশয়ের মধ্যে রয়েছে, ইতস্তত করছে, পাট চাষীদের বাঁচানোর পথ খুঁজে পাচ্ছে না। এবং তাই একটা হালকা কথা বলিয়ে দিলেন মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে। তাহলে মাননীয় রাজ্যপালের সম্মান কোথায় থাকবে, পশ্চিমবঙ্গের ৪০ লক্ষ পাট চাষীদের কাছে যখন আমরা একথা বলব যে, পাটের উৎপাদন বেশি হয়েছে বলে দাম কম হয়েছে? মাননীয় রাজ্যপাল আরও অসত্য কথা বলেছেন, বলছেন, পাটের দাম কমে যাচ্ছে দেখে জে.সি.আই. পাট কিনতে নেমেছে। আপনারা জানেন, অভাবী কৃষকদের পাট পূজোর আগেই ডিস্ট্রিক্ট সেল হয়ে যায়। আগেই শেষ হয়ে যায়। পূজোর পরে কাদের পাট পড়ে থাকে? গ্রামের বড়

বড় কৃষক, পাইকার, ফড়ে—তাদের পাট পড়ে থাকে। তাহলে পুজোর পরে জে.সি.আই. পাট কিনতে নেমে কাদের পাট কিনল? বামফ্রন্ট সরকার কাদের সহায়ক হল? এই যে ৭৫ লক্ষ বেল পাট হয়েছে তাতে আমরা, বামফ্রন্টের কৃষক সংগঠনের সঙ্গে কলকাতার রাজপথে গলা মিলিয়ে চিৎকার করেছি যে, অন্তত ২০ লক্ষ বেল পাট জে.সি.আই.-কে কিনতে হবে তার থেকে। কিন্তু ৪ লক্ষ বেল পাট কেনা হল। তাহলে কত পারসেন্ট হল? আবার গর্ব করে মাননীয় রাজ্যপালের মুখ দিয়ে এ ধরনের একটা অসত্য কথা বলিয়ে আমাদের কাছে তাঁকে হেয় করে দেওয়া হল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবার উত্তরবঙ্গ সম্বন্ধে কিছু কথা বলা হয়েছিল। স্যার, মাননীয় রাজ্যপাল গতবার তাঁর ভাষণে বলেছিলেন যে, উত্তরবঙ্গে ৬০০ কোটি টাকা দিয়ে একটা কাগজের কল হবে। সেই কাগজের কল কতদূর হল, কি হল এবারের রাজ্যপালের ভাষণ সে ব্যাপারে নীরব। এবারে তিনি খালি বলেছেন, উত্তরবঙ্গ উন্নয়নের জন্য আমাদের সরকার ব্যবস্থা নিচ্ছেন। কিন্তু কি ব্যবস্থা নিচ্ছেন সেই ব্যবস্থা মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে অনুপস্থিত।

তিস্তা প্রকল্পের ব্যাপারে বার বার ফাটা রেকর্ডের মত এক কথা বলা হয়েছে—হচ্ছে, হবে, ত্বরান্বিত করা হবে। গনিখান চৌধুরির সময় তিস্তা প্রকল্প শুরু হয়েছিল, আজ ২২ বছর হয়ে গেল। ১৯৮৮ সালে এব কাজ শেষ হওয়ার কথা ছিল এবং ঠিক ছিল যে এরজন্য ৫০০ কোটি টাকা খরচা হবে, ৪ হাজার ৪০০ কিলোমিটার ক্যানাল হবে। কিন্তু কি হল? এখন ১৯৯৮ সাল, এখন এর প্রথম ফেজের কাজও শেষ হয়নি। এর দুটো ফেজ আছে। প্রথম ফেজের সিকি ভাগ কাজ হয়েছে এবং তার জন্য ৬৯০ কোটি টাকা খরচা হয়েছে। তিস্তা সেচ প্রকল্পের কাজ নমো নমো করে চলছে। গত বছর কাগজের কল তৈরির কথা বলা হয়েছিল কিন্তু এখনও পর্যন্ত সে ব্যাপারে কিছু করা হয়নি। গতবার মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে বলেছিলেন যে খুব শীঘ্রই জলপাইগুড়িতে হাইকোর্টের একটা সার্কিট বেঞ্চ হবে। কিন্তু আজ এক বছর হল জলপাইগুড়িতে হাইকোর্টের সার্কিট বেঞ্চ হয় নি। জলপাইগুড়িতে হাইকোর্টের সার্কিট বেঞ্চ হওয়ার পক্ষে বাধা কোথায়? কেন হচ্ছে না? এই ব্যাপারটা কি অবস্থায় আছে সে ব্যাপারে মাননীয় রাজ্যপাল মহাশয় একটা কথাও বলেন নি। তাঁর বক্তব্যে উত্তরবঙ্গ সম্বন্ধে কোনও কথা নেই—সেচের কথা নেই, বিদ্যুতের কথা নেই। তবু ভাল দক্ষিণবঙ্গে জনগণের চাপ আছে, তাই গঙ্গা-পদ্মার ভাঙ্গনের কথা বলেছেন, এবং এ ব্যাপারে আপনারা কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করে টাকা-পয়সা আনার ব্যবস্থা করছেন। কিন্তু গঙ্গা-পদ্মা ছাড়াও পশ্চিমবঙ্গের উত্তরাঞ্চলে, উত্তরবঙ্গে আরও যে সব নদী যেমন—তিস্তা, তোর্ষা, মানসাই, আত্রেই, মহানন্দা ইত্যাদি এসব নদীগুলো আছে সেগুলোরও উপরও নজর দেওয়ার দরকার আছে। মালদহ থেকে

দিনাজপুর, দার্জিলিং, জলপাইগুড়ি, কোচবিহার প্রভৃতি জায়গায় ভূমি ক্ষয় হচ্ছে। কিন্তু এগুলো সম্বন্ধে কি করা যায় সে কথা মাননীয় রাজ্যপাল মহাশয় বললেন না। শুধু গঙ্গা-পদ্মার ব্যাপারটাই বড় হয়ে দাঁড়িয়েছে। তবে তাতে আমাদের আপত্তি নেই। যদি গঙ্গা-পদ্মার ব্যাপারে কেন্দ্রের সঙ্গে লড়াই করতে হয় তবে সেই লড়াইয়ে আমরাও থাকব। কিন্তু কেন উত্তরবঙ্গের ভূমি ক্ষয়ের কথা বলা হচ্ছে না? প্রতি বছর বন্যায় উত্তরবঙ্গে কৃষকের জমি নষ্ট হচ্ছে, সেখানে সেচের কোনও ব্যবস্থা নেই, ফসল নেই, সেখানে ঘরে ঘরে বেকার, সেখানে শিল্পায়নের কথা চিৎকার করে বললেও আজ পর্যন্ত কেউ শিল্প করল না—এই হচ্ছে হতভাগ্য উত্তরবঙ্গের অবস্থা। সেজন্যই আমরা উত্তরবঙ্গের জন্য স্বশাসিত উন্নয়ন পর্ষদ চাই।

মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর বক্তব্যে যে কথা বলেছেন তা হল তিনি আশঙ্কা প্রকাশ করেছেন এবং আমাদের সবাইকে নিয়ে তিনি আরও আরও সর্তক ও সংঘবদ্ধ প্রয়াসের জন্য আবেদন জানিয়েছেন যে ব্যাপারে সেটা হল—"আমরা এমন এক সময়ের মধ্যে দিয়ে চলেছি যখন আমাদের যত্ন-লালিত গণতান্ত্রিক প্রতিষ্ঠান-সমূহ ও ধর্ম নিরপেক্ষতা বোধ কঠিন পরীক্ষার সম্মুখীন। এগুলি যাতে অক্ষুন্ন থাকে তা সুনিশ্চিত করতে আরও সতর্কতা ও সংঘবদ্ধ প্রয়াসের প্রয়োজন"। ঠিক কথা, আজ বিপদ এসে গেছে। বি.জে.পি.-র কালো হাত পশ্চিমবঙ্গের বিপদ বাড়িয়েছে। এই বিপদে সতর্ক থাকতে হবে। সবচেয়ে বড় কথা এখানে তৃণমূলের পিছনে যে সংগঠিত নেট-ওয়ার্ক হচ্ছে সেটা হচ্ছে বি.জে.পি.। নিঃশব্দে বি.জে.পি.-র সেই কাজটা হয়ে গেছে। দমদমে বি.জে.পি. জিতল। আমি সল্টলেকের বহু মানুষের সঙ্গে কথা বলেছি—তাঁরা নেগেটিভ ভোট দিয়েছেন। মানুষের সম্মান লুটিয়ে গেছে। দাম্ভিকতা, অহঙ্কার, সঙ্কীর্ণতা প্রত্যেকটি মানুষকে ক্ষিপ্ত করে তুলেছে।

[3-10 – 3-20 p.m.]

আমরা যারা সমাজতান্ত্রিক রাজনীতিতে বিশ্বাস করি তারা এ কথা মানি না। কিন্তু কটা সাধারণ মানুষ সমাজতান্ত্রিক রাজনীতির কথা জানে বা বিশ্বাস করে? তারা অত্যাচারিত হচ্ছে শোষিত হচ্ছে, বঞ্চিত হচ্ছে, উপেক্ষিত হচ্ছে, অনাদৃত হচ্ছে তাদের নেগেটিভ ভোটের রথে চড়ে বি.জে.পি. পশ্চিমবঙ্গের মাটিতে এসেছে। তাই বলছি, একে আপনারা হেসে উড়িয়ে দেবেন না। আমাদের কাছে টেনে নিন। আমরা যারা ধর্ম নিরপেক্ষতায় বিশ্বাস করি, আমরা যারা সমাজতন্ত্রে বিশ্বাস করি, আমরা যারা এই ধরনের মানুষ আছি তাদের সবাইকে সাথী করুন। শুধু কয়েকজন বিধায়কই নয়, জনগণের মধ্যে যাঁরা আছেন তাঁদের সকলকে নিয়ে এগিয়ে চলুন। শুধু 'বি.জে.পি. সাম্প্রদায়িক' এই কথা বলে বি.জে.পি.-কে ঠেকানো যাবে না। বি.জে.পি.-র শিক্ষা নীতি, বি.জে.পি.-র ভূমি সংস্কার নীতি, বি.জে.পি.-র অর্থনীতি, বি.জে.পি.-র সাংস্কৃতিক নীতি সাধারণ মানুষের কাছে তুলে

ধরা হচ্ছে না। মানবতা বিরোধী বি.জে.পি.-র যে বক্তব্য, বি.জে.পি.-র যে দর্শন, বি.জে.
র যে তত্ত্ব, সেগুলো দিয়ে সাধারণ মানুষের মুক্তি হতে পারে না। এ কথা সাধারণ ম
জানে না। অথচ এ কথা আমরা তাদের বলছি না। আমরা খালি বলছি—বি.জে
সংখ্যালঘুদের সর্বনাশ করবে! আমরা যত সংখ্যালঘু সংখ্যালঘু বলছি ততই স:
গরিষ্ঠরা ঐ শিবিরে চলে যাচ্ছে। সেজন্য অর্থনৈতিক এবং রাজনৈতিক দিক দিয়ে প্র
করা দরকার। তা কিন্তু করা হচ্ছে না। এখনও সময় আছে, এখনও বিপদ থেকে :
যেতে পারে। কিন্তু এখনও যদি আমরা অহমিকায় অন্ধ হয়ে থাকি তাহলে আর :
যাবে না। তাই আর দেরি না করে এখনই পশ্চিমবঙ্গে একটা নতুন পরিমন্ডল :
করে, একটা নতুন বাতাবরণ সৃষ্টি করে আমাদের এগিয়ে যেতে হবে। তাহলেই আ
বি.জে.পি.-কে ঠেকাতে পারব। একটু আগে রবীন বাবু এখানে যুক্তফ্রন্ট মন্ত্রী সভা ভা:
কথা বললেন। আমি বলছি, জৈন কমিশনের রিপোর্ট প্রকাশিত না হলেও যুক্তফ্র
মধ্যে যে খেয়োখেয়ি শুরু হয়ে গিয়েছিল তাতে যুক্তফ্রন্ট ভাঙ্গতই—বড় জোর ৬ ম
কি ১ বছর তাকে আর রাখতে পারতেন। কাদের নিয়ে আপনারা যুক্তফ্রন্ট, যুক্ত
করছেন? রামবিলাস পাশোয়ান, দেবগৌড়া, ইন্দ্রকুমার গুজরাল বলছেন বি.জে.পি
বিরুদ্ধে তাঁরা ভোট দেবেন না! আর তেলেগু দেশম দল তো আগেই বলেছে। কা
বামপন্থী মনোভাবাপন্ন লোকেদের নিয়ে—দেরি হোক, ৫ বছর দেরি হোক, ১০ ব
দেরি হোক, একটা জাতির পক্ষে, একটা দেশের পক্ষে ওটা খুব দেরি নয়—সমাজত
বিশ্বাসী মানুষদের নিয়ে ভারতবর্ষে একটা সমাজতান্ত্রিক রাজনৈতিক পরিবেশ গড়ে তো
দায়িত্ব নিয়ে এগিয়ে যেতে হবে। জোড়াতালি দিয়ে বা রিপু দিয়ে কিছু হবে না।
হোক রাজ্যপালের এই ভাষণ মানুষের সমস্যা থেকে অনেক দূরে থেকে গেছে।
মধ্যে দিয়ে মানুষের আশার চিত্রের কোনও প্রতিফলন ঘটেনি। তাই আমি রাজ্যপা
ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার বিরোধীতা করে আমার বক্তব্য
করছি। জয় হিন্দ।

**Shri Sadhan Panda :** (Not Present.)

**Shrimati Shanta Chettri :** Hon'ble Speaker Sir, in the Governo speech I would like to draw your attention to some particular points. T State has been achieved record production of foodgrains but the out both on the foodgrains and vegetables production in the hills would ha been higher if the Agriculture Department would concentrate as mu on the hills as the plain. About 250 acres of land under Kurseong Su Division are lying unused since 1985. The Agriculture Department us

to grow vegetable seeds for export. Will the Hon'ble Agriculture Minister be pleased to reply why this has been discontinued or not being revived? Would he also explain that 4th/5th August hill storm hit the farmers have not been given compensation yet of which 100 acres of rice crops were ruined.

Had the farmers got the financial and technological help in time the State's rice yield would have been much higher. Sir, small and marginal hill farmers, despite the potential for employment through cattle and dairy development, are still deprived of the benefits. They are forced to sell milk at Rs. 5 to 6 per Kg. to middlemen for lack of proper infrastructure. Himul distribution network has also scope for great improvement. Milk is not supplied to the retail centre on time and the network collapses during holidays and festivals. There should be an alternative arrangement for such contingency. Sir, Reang project in Kalimpong Sub-Division, crippled due to fund crunch, could provide employment on a large scale if the Government cares to develop it. For the last two years in spite of its 40 per cent completion it is yet to take off. The DGHC has been doing pioneering work in the sphere of minor irrigation in the hills. However, better result would be achieved if more funds were given to the Council for this purpose. Hon'ble Speaker, Sir, the drinking water crisis is acute in the hills from March to July and during winter months. The 32-crore Neorakhola project has failed. The hill people have to buy drinking water at Rs. 15 per bucket in times of crisis. The Neorakhola project which was meant to provide Kalimpong Sub-Division with potable water has failed. The main reserveir Delo lake is lying dry since 1996 and with gapping holes in its side. I demand investigation into this scam. Not only in Kalimpong, the Government must create infrastructure for regular supply of drinking water all over the hills. Sir, in the co-operative sector the hills are languishing because activities like bee-keeping, carpet weaving and handicrafts are on the verge of dying. The State Government has not done anything to revive them. With the hills full of flowers tons of honey can be gath-

ered. Sir, as regard foodgrain distribution, I request Food and Supplies Minister to ensure that distribution takes place through F.C.I. only.

The storing agents or distributors channel should be discarded. These agents and distributors tend to keep a monopoly and also do not supply quality foodgrains though this is released by the Government. I strongly protest the irregularities and demand that foodgrain be distributed directly through F.C.I.

Sir, apart from the State's emphasis on horticulture more attention should be given to floricultures, specially in the hills. Flowers like orchids, gladius and export varities can yield high turnover in terms of foreign exchange.

Concluding here I earnestly hope that Government will pay attention to those points and take necessary action. Thank you.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছেন তা আমি পুঙ্খানুপুঙ্খরূপে পড়েছি। মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে দিয়ে সংসদীয় গণতন্ত্রের পদ্ধতি অনুযায়ী রাজ্য মন্ত্রী সভার যে দৃষ্টিভঙ্গি, তাদের সাফল্য, আগামী দিনের পরিকল্পনার রূপরেখা ইত্যাদি রাখা হয়েছে। স্বাভাবিক ভাবেই ব্যক্তি রাজ্যপাল এখানে প্রধান কথা নয়। মন্ত্রী সভার যা বক্তব্য তার পক্ষে বিপক্ষে মাননীয় সদস্যরা তাদের বক্তব্য রাখবেন এটাই প্রত্যাশিত।

[3-20 – 3-30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বিরোধী পক্ষ প্রথম দিনেই বিধান সভার এই কক্ষ ত্যাগ করলেন। এবারে অনেক ঘটনা তারা ঘটাবেন। কারণ প্রতিযোগিতাটা চলবে যে কে কত বামপন্থী। ওদের ধারণা হচ্ছে, বিশেষ করে মূল কংগ্রেসের, বামপন্থীদের যথাযথ ভাবে বিরোধীতা না করার জন্য তাদের ফলাফল খারাপ হয়েছে। আর যারা মাঠে ময়দানে নর্তন-কুর্তন করতে পেরেছে তাদের ফলাফল ভাল হয়েছে। স্বভাবতই এবারে বিধানসভায় আমরা তার প্রতিচ্ছবি দেখব যে কে কতটা বিরোধীতা করে অর্থাৎ কে কয়টা মাইক ভাঙ্গছেন। রাজ্যপালের ভাষণ তারা যেভাবে কেড়ে নিয়েছেন, কবে হয়ত দেখব যে মন্ত্রী সভার ওখানে ট্রেজারি বেঞ্চে ওরা বসেছেন। এই ধরনের নানা কান্ড, নানা ঘটনা এবারে আমরা দেখব, দেশের মানুষও দেখবে যে গণতান্ত্রিক রীতিনীতিকে

নস্যাৎ করে কিভাবে বিরোধী পক্ষ তাদের যা দায়িত্ব পালন করার কর্তব্য ছিল সেটা তারা করছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে বিষয়টা আমাদের পক্ষে অত্যন্ত আত্ম সমীক্ষার ব্যাপার, আত্ম সমালোচনার বিষয় সেটা হচ্ছে, আমরা দেখছি যে ভারতবর্ষে—এখানে রবীন বাবু থেকে শ্রদ্ধেয় কমল গুহ মহাশয়ও উল্লেখ করেছেন ভয়াবহ সাম্প্রদায়িক শক্তির অভ্যুথান ঘটেছে, একটা আধা ফ্যাসিস্ট শক্তির অভ্যুথান ঘটেছে, সেটা মারাত্মক শক্তি, মারাত্মক সাম্প্রদায়িক শক্তি, যা ভারতবর্ষের অখন্ডতাকে, ভারতবর্ষের সংহতিকে, ভারতবর্ষের স্বাধীনতাকে বিনষ্ট করবে। এই রকম একটা শক্তির চল এসেছে। কিন্তু ঘটনাচক্রে তারা জনমতের মধ্যে দিয়ে এসেছে। তারা যদি সেখানে সরকার গঠন করতে পারেন, আমরা বিরোধী হয়ে তাদের বিরোধীতা করব। যেকথা কমল গুহ মহাশয় বলেছেন যে রাজনীতিগত ভাবে তাদের মোকাবিলা করতে হবে। ভারতীয় জনতা পার্টি ভারতবর্ষের জনগণের শত্রু। তাদের অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি থেকে, সাংস্কৃতিক দৃষ্টিভঙ্গি থেকে রাজনৈতিক দিক থেকে তাদের সঙ্গে লড়াই করতে হবে। ওরা যে সংখ্যায় মন্ত্রী সভা গঠন করতে চলেছেন, তার পরবর্তীকালে সেই সরকার যদি ভেঙ্গে যায় এবং সেখানে যদি জোড়াতালি দিয়ে কংগ্রেস সরকার গঠন করেন, আমি স্পষ্ট করে আমাদের পার্টির পক্ষ থেকে এ কথা বলতে চাই যে, আমরা মনে করি কংগ্রেস ভারতবর্ষের প্রধান পুঁজিবাদী দল। আর ভারতবর্ষের পুঁজিবাদ ভারতবর্ষের জনগণের শত্রু। স্বভাবতই সেই শত্রুকে বামফ্রন্টের অন্যান্যরা, যারা যে দৃষ্টিভঙ্গিতে কংগ্রেসকে সমর্থন করুন কেন্দ্রে, আমরা সমর্থন করতে পারব না। আমরা সমান ভাবে মনে করি যে বি.জে.পি. এবং কংগ্রেস উভয়ের বিরুদ্ধে ভারতবর্ষের জনগণ-এর যে লড়াই, যে সংগ্রাম, তার ভিতর দিয়ে মানুষ এই দুই শক্তিকে পরাস্ত করবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের আরও বিবেচনা করার দরকার আছে সেটা হচ্ছে, আমাদের আত্মশ্লাঘা। আমাদের আত্মশ্লাঘা এমন একটা জায়গায় যে আমরা অনেক সময়ই খুব বস্তু নিষ্ঠ ভাবে চিন্তা-ভাবনা করি না। আপনি দেখেছেন যে, আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট-এর ২ পারসেন্টের কিছু বেশি ভোট ইরোশন হয়েছে বা কমেছে। অন্য দিক থেকে সমান আছি। ৩৫টি আসনে আমরা পিছিয়ে আছি। আবার ৩৫টি আসনে আমরা রি-গেইন করেছি বিধানসভা স্টেটমেন্টে কিন্তু ২ পারসেন্ট ভোট আমাদের ইরোশন হয়েছে, এটাই হচ্ছে বাস্তব। পশ্চিমবাংলার মানুষের বামফ্রন্টের উপরে আস্থা আছে, অনেক ক্ষেত্রে এই রকম আমরা মনে করে ফেলছি এবং তার ফলে এমন অনেক দৃষ্টিভঙ্গি আমরা গ্রহণ করে ফেলছি নীতি প্রণয়নের ক্ষেত্রে যে মানুষ আমাদের সমর্থন করবে। এই রকম একটা প্রবণতা রয়েছে। শিক্ষা সংক্রান্ত বিষয়ে বহু আলোচনা হয়েছে। প্রাথমিকে ইংরাজি থাকবে কি থাকবে না এই নিয়ে অনেক মতামত আছে। ইংরাজি না থাকার পক্ষেও অত্যন্ত সুচিন্তিত মতামত আছে। পৃথিবীর সব দেশে যারা বিশেষজ্ঞ, যারা সমীক্ষক তারা অনেকে বলেছেন যে

প্রাথমিকে মাতৃভাষা একমাত্র ভাষা হওয়া উচিত। আবার ভারতবর্ষের মত বহু ভাষার দেশে নানা ঐতিহাসিক কারণে ইংরাজি অপরিহার্যতা সম্পর্কে নানা বক্তব্য আছে, বিতর্ক আছে। কিন্তু একটা বিষয় হচ্ছে পশ্চিমবাংলার মানুষ তারা প্রাথমিকে ইংরাজি চাইছে। এটার ক্ষেত্রে এস.ইউ.সি.-র সঙ্গে আমাদের রাজনৈতিক মত বিরোধ আছে, মতবাদীক লড়াই আছে। মত ভিত্তিক লড়াই আছে, কিন্তু তারা যে বন্ধ ডেকেছিলেন তাতে দেখা গেছে, যেখানে এস.ইউ.সি.-র অস্তিত্ব পর্যন্ত নেই সেরকম বহু জায়গায় বনধ পালিত হয়েছে। ইংরাজি নিয়ে আজকে বিতর্ক মন্ত্রিসভাতে। সেখানে কেউ বলছেন—এটা ক্লোজড চ্যাপ্টার, কেউ বলছেন—না, ক্লোজড চ্যাপ্টার নয়। দীর্ঘদিন ধরে এই নিয়ে যদি মন্ত্রিসভার ভেতর বিতর্ক থাকে সেক্ষেত্রে একটা সুস্পষ্ট নীতি নির্ধারণের ক্ষেত্রে বাধা কোথায় ছিল? যদি জনমত এই হয় যে, প্রাথমিকে ইংরেজি বিষয়টা থাকা উচিত, এক্ষেত্রে মানুষের চাহিদা যদি থেকেই থাকে সেক্ষেত্রে ইংরেজি পড়াতে বাধা কোথায়? আমরা অভিজ্ঞতার নিরীখে যদি দেখতে পাই যে, সেটা সঠিক বলে প্রতিফলিত হচ্ছে না, সেক্ষেত্রে নতুন করে প্রাথমিকে ইংরেজি প্রবর্তনে অসুবিধা কোথায়?

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনায় অংশ গ্রহণ করে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মহাশয়, বিশেষ করে মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করব। আজকে স্কুল সার্ভিস কমিশন গঠিত হয়েছে, তবে এই নিয়ে বিতর্ক রয়েছে। আগে স্কুলগুলিতে যে ম্যানেজিং কমিটি ছিল, নির্বাচিত কমিটি ছিল তাতে প্রধান শিক্ষক থাকতেন—উচ্চশিক্ষিত মানুষ তিনি, সম্পাদক থাকতেন, এক্সপার্ট থাকতেন—তিনিও উচ্চশিক্ষিত মানুষ, টিচারস' রিপ্রেজেন্টেটিভ থাকতেন তিনিও একজন উচ্চ শিক্ষিত মানুষ। সার্ভিস কমিশন হতে হতেই সেই কমিটি বাতিল করা হল। গণতন্ত্রে যেখানে বিকেন্দ্রীকরণের দিকে নিয়ে যাওয়া, সেখানে একটি কেন্দ্রীভূত ব্যাপার করে এস. এস. সি. গঠন করা হল। কাজেই এরমধ্যে ভাল এবং মন্দ দুইই রয়েছে। আমাদের দেশের যারা যুবক তারা সবাই বামপন্থীদের পক্ষে। তাই বলে স্কুল সার্ভিস কমিশনের পরীক্ষায় বসতে তাদের ২৫০ টাকা দিতে হবে ফি বাবদ? শুনেছি, মন্ত্রিসভার অভ্যন্তরে মাননীয় মন্ত্রী বিশ্বনাথ চৌধুরি বলেছিলেন যে, এটা ঠিক হচ্ছে না এবং যুবনেতা মানব মুখোপাধ্যায়ও বলেছিলেন যে, এটা ঠিক হচ্ছে না। সেজন্য এটা সংশোধন করে নেওয়া হচ্ছে। তাহলে এটা চালু করার আগে এই নিয়ে কেন ভাবা হল না? এইভাবে হাজার হাজার যুবককে কেন হ্যারাস করা হল? সিদ্ধান্ত নেবার আগে কেন ভাবনা-চিন্তা করা হল না? তবে যেহেতু সিদ্ধান্ত প্রত্যাহার করে নেওয়া হচ্ছে তারজন্য আমি মন্ত্রিসভাকে ধন্যবাদ জানাই।

এরপর আসছি পঞ্চায়েত ব্যবস্থায়। এই পঞ্চায়েতের মাধ্যমে আমরা একেবারে নিচের তলায় তৃণমূল পর্যন্ত গণতন্ত্র প্রতিষ্ঠিত করেছি এবং তারফলে আজকে দরিদ্র

মানুষ, অবহেলিত মানুষ যারা তারা মাথা তুলে দাঁড়িয়েছেন বামফ্রন্টের ২০ বছরের রাজত্বে। কিন্তু আজকে জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত—এই ত্রিস্তর পঞ্চায়েতে দাঁড়াতে যে নোমিনেশন ফি ধার্য করা হয়েছে সেটা কিভাবে ধার্য করা হল? এখন ৬৫,০০০ প্রতিনিধি বাবদ লাগবে ২৫ কোটি টাকা। এটা বাস্তবে কখনও সম্ভব? সাধারণ মানুষ—ক্ষেতমজুর, বর্গাচাষী যারা তারা এত ফি দিয়ে কি করে নোমিনেশন নেবেন? এত কোটি টাকা দেওয়ার ক্ষমতা কোন দলের আছে জানি না, কিন্তু আমাদের নেই। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচনের ব্যবস্থা আমরা করেছি।

[3-30 – 3-40 p.m.]

গ্রামবাংলার মানুষের সার্বিক অধিকার প্রতিষ্ঠা, গ্রামে আর্থিক উন্নয়ন, বামফ্রন্ট সরকার সেই কৃতিত্বের অংশীদার। তাকে পঞ্চায়েত নির্বাচনে ফসল করে আরো ভাল করে সাধারণ মানুষের প্রতিনিধিত্ব করার ক্ষেত্রে সদস্যদের নমিনেশন ফি বাড়িয়ে দেওয়া হল। আমি জানি এটা প্রত্যাহার হবে। কারণ মন্ত্রী সভায় বহু মানুষ আছেন তাঁদের সঙ্গে জনগণের যোগ আছে, তাঁরা এটা নিয়ে ভাবনা-চিন্তা করবেন। প্রতিবাদ উঠছে, এটা সংশোধন করে নিতে হবে এবং সংশোধন করা হবে, এটা করে নিতে বাধ্য হবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেস আমলের মতো এটা ছিল না। গনিখান চৌধুরির কোথাও ইচ্ছা করলেন, কোথাও গিয়ে একটা বাংলো তৈরি করলেন, কোথাও গিয়ে একটা প্রকল্প শুরু করলেন, ভোলা সেন মহাশয় কোথাও একটা ইচ্ছা হল কোথাও একটা প্রকল্প করলেন। উন্নত অনুন্নত সব জায়গায় একটা সুষম উন্নয়নের পরিকল্পনা, গ্রাম পঞ্চায়েত পঞ্চায়েত সমিতি পরিকল্পনা জেলাপরিষদ পরিকল্পনা এই সব এখন গ্রহণ করা হয়। জেলা পরিষদের যে পরিকল্পনা সেখানে এবারে আমরা যেতে পেরেছিলাম। ডি. পি. সি. সি-র সদস্য আমরা, সেই ডি. পি. সি. সি-তে আমরা মতামত দিতে পারি। আমাদের মতামত সেখানে গ্রহণ করা হবে তার কোনও কথা নেই। আমরা মতামত দিতে পারি, গ্রহণ করা বা না করা আর একটা কমিটির হাতে, পরের স্তরের একটা কমিটি আছে সেই কমিটির হাতে। বহু লড়াই করে প্রতিটি জনগণের একটা বাস্তব সম্মত দাবি তাকে সেখানে মেনে নিলেন, মেনে নিয়ে এই ছবি আকারে সেখানে থাকলো না, সব সদস্যের মধ্যে মনে নেওয়া হল, নির্বাচিত প্রতিনিধিরা সব যুক্তির কথাগুলি বললেন, যুক্তি মানলেন, কিন্তু লিখে নেওয়া হল না। আসল জায়গায় লিখে নেওয়া হল না। যখন প্ল্যান বার হল, সেটা নেই। জেলাশাসক থেকে শুরু করে সবাই জানেন, সব দলের প্রতিনিধিরা জানেন যে এটা গৃহীত হল। কিন্তু সেটা নেওয়া হল না। এর পর কি করে হবে? দু ধরনের [illegible] চলছে। যারা ফ্রন্ট রাজনীতি করছে সেখানে অগ্রগতি ঘটছে যেখানে সংকীর্ণতার প্রশ্ন আসছে সেখানে আমরা পেছিয়ে পড়ছি। টু পারসেন্ট ভোট ইরোশন হয়েছে এটা

বড় কথা নয়, আমরা আমাদের যে কর্মসূচি সেই কর্মসূচির ভেতর দিয়ে সেইগুলিকে আমরা পূরণ করে নেব। আজকে সারা ভারতবর্ষের মধ্যে রাজনৈতিক ক্ষেত্রে অস্থিরতা, পশ্চিমবাংলা তার ব্যাতিক্রম হতে পারে না। পশ্চিমবাংলায় এই ধরণের বিপথগামী রাজনীতির একটা চোরা স্রোত ঢুকে পড়েছে, তাকে প্রতিহত করতে হবে এই বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু তার জন্য যে ঐক্য যে সংহতি দরকার বাম এবং প্রগতিশীল মানুষের মধ্যে সেই সংহতি গড়ে তোলা, শুধু নিচের তলায় হয় না যদি উপর তোলায় সেই দৃষ্টিভঙ্গি কাজ না করে, নেতৃত্বের মধ্যে যদি কাজ না করে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে পরিপূর্ণ সমর্থন করার সঙ্গে সঙ্গে এই সব কথাগুলি বামফ্রন্ট সরকারকে আরো শক্তিশালী করার জন্য আরো জোরদার করার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে রাখছি। গ্রামেগঞ্জে সব চেয়ে বেশি চাহিদা হচ্ছে বিদ্যুৎ এবং রাস্তা। বিদ্যুতের ব্যাপারে অন্য জেলাতে কি হয়েছে জানিনা, আমার জেলাতে বিদ্যুতের জন্য বিদ্যুৎ সম্প্রসারণের জন্য যে পরিকল্পনা চালু হয়েছে সেই প্রকল্পের যে টাকা লাগবে সেই গ্রামের লোককে একটা অংশ দিতে হবে। ছোট বড় অনেক গ্রাম আছে, সেই ছোট বড় গ্রাম অনুযায়ী কোনও গ্রামে ৫ লক্ষ টাকা কোনও গ্রামে ১০ লক্ষ টাকা লাগবে। এখন আমাদের জেলা পরিষদ থেকে একটা ফতোয়া জারি করে দিল যে প্রকল্পের জন্য যা লাগবে তার ২৫ পারসেন্ট গ্রামের লোককে দিতে হবে। আমি প্রশ্ন তুললাম যে ঠিক আছে, বিদ্যুৎ সবাই নেয়, মধ্যবিত্ত নিম্নমধ্যবিত্ত গরিব মানুষ সাধারণ মানুষ সবাই বিদ্যুৎ নিতে চায়, যদি এই ২৫ পারসেন্ট তাদের দিতে হয় তাহলে একটা ১০ লক্ষ টাকার প্রকল্পে সেখানে গ্রামের লোকের থেকে আড়াই লক্ষ টাকা উঠবে কি করে? একটা অর্থনীতিগত কথা বললেন। আমরা মানি যে গ্রামাঞ্চলে একটা নেওরিচ ক্লাস গড়ে উঠেছে একটা নেওরিচ নোভারিচ ক্লাস গড়ে উঠেছে, একটা ক্লাস তাদের হাতে ক্ষমতা আছে। ওরা বলছে যে এই যে ক্লাস গড়ে উঠেছে তারা স্বাচ্ছন্দে থাকবে তারা বিদ্যুৎ নেবে তারা টি. ভি বাজাবে অমুক করবে তমুক করবে তারা টাকা দেবে না কেন? বিদ্যুৎটা কি শুধু নেওরিচরা নেয়, সাধারণ মানুষ গরিব মানুষ নেয় না? আজকে এই জন্য বিদ্যুতের পরিকল্পনা ব্যহত হচ্ছে। আমি জানিনা অন্যান্য জেলায় হয়েছে কিনা। যার জন্য বিদ্যুৎ সম্প্রসারণ ১৫ বছর যে ভাবে হয়েছে আজকে তা ব্যহত হচ্ছে, এখন ঘোষণা সত্ত্বেও বৈদ্যুতিকরণ হচ্ছে না। এই ধরনের যে প্রতিবন্ধকতা বিদ্যুৎ সম্প্রসারণের ক্ষেত্রে তাকে দেখতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিধানসভায় আমি আজ থেকে ২০ বছর আগে যখন প্রথম নির্বাচিত হয়েছিলাম, তখন তরুণ অবস্থায় এসে গণতান্ত্রিক ব্যবস্থাপনায় কতকগুলো রীতিনীতি দেখতাম। তখন গণতন্ত্রের এই যে ভিত্তিভূমি এর প্রতি মর্যাদা দেওয়া হত। এখানে মাননীয় কমল গুহ মহাশয় যে কথা বলেছেন, আমরা এখানে যে কথাগুলো মেনশন করি তার মূল্য আমরা পাই না। এখানে

প্রভঞ্জনবাবু পুরনো মেম্বার। তিনিও অনেক মেনশন করেন। আগে বিভিন্ন দপ্তরের উপরে যে মেনশনগুলো করা হত তার একটা উত্তর পাওয়া যেত। আমরা খুবই আগ্রহ নিয়ে মেনশনগুলো করি। আমরা আগে ভাবতাম, যে মেনশনগুলো আমরা করছি সেগুলো দপ্তরে যাচ্ছে। কিন্তু এখন সেগুলো কে শোনে, কোথায় যায় তা জানিনা। এখন কোনও উত্তর আসে না। এগুলোর জন্য, গণতন্ত্রকে অর্থবহ করে তোলার জন্য একটু দৃষ্টি দিতে আমি আপনাকে অনুরোধ করব। আপনি মন্ত্রী মহোদয়কে দৃষ্টি দিতে বলুন। এই কথা বলে, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে পরিপূর্ণ সমর্থন করে—আমি এখানে কিছু সমালোচনা মুলক কথা বলেছি বামফ্রন্টকে আরও শক্তিশালী করার জন্য, আরও বোধোদয়'-এর জন্য—আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ সূচক প্রস্তাবের উপরে যে বিতর্ক চলছে, আমি এই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করতে পারছি না। কারণ এই ভাষণের মধ্যে পশ্চিমবাংলার যে বাস্তব চিত্র, জনগণের যে সমস্যা, তার যথাযথ প্রতিফলন থেকে দূরে থেকে, সেই সমস্যাগুলোকে আড়াল করে সরকারের কিছু অযথা সাফল্যের ফিরিস্তি যার সঙ্গে বাস্তবের মিল নেই। সেইভাবে ভাষণে উপস্থাপিত হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে এমন একটা সময়ে রাজ্যপালের ভাষণের উপরে বিতর্কে আমরা অংশগ্রহণ করছি, যখন পশ্চিমবাংলায় রাজনৈতিক ক্ষেত্রে একটা চরম অস্থিরতা চলছে। তার প্রতিফলন শুধু পশ্চিমবাংলায় নয়, সারা দেশেও। পশ্চিমবাংলায় যেখানে যে শক্তি কোনওদিন মাথাচাড়া দিতে পারেনি, সাম্প্রদায়িক শক্তি, সেই সাম্প্রদায়িক শক্তি যেভাবে জায়গা করে নিচ্ছে, এটা খুবই উদ্বেগের বিষয়, এই কথা ঠিক। কিন্তু এইক্ষেত্রে আজকে তার ইন্ট্রোস্পেকশান হওয়া দরকার। তার অন্যতম কারণ আজকে বামফ্রন্ট সরকার বামপন্থার কথা বললেও তাদের যে জনবিরোধী পদক্ষেপ তাতে পশ্চিমবাংলার মানুষ অতিষ্ঠ। আজকে তারা এর থেকে অব্যাহতি পেতে চাইছে। সেইক্ষেত্রে তারা বাদবিচার করছে না। তারা যাকে পারছে তাকে নিয়ে আসতে চাইছে। ফলে এইভাবে ঐ শক্তির আবির্ভাব হচ্ছে। সরকার পক্ষের বন্ধুরা তাঁরা বামপন্থার নামে কিসের চর্চা করছেন? তাঁরা জনদরদী সরকার হিসাবে যে দাবি করছেন তা ঠিক নয়। প্রতিটি ক্ষেত্রে তাঁরা জনগণের উপরে যে জনবিরোধী পদক্ষেপ গ্রহণ করছেন এটা মর্মান্তিক।

[3-40 – 3-50 p.m.]

একটা সমন্বয় এর কথা, তারা এক দিকে নয়া অর্থনীতি শিল্প নীতির বিরুদ্ধে বলছেন, একদিকে বেসরকারিকরণ, বাণিজ্যকরণ এর দিকে এগিয়ে যাচ্ছেন। সেখানে

*আমরা দেখতে পাচ্ছি স্কুল সার্ভিস কমিশনে বেকার যুবক, শিক্ষিত যুবক যারা বেকার তারা সার্ভিস কমিশনে অ্যাপ্লাই করলে সেখানে বেকার যুবকদের উপর আড়াই শত টাকা ধার্য্য করা হল। ৪ লক্ষ, সাড়ে ৪ লক্ষ প্রার্থী আবেদন করেছেন, অর্থাৎ বেকার যুবকদের ঘাড় ভেঙে ১০ কোটি টাকা শুধু পরীক্ষার ফিজ বাবদ এই সরকার আদায় করে নিচ্ছে। এতে বেকারদের এতটুকু পরিত্রাণ নেই, এরা এতই জনদরদী সরকার।* আজকে যখন সমালোচনা হচ্ছে, তখন বলছে পুনর্বিবেচনার কথা ভাবছে। আজকে পঞ্চায়েত নির্বাচনের প্রাক্কালে গ্রামাঞ্চলে গ্রামের মানুষের জন্য তাদের দরদ দেখা যাচ্ছে। অথচ এই পঞ্চায়েত নির্বাচনে আলোচিত হয়েছে তারা পঞ্চায়েত এর ফিজ বাড়াচ্ছেন। তারা এতটুকু বামপন্থী, এতটুকু জনদরদী হলে, তাদের জনদরদী দৃষ্টিভঙ্গি থাকলে আজকে পঞ্চায়েতের ফিজ কখনও ১০ গুণ বাড়তে পারে? গরিব মানুষ গ্রাম পঞ্চায়েতে, পঞ্চায়েত সমিতিতে জেলা পরিষদে প্রার্থীর জন্য এই ফিজ কোথা থেকে তারা জোগাড় করবে? এই সামান্য সেন্সটুকু তাদের নেই। একদিকে জনদরদী কথা বলবে, একদিকে অ্যান্টি-পিপিল মেজার নেবে, তাহলে এরা কিসের পিপিল এর জনগণের সরকার? হাসপাতালে চার্জ বৃদ্ধি নিয়ে সর্বদলীয় প্রস্তাব এসেছিল, সমস্ত হাসপাতালের ক্ষেত্রে চার্জ বৃদ্ধি করবে, ফিজ বৃদ্ধি করবে। যেহেতু সামনে পঞ্চায়েত নির্বাচন তাই সর্বত্র এই চার্জ বৃদ্ধি না করে ৭টি মেডিক্যাল কলেজে এবং এস. এস. কে. এম. হাসপাতালে, বাঙুরে এই চার্জ বৃদ্ধি হবে। আপাতত পঞ্চায়েত নির্বাচনের দিকে তাকিয়ে তারা খানিকটা নিরস্ত হয়েছে। শিক্ষার দিক থেকে চার্জ একেবারে মুক্ত করে দেওয়া হবে। কিন্তু দেখা যাচ্ছে, আস্তে আস্তে কলেজে এবং সর্বস্তরে ফিজ তারা বাড়িয়েছে। সাধারণ মানুষের নাগালের বাইরে তারা শিক্ষাকে নিয়ে চলে যাচ্ছে। সর্বত্র তেল এর দাম—কেরোসিন তেল এর দাম—বাড়িয়ে দেওয়া হয়েছিল, সেটা সমালোচনা হতে আবার স্থগিত রেখে দেওয়া হচ্ছে। সর্বত্র এই যে ফিজ বৃদ্ধি. চার্জ বৃদ্ধি, এতেই জনগণের প্রতি তাদের কতখানি জনদরদী মনোভাব সেটা বোঝা যায়। গ্রামাঞ্চলে বিদ্যুৎ সরবরাহ বন্ধ। বৈদ্যুতিকরণ গ্রামাঞ্চলের ক্ষেত্রে সম্পূর্ণ মুখ থুবড়ে পড়েছে। কুটির জ্যোতি প্রকল্প, লোকদীপ প্রকল্প যেটা দারিদ্র সীমার নিচের মানুষের জন্য, যেখানে স্বল্পমূল্যে বিদ্যুৎ সরবরাহ করা হয়, সেই পরিকল্পনায় সেখানে গত বছরে '৯৭-'৯৮ সালে সরকারের লক্ষ্যমাত্রা ছিল ২০ হাজার বাড়াবে, সেখানে কুটির জ্যোতি প্রকল্পে সংযোগ দেওয়া হয়েছে ৪ হাজার ৯ শত ফেব্রুয়ারি পর্যন্ত। গ্রামের বৈদ্যুতিকরণ আজকে মুখ থুবড়ে পড়েছে। অথচ ক্রমেই বিদ্যুৎ এর দাম বাড়ছে, আবার লো-ভোল্টেজও চলছে। বিদ্যুৎ এর দাম বাড়াচ্ছে, অথচ ভোল্টেজ ঠিকমতো নেই, বিদ্যুৎ এর দাম নিয়ে এখানে সরকার বিদ্যুৎ চুরি করছে, গ্রাহকদেরকে বঞ্চিত করছে। বিদ্যুৎ এর দাম দিচ্ছে, অথচ যে ভোল্টেজ পাচ্ছে, সেখানে গ্রাহকদের বঞ্চিত করা হচ্ছে অথচ দফায় দফায় মিটার এর ভাড়া বাড়ানো হচ্ছে। বিদ্যুৎ এর দাম বাড়ানো হচ্ছে। অথচ আমরা

দেখতে পাচ্ছি সি. ই. এস সি.র মত সংস্থার গোয়েঙ্কাকেও সরকার তোয়াজ করছে। অত্যন্ত নগ্ন এবং নির্লজ্জভাবে বিদ্যুৎ গ্রাহকরা মার খাচ্ছে। সি. ই. এস. সি. ফুয়েল সারচার্জ বাবদ যে ২৫৮ কোটি টাকা এক্সট্রা ক্লেইম করেছিল বিদ্যুৎ দপ্তর সেটা নিয়ে তদন্ত করেছিল। রিপোর্ট পাওয়ার পর দেখা গেল সি. ই. এস. সি. ১০০ কোটি টাকা বেশি আদায় করেছে, চৌদ্দ লক্ষ গ্রাহককে সেই ১০০ কোটি টাকা ফেরত দেবার কথা। কিন্তু সি. ই. এস. সি-র মালিক সেই গোয়েঙ্কা, যিনি আমাদের মুখ্যমন্ত্রীর খুব স্নেহধন্য শিল্পপতি তিনি আবার আরেকটা কমিশন বসাতে বললেন। সেই বে-সরকারি বাটলিবয় কমিশন রিপোর্ট দিয়েছে সি. ই. এস. সি-র দাবি অনুযায়ী ১০০ কোটি টাকা যেটা ফেরত দেবার কথা তার থেকে অব্যহতি পাওয়ার জন্য তারা চেষ্টা করছে। এই ভাবে আজকে বামফ্রন্ট সরকার নগ্নভাবে মালিকদের পৃষ্ঠপোষকতা করছে এবং গরিব মানুষ, মধ্যবিত্ত মানুষ, নিম্ন মধ্যবিত্ত মানুষ তাদের উপর একের পর এক আঘাত নেমে আসছে। সামনেই পঞ্চায়েত নির্বাচন আসছে, যে পঞ্চায়েত নিয়ে এত জয়জয়কার, সেই পঞ্চায়েতের টাকা নিয়ে দূর্নীতি, একেবারে পুকুর চুরি। আড়াই হাজার টাকার পি. এল অ্যাকাউন্ট কেলেঙ্কারি হয়েছে, বেকারদের কর্মসংস্থানের টাকা নিয়ে নয়ছয় হয়েছে। শ্রমদিবস সৃষ্টির সংখ্যা বেশি করে দেখিয়ে দিচ্ছে, নিম্নমানের কাজ করে ইউটিলাইজেশন সার্টিফিকেট দেখানো হচ্ছে। এইভাবে পঞ্চায়েতের টাকা নয়ছয় হচ্ছে, যদৃচ্ছ পুকুর, অডিটের কোনও ব্যবস্থা নেই। জেলা পরিষদগুলোতে দশ বছর ধরে কোনও অডিট হচ্ছে না। জনগণের হাতে টাকা তুলে দেবার নাম করে আজকে পঞ্চায়েতগুলোতে স্বজনপোষণ হচ্ছে এবং দূর্নীতির আখড়া বানানো হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষার ক্ষেত্রে, বামফ্রন্ট সরকারের যে ভ্রান্ত ভাষা এবং শিক্ষানীতি, এই রকম একটা জায়গায় আজকে সরকার উনিশ বছর ধরে বসে আছে। প্রাথমিক স্তরে ইংরাজি পঠন-পাঠন এবং পাশ, ফেল প্রথা চালু করার জন্য দীর্ঘদিন ধরে আন্দোলন হচ্ছে। ৩রা ফেব্রুয়ারির বাংলা বন্ধের মধ্যে দিয়েও সরকারের শিক্ষা হলনা। আজকে দীর্ঘদিন ধরে বেসরকারি বৃত্তি পরীক্ষা চলছে এবং লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রী সেই পরীক্ষায় অংশগ্রহণ করছে এবং তাদের ঘরের ছেলে-মেয়েরাও সেই বৃত্তি পরীক্ষা দিচ্ছে। যেখানে মানুষ চাইছে প্রাথমিক স্তরে ইংরাজি চালু হোক সেখানে একটা কমিশান বসিয়ে আবার কালহরণ করার কোনও মানে হয়না। সাড়ে তিন কোটি শিশুর ভবিষ্যৎ যেখানে নষ্ট করে দেওয়া হয়েছে, সেখানে আবার কমিশন বসিয়ে কালহরণ করার কোন মানে থাকতে পারে না। তাই আমাদের দাবি অবিলম্বে আসন্ন শিক্ষাবর্ষ থেকে ইংরাজি চালু করা হোক। শোনা যাচ্ছে দু মাসে সিলেবাস করা যাবেনা বলে আগামী শিক্ষাবর্ষ থেকে এটা চালু করা যাবে না। সুনন্দ সান্যাল বলেছেন, কেন চালু করা যাবে না। ব্যাক টু দি ওল্ড পজিশন। আগের ইনফ্রাস্ট্রাকচার কিছু ছিল, সেই

*বইগুলো ছাপিয়ে নিতে কতদিন লাগবে। পরে আরও বেটার করা যাবে। এই সেশান থেকেই ইংরাজি চালু করা দরকার। এটাকে ডিলে করে দেবার একটা চেষ্টা আবার হচ্ছে।*

[3-50 – 4-00 p.m.]

অথচ আবার এটাকে ঝুলিয়ে দেওয়ার চেষ্টা হচ্ছে। এটা ঠিক নয়। ৩-রা ফেব্রুয়ারি ঐতিহাসিক বাংলা বন্ধের মধ্যে দিয়ে রাজ্যের জনগণ যে রায় দিল, তার মূল্য না দিয়ে তাদের প্রতিও অসম্মান দেখানো হল। এর তীব্র বিরোধীতা করি এবং এই সেসন থেকেই শুরু করার দাবি জানাই।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পানীয় জল একটি জনস্বার্থের প্রশ্ন। আজকে আর্সেনিক দূষণ একটি ভয়াবহরূপ নিয়েছে এই পশ্চিমবঙ্গে। এখানে ৯টি জেলায় ১২ লক্ষের মতো মানুষ নলকূপগুলো থেকে আর্সেনিকের শিকার হয়েছে। ৪২৭টি গ্রামে সমীক্ষা করে দেখা গেছে, সেখানে ২ লক্ষের মতো মানুষ আর্সেনিক সংক্রান্ত রোগে আক্রান্ত। অথচ এই সম্বন্ধে জনগণকে সচেতন করা এবং বিকল্প পানীয় জলের উৎস-এর ব্যবস্থা করা, সেই ব্যাপারে সরকারি অনীহা এবং তথ্য গোপন করে বিষয়টিকে অত্যন্ত লঘু করে দেখানোর চেষ্টা হচ্ছে। জনস্বার্থে এই জিনিস আদৌ সন্তোষজনক নয়। এই বিষয়ে যুদ্ধকালীন ব্যবস্থা নেওয়া উচিত।

আজকে হাসপাতালগুলোতে অব্যবস্থা—চার্জ বৃদ্ধি, ফি বৃদ্ধি, ডাক্তার নেই, ওষুধ নেই—সমস্ত দিক থেকে একটা মারাত্মক অবস্থা। ম্যালেরিয়ার মতো রোগের প্রার্দুভাব এখানে হয়েছে। আবার বর্ষা আসছে তখন আবার মারাত্মক রূপ নেবে। এর বিরুদ্ধে ব্যবস্থা সেরকম দেখা যায় না, কিন্তু বাহ্যিক প্রচারটাই থাকে। ইতিমধ্যেই সরকারি, বেসরকারি ক্লিনিকগুলোতে ম্যালেরিয়ার রক্ত পরীক্ষা করে দেখা যাচ্ছে, বেশিরভাগ মারাত্মক ম্যালিগন্যান্ট ম্যালেরিয়া। অথচ সরকার নির্বিকার। ডেঙ্গু, কালাজ্বর, এনকেফেলাইটিস-এর মতো মারাত্মক রোগ এখন দেখা দিচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নিত্যপ্রয়োজনীয় দ্রব্য আলুর ক্ষেত্রে সরকারের দৃষ্টিভঙ্গি দেখুন। মাঠে আলু ওঠার সময় দাম ছিল দু-টাকা কে. জি.। দেখতে দেখতে সেটা এখন চার, সাড়ে চার, পাচ টাকায় এসে ঠেকেছে। সরকার থেকে বলা হচ্ছে, উৎপাদন কম হচ্ছে, বাইরের রাজ্যে চলে যাচ্ছে, ফলে দাম বাড়ছে। কিরকম হেল্পলেস ব্যাপার দেখুন। আবার সংশ্লিষ্ট মন্ত্রী বলছেন, সাত টাকা, আট টাকা হবে। এতে কালোবাজারি, ফাটকাবাজিদের স্বর্গরাজ্য করে দেওয়া হচ্ছে অথচ চাষীও যাতে সঠিক মূল্য পায়, সেটাও এনসিওর করা হয়নি।

সেচের ক্ষেত্রে দেখুন দক্ষিণ ২৪ পরগনা জেলায় সেচের অভাবে বোরো চাষ মার খাচ্ছে। ডায়মণ্ড-হারবার ক্যানেল থেকে জল পাওয়া যাচ্ছে না। বলে এই অবস্থা।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখন বলা হচ্ছে, নেতাজী জন্ম-শতবর্ষ সরকার যথাযথ ভাবে উদ্‌যাপন করেছে। এই আইনসভার ভেতরে এবং বাইরে বারবার বলা হয়েছে, নেতাজী রচনাবলীর সুলভ সংস্করণ বের করার উদ্যোগ নেওয়া হোক। সেটা নিল না।

পরিশেষে বলছি, সাম্প্রদায়িক শক্তি এই রাজ্যে যে ভাবে মাথা উঁচু করবার চেষ্টা করছে, সেটা অত্যন্ত উদ্বেগজনক। এর বিরুদ্ধে যাতে একটা পরিবেশ সৃষ্টি হয়, তা নিয়ে শুভবুদ্ধি সম্পন্ন মানুষ আন্তরিক ভাবে ভাবছি। কিন্তু শুধু ধর্মনিরপেক্ষতার কথা বলে, সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কথা বলে আজকে সাম্প্রদায়িক শক্তিকে রোখা যাবে না। যদি রাজ্যের অভ্যন্তরে বামপন্থী আন্দোলন, গণ-আন্দোলন আজকে যদি দুর্বল হয়ে যায়, তাহলে সেই দুর্বলতার সুযোগ নিয়ে এই শক্তি মাথা চাড়া দিয়ে উঠবে। আজকে কেন এই সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে, সেই ব্যাপারে দেখা দরকার। এই কথা বলে এই ধন্যবাদসূচক প্রস্তাব গ্রহণে সমর্থন করতে পারছি না বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত :** মাননীয় রাজ্যপালের ভাষণ শুনেছি এবং পড়েছি। এই ভাষণকে সমর্থন জানিয়ে আমি দু চারটি কথা বলতে চাই। স্যার, আজকে বিরোধী দলের সদস্যরা সভাকক্ষ ত্যাগ করেছেন। এটাই ওদের চরিত্র এবং বৈশিষ্ট্য। কিছুদিন আগে ভারতের রাজনীতির রঙ্গমঞ্চে, আমরা দেখেছিলাম যে, ১১২ বছরের কংগ্রেস পার্টি দায়িত্বহীনতার পরিচয় দিয়ে দেবগৌড়া এবং গুজরালকে ব্ল্যাকমেলিং করার চেষ্টা করেছিল এবং তার ফলেই আজকে এই ভারতের বুকে এই বি. জে. পি. শক্তি সরকার গঠন করতে যাচ্ছে। ঠিক তেমনভাবে যখন সংসদীয় গণতন্ত্রে রাজ্যপালের ভাষণ একটা অপরিহার্য অঙ্গ, সেই সময় দেখলাম যে, ক্ষোভ, বিক্ষোভ থেকে এমন নর্তণ, কীর্তণ আরম্ভ করলেন যে, রাজ্যপালের ভাষণে বাধার সৃষ্টি হল। এই ব্যাপারে তারা লজ্জিত বা আত্মসমালোচনাও করলেন না। স্যার, আজকে প্রথাগতভাবে রাজ্যপালের ভাষণের উপর যে বক্তব্য হাজির করার কথা বিরোধী দলের নেতার, তিনি সভাকক্ষ থেকে চলে গেলেন। এই দায়িত্বহীনতার পরিচয় দিয়ে তারা গণতন্ত্রের ইতিহাস নিজেদের কবর সৃষ্টি করছে। স্যার, এই সম্প্রতি যে লোকসভার নির্বাচন হল, তাকে কেন্দ্র করে বিভিন্ন তথ্য উপস্থিত করবার চেষ্টা করা হয়েছে যে, পশ্চিমবাংলার বামফ্রন্ট হেরে গেছে। কিন্তু কার্যত আমরা হারিনি। আমাদের ২ পারসেন্টের মতো ভোট কমেছে বটে, কিন্তু আসন সংখ্যা ঠিকই আছে। এখানে যে বিশেষ বৈশিষ্ট্য হল যে, কংগ্রেসের ভিতরে যে সাম্প্রদায়িক শক্তি বিরাজ করে, তা আমরা এতদিন পরে লোকের কাছে হাজির করতে পারলাম। একদল বেরিয়ে গিয়ে তৃণমূল নাম

*নিয়ে পশ্চিমবাংলায় মাটিতে বি. জে. পির মতো শক্তিকে তুলে ধরবার চেষ্টা করছে। আমরা আগে দেখেছি যে, সুখরাম, কল্পনাথ রাই কংগ্রেস করতেন।* কিন্তু তারা এখন বি. জে. পির ছত্র ছায়ায় চলে গেছে। পশ্চিমবাংলার মানুষ বিশেষ করে গ্রামবাংলার মানুষ আবার বামফ্রন্টকে সমর্থন জানিয়েছে। ভোট ২ পারসেন্টের মতো কমেছে বটে কিন্তু আসনের দিক থেকে কোনও হেরফের হয়নি। বরঞ্চ আমরা বেশি পেয়েছি। এই প্রেক্ষাপটে নিশ্চয় আমরা আমাদের আত্মসমালোচনা করব যে, কেন আমাদের ভোট কমল। এত কাজ করা সত্ত্বেও, আমরা পশ্চিমবঙ্গে ভূমিসংস্কার করেছি, পঞ্চায়েতি রাজ করেছি। আমরা জনগণের কল্যাণে সদা সর্তক থেকেও কেন এই ধরনের ঘটনা ঘটল কেন, তা আমরা নিশ্চয় দেখব।

[4-00 – 4-10 p.m.]

বিভ্রান্তিমূলক প্ররোচনাই তার জন্য দায়ী না অন্য কোন কারণ রয়েছে, আমাদের আচারআচরণ কথা বার্তার মধ্যে দিয়ে সেটা দেখতে হবে। আমি এই কথাটা বলতে চাই যে আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার অনেক ভাল কাজ করেছে কিন্তু আমরা একটা জায়গায় এসে স্থিতিশীল হয়ে যাচ্ছি। আর আমরা এগোতে পারছি না। আমরা পঞ্চায়েত রাজ করেছি, আমরা রাস্তাঘাট করেছি, ভূমিহীনদের হাতে জমি তুলে দিয়েছি কিন্তু শুধুমাত্র জমি তুলে দিলেই তো হবে না, চাষ করতে গেলে যা যা উপকরণ দরকার আমরা সেগুলো কতটা তাদের হাতে দিতে পেরেছি? কো-অপারেটিভ প্রথা, কো-অপারেটিভ সার্ভিস পদ্ধতি চালু করেও আমরা এগোতে পারলাম না। আমাদের গ্রামের যারা ক্ষেতমজুর, যারা আমাদের পাশে দাঁড়িয়েছে, যারা শুধু গতর বিক্রি করে জীবিকা অর্জন করে তাদের জন্য আমরা কতটা কি করতে পারলাম? আমি রাজ্যপলের ভাষণ পুঙ্খানুপুঙ্খরূপে পড়েছি। এখানে বলা হয়েছে যে ৪ লক্ষ ৫০ হাজার বিড়ি শ্রমিক এর মধ্যে ৩ লাখের উপর পরিচয় পত্র দেওয়া হয়েছে। এখানে কি বিড়ি শ্রমিকদের যে সমস্যা, তাদের যে চাহিদা আমরা তা পূরণ করতে পারছি না। আমি গ্রামবাংলার বর্গাদারদের কথা বললাম। তাদের জন্য পরিকল্পনা গ্রহণ করতে হবে। আমার মনে হয় যে শুধুমাত্র মন্ত্রিসভা নিয়েই আমরা নির্ভরশীল হয়ে আছি। হাসপাতালে যে সার্ভিস চার্জ বৃদ্ধি করার প্রস্তাব করা হল আবার সেটা উঠিয়ে দেওয়া হল। এখন শুনছি যে স্কুল সার্ভিস কমিশনকে ফরমের জন্য আড়াইশো টাকা দিতে হবে। তাই নিয়ে শোরগোল উঠলে সেটাও পিছিয়ে পড়বে। পঞ্চায়েতের নমিনেশন ফি—আবার সেটাও পিছিয়ে যাচ্ছে। তড়িঘড়ি করে সিদ্ধান্ত নিয়ে এগিয়ে গিয়ে আমরা কোনও কাজ করতে পারছি না। এর ফলে জনসাধারণের মাঝখানে এক বিরূপ প্রতিক্রিয়া দেখা দেবে। ঠিক সেইভাবে ইংরাজি শিক্ষার বদলে মাতৃভাষার মাধ্যমে শিক্ষাদানের আমরা চেষ্টা করেছিলাম। আমরা বিভিন্ন জায়গায় মাতৃভাষার মাধ্যমে

শিক্ষা দান করবার জন্য আমরা অঙ্গীকারবদ্ধ হয়েছিলাম। কিন্তু দেখা যাচ্ছে মধ্যবিত্ত সম্প্রদায় তাদের ছেলেমেয়েদের ইংরাজি পড়াচ্ছেন, তাঁরা বেতন দিয়ে ইংলিশ মিডিয়াম স্কুল গুলোতে তাদের ছেলেমেয়েদের পড়তে পাঠাচ্ছেন। যেহেতু আমাদের শ্রেণীবিভক্ত সমাজ ব্যবস্থায় আমাদের সরকার এক ধরনের শিক্ষাব্যবস্থা চালু করতে পারেননি, সেই কারণে আবার ইংরাজি শিক্ষার প্রবর্তনের দাবি উঠেছে। তাই বলি, মাতৃভাষাকে একটা উন্নত জায়গায় নিয়ে যেতে হবে এই কথাটা যদি আমরা ভুলে যাই তাহলে আমরা আরেকটা মারাত্মক ভুল করছি। রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে যে আমাদের বিদ্যুৎ উৎপাদন বেড়েছে কিন্তু প্রশ্ন হচ্ছে যে সেই বিদ্যুৎ গ্রামবাংলার মানুষ পাবে কি পাবে না? শুধু শহরাঞ্চলের হ্যালোজেন লাইট দিয়ে আলোতে আলোকিত করে গ্রামবাংলার অন্ধকারকে দুর করতে আমরা কতটা বিদ্যুৎ দিতে পারব? আমরা গর্ব করে বলি যে পশ্চিমবাংলার রেশনিং ব্যবস্থা ভারতবর্ষের যে কোনও রাজ্যের থেকে ভাল। পশ্চিমবাংলায় ৭ লক্ষ ৩৫ হাজার রেশন কার্ড রয়েছে। ভারতবর্ষের আর কোন রাজ্যে এই ব্যবস্থা রয়েছে? পশ্চিমবাংলায় আমরা ২ কোটি ৮০ লক্ষ মানুষের জন্য মাসে ১০ কেজি করে আমরা চাল যাতে দিতে পারি তার পরিকল্পনা নেওয়া হয়েছে। বিরোধীরা অনুসন্ধান করুন রেশন ব্যবস্থা ভেঙে পড়েছে কিনা। আমি রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে আপনারা আমাদের কলকাতার উন্নয়ন করুন, রাস্তাঘাটের সম্প্রসারণ করুন কিন্তু আমরা যারা মফস্বল থেকে কলকাতায় আসি দেখা যায় যে রেল লেটে চলছে, কখনো কখনো অবরোধ হচ্ছে, আবার যানবাহন রাস্তাঘাট খারাপ থাকার জন্য, বাস না থাকার জন্য আমরা ঠিকমতো পৌছতে পারি না। তাই আমি প্রশাসনকে অনুরোধ করব আপনারা রেলের সঙ্গে একটা বৈঠক করুন। রেলের পথে যে হাজার হাজার হকার রয়েছে তাদের বিভিন্ন রকম সমস্যা রয়েছে। তাদের সাথে কথাবার্তা বলে যদি একটা জায়গায় না আনতে পারেন, শুধুমাত্র গুলি, ডাকাতি, ছিনতাই দিয়ে দেশের আইনশৃঙ্খলা ঠিক আছে, কি বেঠিক আছে সেটা বোঝা যায় না। লক্ষ লক্ষ নিত্যযাত্রী যারা কলকাতায় আসে তারা কি দুর্ভোগের মধ্যে দিয়ে আসে সেটা আমাদের ভাবতে হবে। আমি বিশেষ করে পশ্চিমবাংলার বামফ্রন্টের জনগণের প্রতিনিধি হিসাবে তারা সেই কাজ করবেন আশা করি। রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মনোরঞ্জন পাত্র ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১২ই মার্চ পশ্চিমবঙ্গের মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাতে পশ্চিমবাংলার অগ্রগতি এবং আগামী দিনের অগ্রগতির যে রূপরেখা আছে, তাঁর ভাষণকে সমর্থন করছি। তিনি উল্লেখ করেছেন কিছু দিন আগে গোটা ভারতবর্ষে দ্বাদশ লোকসভা নির্বাচন হয়েছে, এবং এই লোকসভা নির্বাচনের মধ্যে দিয়ে আমরা বামপন্থীরা যে কথাগুলি বলেছিলাম যে ভারতবর্ষে কোনও একটা একক দলের সরকার আর হবেনা, কোয়ালিশনের যুগ এবং কোয়ালিশন সরকার

হবে। এখন দিল্লিতে কারা সরকার তৈরি করবে সেটা বড় কথা নয়, বড় কথা হচ্ছে কংগ্রেস তারা আমাদের দেশে ৪৫ বছর শাসন ক্ষমতায় থাকার পরও আমাদের দেশটাকে যে পথে নিয়ে গেছেন, তারা দেশের অভ্যন্তরীণ যে সমস্যা সৃষ্টি করেছে, বেকারী, কলকারখানা বন্ধ ইত্যাদি সঙ্কট তারা তৈরি করেছে। তা থেকে বেরিয়ে আসার জন্য মানুষ নানা ভাবে পথ খুঁজছে। তেমনি শাসকদলের স্বার্থরক্ষাকারী যে দল শুধু আমাদের দেশেই নয়, সাম্রাজ্যবাদী শক্তি তারা এই পরিস্থিতিকে কাজে লাগানোর জন্য শাসক দলের স্বার্থ রক্ষা করতে পারে এই রকম শক্তিকে মদত দিচ্ছে। এবারের নির্বাচনের মধ্যে দিয়ে আমরা এটাই দেখেছি সাম্রাজ্যবাদী শক্তি ও সাম্প্রদায়িক শক্তিকে নানা ভাবে সাহায্য করছে। আমরা দেখেছি ১৯৯৫ সালে ডিসেম্বর মাসে পশ্চিমবাংলার পুরুলিয়া জেলায় যে অস্ত্র বর্ষণ হয়েছিল এবং যাকে অ্যারেস্ট করা হয়েছিল গত ২৮ তারিখের জানুয়ারি মাসের টেলিগ্রাফ পত্রিকাতে তার নাম উল্লেখ করা হয়েছে, তার নাম পিটার ব্লিজ, তিনি নিজে স্বীকার করেছেন এর সাথে সি. আই. এ. যুক্ত রয়েছে। সেই শক্তির সঙ্গে আমরা পশ্চিমবাংলায় দেখলাম যেটা পূর্ণেন্দু বাবু বললেন যে কংগ্রেস থেকে বেরিয়ে গিয়ে তৃণমূল করলেন বাংলা বাঁচাও কমিটির সঙ্গে হাত মেলালেন তাই আমাদের বুঝতে অসুবিধা হয় না যে সেই শক্তির টিকি বাঁধা আছে আমেরিকার সাম্রাজ্যবাদীদের কাছে। এই রকম একটা পটভূমিতে দাঁড়িয়ে গোটা ভারতবর্ষে যে লোকসভা নির্বাচন হল, সেই নির্বাচনে বিভিন্ন রাজ্যে আমরা সেটা দেখলাম এই সাম্প্রদায়িক শক্তি যেখানে ক্ষমতায় ছিল যেমন মহারাষ্ট্র, রাজস্থান সেখানে তারা পর্যুদস্ত হয়েছে, মধ্যপ্রদেশে কংগ্রেস যে সমস্ত জায়গায় ছিল সেখানে তারা পর্যুদস্ত হয়েছে। একমাত্র পশ্চিমবঙ্গ, ত্রিপুরা, কেরালায় বামফ্রন্ট তাদের শক্তি অটুট রাখতে পেরেছে, এটা গোটা পৃথিবীর কাছে একটা বিস্ময়, আমাদের গর্ব করা উচিত যে যেখানে সব কিছু ওলট-পালোট হয়ে যাচ্ছে সেই সময় ত্রিপুরা কেরালা এবং পশ্চিমবঙ্গে আমরা টিকে আছি কেন? আমরা টিকে আছি তার কারণ বিশ্বায়ন এ উদারিকরণ তৈরি হয়েছে এই পটভূমিকায় দাঁড়িয়ে।

[4-10 – 4-20 p.m.]

পশ্চিমবাংলায় আমরা একটা বিকল্প নীতি নিয়ে হাঁটছি বলে পশ্চিমবাংলার মানুষ বারে বারে আমাদের নির্বাচিত করে পাঠাচ্ছে। এবারেও আমাদের সমর্থন জানিয়েছে এবং আমাদের শক্তি অটুট আছে। আপনারা এটা জানেন, আমাদের দেশের পুঁজিপতি, শিল্পপতিরাও ঐ সাম্প্রদায়িক শক্তিকে মদত দিচ্ছে। অন্যবার তাঁরা কালো টাকায় সহযোগিতা করেছেন সাম্প্রদায়িক শক্তিকে ক্ষমতায় আসার জন্য। কিন্তু এবারে তাঁরা সাদা টাকায় ঐ সহযোগিতা করেছেন। বামপন্থীরা এর থেকে ব্যতিক্রম। আপনারা জানেন টাটা কোম্পানি একটা ট্রাস্ট তৈরি করেছিল এবং এবারে তার মধ্য দিয়ে বিভিন্ন রাজনৈতিক দলকে চাঁদা

দিয়েছে। কিন্তু বামপন্থী, সি. পি. আই. (এম)-কে তারা যে ১৯ লক্ষ টাকা দিয়েছিল তা তাঁরা ফেরত দিয়ে দিয়েছে। এই বিকল্প নীতির জন্য পশ্চিমবাংলার মানুষ বামপন্থীদের নির্বাচিত করছেন। আমরা এটা দেখছি অনেকেই এটা ভুলে যাচ্ছে, এটা স্মরণ করা উচিত। আজকে যাঁরা বাংলা বাঁচাও কমিটি করেছেন, সাম্প্রদায়িক শক্তিকে ডেকে এনেছেন তাদের জানা উচিত এই বাংলা এবং বাংলার মানুষের কি অবস্থা ছিল? ১৯৫৯ সালের ৩১-শে আগস্ট আপনাদের নিশ্চই স্মরণে আছে। সেই সময় পশ্চিমবাংলার মানুষ খেতে পেত না, খাওয়ার জন্য কলকাতায় মিছিল করতে এসেছিল। কিন্তু সেই খাদ্য মিছিলে নির্মম ভাবে লাঠি ও গুলি চালিয়ে ৮০ জন মা-বোন কে খুন করা হয়েছিল। কিন্তু আজকে পশ্চিমবাংলার গ্রামের গরিব মানুষ কি বলছেন? তাঁরা আজকে আর খাবারের কথা বলছেন না, আজকে তারা বলছেন বিদ্যুতের কথা। এজন্য আমাদের গর্ব করা উচিত পশ্চিমবাংলার মানুষ হিসাবে। কিন্তু এটা কি করে সম্ভব হল? ৬০-র দশকে জোতদার-জমিদারদের বিরুদ্ধে আন্দোলন শুরু হয়। সেই আন্দোলনের ফসল হিসাবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং তাদের যে ভূমি-নীতি, কৃষি-নীতি, তার মধ্যে দিয়ে এই সাফল্য এসেছে। পশ্চিমবাংলায় ১০ লক্ষ ২০ হাজার একর জমি ২৫ লক্ষ ৭ হাজার পরিবারের হাতে তুলে দেওয়া হয়েছে। এবং এই লোকেদের অধিকাংশই হচ্ছে তফসিলি জাতি, উপজাতির মানুষ। প্রায় ৬০ ভাগ। পশ্চিমবঙ্গে জমিতে যারা চাষ করে এমন লোকেদের এখন আর যখন-তখন উচ্ছেদ করা যায় না। ঐ রকম ১৪ লক্ষ ৮ হাজার কৃষক পরিবারকে চাষের অধিকার দেওয়া হয়েছে। পশ্চিমবঙ্গে যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন ২০/২৫ ভাগ জমিতে সেচের ব্যবস্থা ছিল। কিন্তু এখন পশ্চিমবাংলায় ক্ষুদ্র, বৃহৎ প্রভৃতি সব মিলিয়ে ৫৫ থেকে ৬০ ভাগ জমিতে সেচের ব্যবস্থা করা হয়েছে। কংগ্রেস যখন এখানে ক্ষমতায় ছিল তখন আমরা দেখেছি ৭২ লক্ষ মেট্রিক টন খাদ্যশস্য উৎপাদন হত। ১৯৯৬-৯৭ সালে এখানে ১ কোটি ৩৬ লক্ষ মেট্রিক টন খাদ্য শস্য উৎপাদন হয়েছে। এবারে হবে ১ একটি ৪০ লক্ষ মেট্রিক টন। এটা অগ্রগতি নয়? শুধু খাদ্য শস্যের উৎপাদনই নয়, তার পাশাপাশি কৃষিতে কিছু সমস্যাও দেখা দিয়েছে। বিশ্বায়নের প্রভাব আজকে আটকানো যাচ্ছে না। তাই কৃষিতেও সঙ্কট দেখা দিচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে কৃষি ছাড়াও অন্যান্য যে দপ্তর আছে, মৎস চাষ, পশুপালন, বনসৃজন, প্রভৃতি নিয়ে সমীক্ষা হয়েছে। দু ধরনের সমীক্ষা হয়েছে। তাতে আমরা দেখতে পাচ্ছি, এ বছর পশ্চিমবাংলায় কৃষি থেকে গ্রামীণ মানুষের ৩০ হাজার ৭৯৯ কোটি টাকা আয় হয়েছে।

এক বছরের সমীক্ষা থেকে দেখা গেছে যে, পশ্চিমবঙ্গে বনজ সম্পদ রক্ষা করার জন্য প্রায় ৩ হাজার গ্রাম-কমিটি বা জঙ্গল রক্ষা কমিটি তৈরী করা হয়েছে। সরকারি নিয়ম অনুযায়ী ৬ বছর পর ফেলিং হচ্ছে। বনসৃজন, মৎস্য ইত্যাদিতে পশ্চিমবঙ্গের

গ্রামীণ জনগণ প্রতি বছর প্রায় ৩ হাজার ৪২ কোটি টাকা উপার্জন করছেন। জাতীয় নমুনা সমীক্ষা থেকে এটা বেরিয়ে এসেছে যে, গ্রামাঞ্চলের গরিব মানুষরা, কৃষকরা প্রতি বছর ৫ হাজার ৬৫ কোটি টাকার শিল্পের জিনিস কিনছেন। সুতরাং গ্রামের গরিব মানুষদের, কৃষকদের অর্থনৈতিক পরিবর্তন ঘটেছে। এবং এই পরিবর্তনের সঙ্গে সঙ্গে তাঁরা শিল্পের জিনিস কিনতে পারছেন। নতুন নতুন বাজার নতুন করে গড়ে উঠেছে। নানা ধরনের কর্মক্ষেত্র তৈরি হচ্ছে। রাস্তা-ঘাট, বাড়িঘর, ইটভাটা ইত্যাদি তৈরি হচ্ছে। সেজন্য নতুন একটা বিকল্প পথ তৈরির জন্য পশ্চিমবঙ্গে যখন নির্বাচন হয়, তখন পশ্চিমবঙ্গের মানুষ বারে বারে বামফ্রন্টকে সমর্থন করছেন। আমরা দেখছি, খাদ্যশস্য উৎপাদনের দিক থেকে পশ্চিমবঙ্গ প্রথম জায়গায় আছে। খাদ্যশস্য উৎপাদনের হার পশ্চিমবঙ্গে হচ্ছে ৩৪ পারসেন্ট, সেখানে হরিয়ানাতে খাদ্যশস্য উৎপাদনের হার ২৪ পারসেন্ট এবং পাঞ্জাবে ২৩ পারসেন্ট। আমরা দেখছি পশ্চিমবঙ্গে নানাভাবে অগ্রগতি ঘটছে। পশ্চিমবঙ্গে উৎপাদনজনিত আয় বৃদ্ধির হার ৭.৭৫ পারসেন্ট এবং গোটা ভারতবর্ষে উৎপাদন-জনিত আয় বৃদ্ধির হার ৬.৮২ পারসেন্ট। এই অগ্রগতির সঙ্গে আমরা সাধারণ মানুষকে যুক্ত করতে পেরেছি। খানিকক্ষণ আগে মাননীয় দেবপ্রসাদ বাবু বললেন যে, পঞ্চায়েতে সব টাকা চুরি হয়ে যাচ্ছে। আপনারা পি. এল. অ্যাকাউন্ট নিয়ে ব্যবস্থা নিয়েছেন, কংগ্রেস জনস্বার্থ মামলা করল। সত্যিকারের যদি দুর্নীতি হয়ে থাকে তাহলে এই দুর্নীতিকে বন্ধ করার জন্য আমাদের রাজ্যসরকার, আমাদের পঞ্চায়েত দপ্তর—তারা এব্যাপারে নানা ধরনের সিদ্ধান্ত নিয়েছেন। এরকম ব্যবস্থা আর কোন রাজ্যে আছে? আগে কংগ্রেস আমলে তো নির্বাচন হত না, তখন তো চিৎকার করতেন না। পশ্চিমবঙ্গে ৫ বছর অন্তর নির্বাচন হয়। নির্বাচনে যাঁরা সংখ্যাগরিষ্ঠ হবেন তাঁরাই সরকার গড়েন। এখানে রাজ্য সরকার বাজেটের অর্ধেক টাকা গ্রাম-পঞ্চায়েতে খরচার জন্য দিচ্ছেন। কোথায়, কোন স্কীমে কি খরচা হবে তারজন্য আইন করেছেন, গ্রাম সংসদের সভা হচ্ছে, সেখানে দল মত নির্বিশেষে সকলকে ডাকা হচ্ছে। কোথায় কি ধরনের কাজ হওয়া উচিত সে ব্যাপারে তাঁরা পরিকল্পনা করে দিচ্ছেন। এবং সেই ভাবে টাকা বরাদ্দ হচ্ছে এবং সেই টাকা ঠিকমতো খরচাও হয়। কোনওরকম চুরি, দুর্নীতি যাতে না হয় তারজন্য সেখানে বেনিফিসিয়ারী কমিটি তৈরি করা হয়েছে, ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি করা হয়েছে। এ সব কাজ তদারকি করার জন্য ডিস্ট্রিক্ট কাউন্সিল তৈরী হয়েছে। ডিস্ট্রিক্ট কাউন্সিলের চেয়ারম্যান হচ্ছেন বিরোধী দলের সদস্য। তিনি সরাসরিভাবে সেইসব কাজগুলো দেখতে পারেন। এছাড়া ব্লক লেভেলে ও জেলা লেভেলে ভিজিল্যান্স কমিটি তৈরি হয়েছে। বিধানসভায় যেসব রাজনৈতিক দলগুলো আছেন সেইসব দলে যাঁরা আছেন তাঁরা এর সদস্য হয়ে আছেন। তাঁরা সেইসব কাজ দেখছেন। আজকে মানুষকে বিভ্রান্ত করার জন্য নানা কথা বলা হচ্ছে। যেখানে চুরি হয়, দুর্নীতি হয় সেখানে রাজ্যসরকার নিরপেক্ষ

ভাবে ব্যবস্থা নেন। পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের আর কোন রাজ্যে এ রকম ব্যবস্থা আছে? উনি বললেন পশ্চিমবঙ্গে বিদ্যুতের অবস্থা খারাপ। উনি বামপন্থী হলে কি হবে, ভিতরে ভিতরে উনি কংগ্রেসি। পশ্চিমবঙ্গে কংগ্রেস ক্ষমতায় থাকার সময় কত বিদ্যুৎ উৎপাদন হত? পশ্চিমবঙ্গে যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন বিদ্যুৎ উৎপাদন হত ৮০০ মেগাওয়াট, আর এখন পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন হয় ৫ হাজার ৬৮০ মেগাওয়াট। তবে পশ্চিমবঙ্গে এখন যে পরিমাণ বিদ্যুৎ উৎপাদন হয় সেই পরিমাণ বিদ্যুৎ কে যেভাবে ডিস্ট্রিবিউশন করা উচিত সেটা আরও ত্বরান্বিত হওয়া দরকার। এই সমালোচনা হয়ত ঠিক, কিন্তু কি ছিল আগে? কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন পর্যন্ত মাত্র ১০ হাজার মৌজায় বিদ্যুৎ পৌছেছিল। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর প্রায় ৩০ হাজার মৌজায় বিদ্যুৎ পৌছে দেওয়া সম্ভব হয়েছে। কংগ্রেস আমলে সেচের কি অবস্থা ছিল? ক'টা আর. এল. আই. এবং পাম্প সেটকে বিদ্যুৎ দেওয়া সম্ভব হয়েছিল? মাত্র ১৬ হাজারকে ইলেকট্রিক কানেকশন দেওয়া হয়েছিল। আজকে সে জায়গায় এক লক্ষের ওপর পাম্প সেট এবং আর. এল. আই.-কে বৈদ্যুতিক কানেকশন দেওয়া হয়েছে। এর মধ্যে দিয়েই পশ্চিমবঙ্গে সেচ তথা কৃষির অগ্রগতি ঘটেছে। এর মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গে নতুন নতুন শিল্প সৃষ্টির পরিকাঠামো তৈরি হয়েছে। বিকল্প আর্থিক নীতির ফলেই এই পরিবেশের সৃষ্টি হয়েছে। এর জন্যই পশ্চিমবঙ্গের মানুষ আমাদের বার বার সমর্থন করছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এই বিষয়গুলির উল্লেখ আছে, সেজন্য আমি পুনরায় রাজ্যপালের ভাষণকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী সমর হাজরা ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে ধন্যবাদ জানিয়ে আমি দু'চারটি কথা বলছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে দিয়ে দ্বাদশ লোকসভার নির্বাচন এ রাজ্যে সুষ্ঠু এবং শান্তিপূর্ণ ভাবে অনুষ্ঠিত হওয়ার জন্য রাজ্যের জনগণের কাছে কৃতজ্ঞতা জ্ঞাপন করেছেন। এই নির্বাচনে বামফ্রন্ট মনোনীত প্রার্থীদের রাজ্যের জনগণ বিপুল ভাবে জয়-যুক্ত করার জন্য আমি তাঁদের বৈপ্লবিক অভিনন্দন জানাচ্ছি। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে পশ্চিমবঙ্গের আইন-শৃঙ্খলার কথা বলেছেন। এখানে বিরোধী পক্ষের বন্ধুরা পশ্চিম বাংলার আইন-শৃঙ্খলা ভেঙে পড়েছে বলে উল্লেখ করলেন। অথচ তাঁরা কংগ্রেস শাসিত রাজ্যগুলির এবং কেন্দ্রশাসিত অঞ্চলগুলির আইন-শৃঙ্খলা পরিস্থিতির কথা উল্লেখ করলেন না। তাঁরা কি তা জানেন না? সেগুলির কি অবস্থা, আমি তাঁদের কাছে জিজ্ঞাসা করছি। এ রাজ্যে নাগরিক অধিকার সম্পূর্ণ বলবৎ আছে বলেই তাঁরা যা ইচ্ছা তাই বলতে পারছেন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে পঞ্চায়েতি রাজের কথা বলেছেন। এ রাজ্যে পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে

দিয়ে গ্রামের গরিব মানুষদের আর্থিক উন্নতি ঘটেছে এবং ঘটছে। আমাদের বিরোধী বন্ধু মাননীয় সদস্য দেবপ্রসাদ সরকার পঞ্চায়েতের দুর্নীতির কথা বললেন। স্যার, আপনি জানেন, পঞ্চায়েত তথা পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে কাজকর্ম হয় সেগুলির জন্য গ্রামের সর্বস্তরের মানুষদের নিয়ে তদারকি কমিটি গঠন করা হয়। গ্রাম উন্নয়নের জন্য সেখানে যে টাকা ব্যয় করা হয় তার পরিপূর্ণ হিসাব নিকাশ করা হয়। ফলে সেখানে টাকা মারার কোনও প্রশ্নই ওঠে না। অথচ বিরোধী সদস্য ঐ সব বক্তব্য রেখে এই হাউসকে এবং রাজ্যের মানুষদের নানাভাবে বিভ্রান্ত করছেন। রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে এ রাজ্যের ভূমি সংস্কারের সাফল্যের কথা উল্লেখ করেছেন। ভূমি সংস্কারের মধ্যে দিয়ে জমিকে টুকরো টুকরো করে প্রান্তিক এবং ক্ষুদ্র চাষীদের মধ্যে তা বন্টন করতে পারলে উৎপাদন বাড়ে, গরিব ক্ষেত-মজুররা কাজ পায়। গরিব মানুষের হাতে কিছু পয়সা গিয়ে পৌঁছায়, তাদের ক্রয় ক্ষমতা বাড়ে। তারা কিছু কিছু শিল্প সামগ্রী কেনাকাটা করতে পারে। শিল্পের প্রসার ঘটে, বেকার যুবকরা শিল্প সামগ্রী নিয়ে ছোট ছোট ব্যবসা বাণিজ্য করার সুযোগ পায়। এটাই হচ্ছে আমাদের ভূমি সংস্কারের সাফল্যের সুদূরপ্রসারী ফল। রাজ্যপাল তাঁর ভাষণের মধ্যে খাদ্যশস্য উৎপাদনের কথা বলেছেন। পঞ্চায়েতি ব্যবস্থার মধ্যে দিয়ে গ্রামের কৃষকদের কাছে যে সেচ ব্যবস্থাকে পৌঁছে দেওয়া সম্ভব হয়েছে তার ফলেই খাদ্য-শস্যের উৎপাদন বৃদ্ধি ঘটেছে। মিনি-ডীপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল করে দেবার ফলে যে সমস্ত জমিতে আগে কোন সেচের ব্যবস্থাই ছিলনা সে সমস্ত জমি সেচ পাচ্ছে এবং তার ফলেই উৎপাদন বাড়ছে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে একটা জিনিস এখনো লক্ষ্য করছি যে, উৎপাদিত ফসলের সঠিক মূল্য এখনো পর্যন্ত অনেক ক্ষেত্রে কৃষকরা পাচ্ছেনা। আজকেই এখানে পাটের কথা আলোচিত হয়েছে। হুগলি জেলায় প্রচুর পরিমাণে পাট চাষ হয়। আমাদের বর্ধমান জেলার একটা অংশেও পাট চাষ হয়। পাট যখন ওঠে তখন কৃষক কুইন্টাল প্রতি ৬০০ টাকা থেকে ৮০০ টাকা পর্যন্ত দাম পায়। সেই পাট নিয়ে শিল্পপতি ব্যবসায়ীরা তা থেকে গালিচা, পর্দা, কার্পেট প্রভৃতি তৈরি করে প্রচুর মুনাফা করে। এটা গেল একটা অংশ। আর একটা অংশ দিয়ে সুতলী দড়ি, বস্তা ইত্যাদি তৈরি হয়।

চাষী যখন পাট উৎপাদন করছে তখন তারা এক কে.জি. পাটের দাম পাচ্ছে ৬ থেকে ৮ টাকা অথচ সেই চাষী যখন তার প্রয়োজনে চটের বস্তা কিনতে যাচ্ছে—১০০ গ্রাম সুতলীতে একটি বস্তা হয়—তাকে দাম দিতে হচ্ছে ৯ টাকা। কৃষকরা কাঁচা মাল উৎপাদন করছে কিন্তু তারা তার সঠিক দাম পাচ্ছে না। মন্ত্রী সভার দৃষ্টি আমি এ দিকে আকৃষ্ট করছি। মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন যে এ রাজ্যে শিল্পের সম্প্রসারণ, আধুনিকীকরণের প্রচেষ্টা চলছে। এরজন্য আমি ধন্যবাদ জানাচ্ছি। এক দিকে বেকারত্ব বাড়ছে অপর দিকে এই বেকারত্ব বাড়ার ফলে লোকে গিয়ে হামলে পড়ছে জমির

ভাগ, এতে জমির উপর অনেক বেশি বোঝা চেপে যাচ্ছে। মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন যে এ রাজ্যে সরকারি এবং বেসরকারি শিল্পের আধুনিকীকরণ, পুনরুজ্জীবন করা হচ্ছে, এরজন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। আমাদের বর্ধমান জেলাতে অবস্থিত ইসকো, সেনর্যালে, এম্. এ. এম. সি. প্রভৃতি কারখানার আধুনিকীকরণ, পুনরুজ্জীবনের প্রচেষ্টা চলছে যাতে তারা বিদেশের সঙ্গে পাল্লা দিতে পারে। আমি পুনরায় এর জন্য তাকে ধন্যবাদ জানাচ্ছি। স্যার, আমাদের রাজ্যে সাক্ষরতা অভিযানের মধ্যে দিয়ে শিক্ষার হার বাড়ানো গিয়েছে এবং আজকে এখানে সমাজের পিছিয়ে পড়া অংশের মানুষরাও শিক্ষা আন্দোলনের সঙ্গে যুক্ত হয়েছেন। এর ফলে আজকে আর মানুষকে খাদ্যের জন্য এখানে আন্দোলন করতে না হলেও তারা শিক্ষার জন্য আন্দোলন করছেন। শিক্ষা বিস্তারের জন্য প্রাথমিক স্তরে স্কুল করার, জুনিয়ার হাইকে হাই করার এবং ১১/১২ ক্লাসকে কলেজে রূপান্তরিত করার জন্য যে উদ্যোগ নেওয়া হয়েছে তারজন্য মাননীয় রাজ্যপালকে আমি ধন্যবাদ জানাচ্ছি। আমাদের রাজ্যে আরও বেশি বেশি করে প্রাথমিক স্কুল হওয়া দরকার। পরিশেষে আমি লোক আদালত গঠনের জন্য মাননীয় রাজ্যপালকে ধন্যবাদ জানাচ্ছি। গ্রাম বাংলার লোকরা আমরা জানি যে কোর্টে কেস করতে গিয়ে আর্থিক দিক থেকে ক্ষতিগ্রস্ত হন এবং অনেক হয়রানি তাদের সহ্য করতে হয় কিন্তু লোক আদালত গঠিত হওয়ায় তারা বিশেষভাবে উপকৃত হয়েছেন। এরজন্য পুনরায় ধন্যবাদ জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**श्री लगन देव सिंह :** माननीय डिपुटी स्पीकर सर, सबसे पहले माननीय राज्यपाल जो अभिभापण हमलोगों के सामने पेश किए है उसपर धन्यवाद देते हुए अपनी बात संक्षेप मे कहुंगा। डिपुटी स्पीकर सर, आपलोगों ने देखा आज जब अभिभापण पर बहस चलने की बात थी, कांग्रेसी वन्धु, विरोधी वन्धु ने मदन छोड़कर चले गए। राज्यपाल ने जिन चीजों का उल्लेख किया है जो सरकार की उपलब्धियां है, पशिचम बंगाल सरकार ने पशिचम बंगाल के लोगो के हित के लिए जो किया है, वही चीजों का उल्लेख राज्यपाल के अभिभाषण मे देखा गया। कांग्रेसी वन्धु के पास, विरोधी वन्धु के पास असेम्बली के अन्दर कहने को कुछ भी नही है, और वो मुँह छिपाने के लिए सदन का वहिष्कार किया हैं। जहाँ तक माननीय कमल गुहा की बात है, हमलोगों ने देखा कि जो काम विरोधी दल के नेता को करना चाहिए, जो काम विरोधी दल को अदा करना चाहिए वो कंमल गुहा ने किया। कमल गुहा जी हमलोगोंके साथ भी काफी दिनों तक रहे है। और हमारे मुकावले उनका समझ भी काफी है। लेकिन हमलोगो ने उनके वक्तव्य को सुना, लगा जैसे वो वचकाना हरकत किये। तरह-तरह के आरोप लगाए, लगाता है जैसे वो पहेली समझा रहे थे कभी-कहते है वामपन्थी विचार के लोगों को हिन्दुस्तान मे आन्दोलन करना चाहिए। और आज वो कांग्रेस

*के साथ गठवन्धन करके बंगाल के अन्दर* क्या सन्देश लोगों को देना चाहते है। इसके बाद भी अपनी मर्यादा को नही बचा सके और आज वो बामपंथी आन्दोलन की वकालत कर रहे है। आज पुरे हिन्दुस्तान के अन्दर मै दाबे के साथ कह सकता हूं कि पशिचम बंगाल से बेहतर लां एण्ड आर्डर कही नही है। यहां कानुन व्यवस्था सटिक है। हां, कभी कभी विरोधी वन्धु के षडयंत्र के कारण थोड़ा परेशानी होती है। कमल गुहा महोदय कह रहे थे कि यहां कानुन व्यबस्था गिरवी है, तथा-तरह-तरह के आरोप लगाकर सदन को भ्रम मे डाल रहे थे। यह उन का हताशा भरा शब्द है, छिट-पुट जो एक-दो घटना चुनाव के बाद उन्ही लोगों ने करवा दिया यही परेशानी लोगों के सामने है, प्रशासन के सामने है। पिछले महीने हमलोगो ने देखा १६ तारिख २२ तारिख और २८ तारिख तीन चरणो मे चुनाव सम्पन्न हुआ, लोगो ने बढ़-चढ़कर हिस्सा लिया। मतदान शान्तिपुर्ण सम्पन्न हुआ। हां, एक-दो जगह छिट-पुट घटनाए हुई वहां रिपोल कराया गया। विभिन्न राज्यो मे जहां फ्री एण्ड फेयर एलेकसन की कल्पना भी लोग नही कर पाते है, वही पशिचम बंगाल एक मिशाल कायम करती है। आज पशिचम बंगाल की व्यवस्था, पुरे देश की व्यवस्था से हटकर, हमलोगों ने जिस तरह से शान्तिपुर्ण ढंग से चुनाव सम्पन्न कराए इससे वो वौखला गए है।

कमल गुहा महोदय जिन लोगो के साथ है, जिनकी वो हिमायत कर रहे है उनकी नैया डुब गयी है और आज कांग्रेस के पास कोई वचा ही नही है, एसा कोई पतवार नही है जो इस डुवती नैया को बचा सके। और आपलोगों ने सुना कमल गुहा महोदय कुछ सबाले कर रहे थे, और कह रहेथे कि पुरे देश के अन्दर साम्प्रदायिकता का मामला काफी गम्भीर है और इससे देश को बचाने के लिए विभिन्न वामपंथी संगठनों को आन्दोलन करना होगा और लोगों के हितों के लिए लड़ना होगा। बात तो ठीक है लेकिन कमल गुहा जी को पहले अन्तरआत्मा से लड़ना होगा। जहां तक कांग्रेस के साथ कमल गुहा और उनके हिमायत भरे शब्दो का सवाल है। आज पुरे हिन्दुस्तान की जनता ने देखा महज एक सीट पाने के लिए समझोता किए, फिर भी जनता ने उस गठवन्धन को ठुकरा दिया। हमलोगों ने देखा नेहरु परिवार के सहारे चुनावी वैतरणी पार करने की कांग्रेसियो ने कोशिश की। और वो गड़े मुद्दो को उखाड़ रही है। कभी कहती है बाबरी मस्जिद की घटना के लिए कांग्रेस जिम्मेदार है, इसके लिए हमे क्षमा कर दे। कभी सिखो के घाव को कुरेदने की कोशिश करती है। सिखो के साथ दिल्ली मे जो दंगा हुआ था इसके लिए क्षमा चायना करती है। देश को रसातल मे ले जाने के लिए कांग्रेस जिम्मेवार है और आज जब पुरे देश की जनता कांग्रेस से दूरी बनाये रखना चाह रही है। आज कमल गहा साहव कांग्रेस

के रुप मे उन्ही की बात कर रहे थे।

इसके साथ ही मै एक बात यह भी कहना चाहता हूं राज्यपाल के अभिभाषण मे, जो वकतव्य पेश किए है उनमे उन्होने सबसे पहले जो बात कहे है वह बात यह है कि यहां एसा माहोल है कि कोई भी चुनाव निविर्वाद रुप से सम्पन्न हो जाता है। एसटबलिस डेमोक्रेटिक एटमोसफेयर बामफ्रन्ट सरकार की सबसे बड़ी उपलब्धि है। और एसी व्यवस्था पुरे हिन्दुस्तान मे होनी चाहिए। यहां हर चुनाव ठीक समय पर होता है। नतीजा किसी के भी पक्ष मे जा सकता है। शान्तिपुर्ण चुनाव सम्पन्न कराना सरकार की सबसे बड़ी उपलब्धि है। हमलोगों ने एक चुनाव का सामना किया जो नही होना चाहिए था कुछ ही दिनो बाद फिर एक चुनाव होगा। पंचायत का चुनाव होगा। उनके कुछ ही दिन बाद कारपोरेशन, फिर म्युनिसिपलीटी का चुनाव होगा। आप को याद होगा ७७ के पहले जब यहां कांग्रेस की सरकार थी न पंचायत न म्युनिसपलिटी का चुनाव होता था। १६ साल से पंचायत या म्युनिसिपलीटी का चुनाव नही हुआ था। १९७७ के बाद हर ५ साल बाद चुनाव प्रक्रिया सम्पन्न होता है। समय पर चुनाव होता है चाहे कोई हारे कोई जीते। क्या इसे भी हमारे विरोधी बन्धु नही मानेगे कि भारतवर्ष का यह पहला राज्य है। जहां ७७ के बाद चार बार पांच साल के अन्तराल पर पंचायत चुनाव सफलता पूर्वक सम्पन्न कराया गया। क्या इसे सरकार की सफलता नही कही चाएगी। यहां पंचायत व्यवस्था काफी सदृढ है। जैसा कि आपलोग जानते है ७० प्रतिशत लोग देहातों मे बास करते है ३० प्रातिशत लोग शहरो मे बास करते है। और इन लोगों के विकास के लिए सरकार काफी गम्भीरता से कार्य कर रही है, और तरह-तरह से लगातार कार्यक्रम को आगे बढ़ाया जा रहा है। ७७ से पहले म्युनिसीपलिटि के विकास के लिए ७ करोड़ रुपया रखा जाता था और आज म्युनिसिपलीटी के विकास के लिए ३८५ करोड़ का बजट १९९७-९८ मे था। विकाश काय्र अग्रगति से चले इसी के तहत आपने देखा जहां २० साल पहले कांग्रेस के शासन मे ७ करोड़ का बजट था अब ३८५ करोड़ रुपया म्युनिसिपलिटी के विकास के लिए प्रदान किया जाता है यह वामफ्रन्ट सरकार का ही देने है। वामफ्रन्ट सरकार सता के विकेन्द्रीकरण मे विशवास करती है। इसी के तहत जहां-जहां ७७ से पहले जहाँ म्युनिसिपलीटी की संख्या माव १०-१२ नयी म्युनिसिपलीटी का गठन किया गया था जो १९४७ के पहले था। जबकि वामफ्रन्ट सरकार ने ७७-से-९७ साल के बीच वामफ्रन्ट सरकार ने २९ नए म्युनिसिपलीटी का गठन किया है। आज ६ कारपोरेसन १११ म्युनिसिपलीटी और पांच नोटिफाइड एरिया काम कर रही है। लोगो के विकास का काम जारी है। आपको याद होगा १९७६-७७ से पहले प्रति व्यक्ति खर्च कलकता को छोडं अन्य म्युनिमिपल एरिया मे १९ रुपया और कलकत्ता मे प्रति

*व्यक्ति खर्च ६१ रुपया और आज १९९६-९७ मे १९८ रुपया रुपया खर्च किया जा रहा है। सीएम०डी०ए० के बाहर मात्र ८७ पैसा खर्च किया जाता था आज शहरी इलाको छोड़ अन्य जो सी०एम०डी०ए० के अधीन नही है १६८ रुपया खर्च* होता है। इसतरह से जो जनवादी प्रक्रिया है बजट मे शहरो के विकास के लिए जो योजना बनाया जाता है और काम किया जाता है वही अन्य छोटे-छोटे कस्बो एवं छोटे शहरों के विकास अर्वन डभलपमेन्ट वामफ्रन्ट सरकार हर कारगर कदम उठाती है। कलकत्ता कारपोरेशन तथा अन्य कारपोरेशन तथा म्युनिसिपलीटी के शहरी इलाको मे नागरिक सुविधा बढ़ाने के लिए कानुन बनाना तथा हर तरह की मदद मे बढ़ोतरी के लिए सरकार पर्यत्नशील है।

[4-30 – 4-40 p.m.]

पंचायत इलाको मे जो प्रक्रिया यहां चल रही है वैसी पुरे देश मे कही भी चालु नही हो पाया है। यहां ७० प्रतिशत लोग जहां वास करते है। यहां ६० फिसदी सीट रिजर्व कर दिया गया है सिडल कास्ट के लोगों के लिए सिडल ट्राइव के लोगो के लिए तथा महिलाओ के लिए आरक्षित कर दिया गया है। बामफन्ट सरकार की नीति है कि सता मे हर वर्गो का भागीदारी हो। पंचायत इलाका हो या शहरी इलाका वामफ्रन्ट सरकार की नीति विकाश कि गति को सदा बढ़ाते रहना है। शहरों के विकाश के लिए हमलोगों ने देखा पिछले आर्थिक साल मे २५० करोड़ रुपया मंजुर किया गया था सरकार ने विकास के लिए २५० सो करोड़ रुपया खर्च किया क्या इसे भी विकास नही कहा जाएगा। वस्ती मे रहने बाले लोगों को समुचित सुविधा देने के लिए सरकार कारगर कदम उठा रही है। वस्ती इम्प्रुभमेन्ट तथा शहरो मे रहने बाले प्रोभरटी लाइन से नीचे के लोगो के लिए वस्ती इम्प्रुभमेन्ट की कोशिश की गई और इससे ९ करोड़ साठ लाख लोग जो वस्ती मे छोटी-टोटी झुग्गी-झोपड़ी मे बास करते है इससे लाभन्वित हुए है। गरीवी रेखा से नीचे गुजर-बसर करने बालो के लिए सरकार कारगर कदम उठा रही है। मेट्रोपालिटिन जिलो जो सी०एम०डी० के बाहर है और सी०एम०डी०ए० के अन्तर्गत पड़ता है उसका विकास किया जा सके और मेगासिटी प्रोजेक्ट तथा गंगा एक्सन प्लान, कलकत्ता स्लीम प्रोग्राम को आगे बढ़ाया जा रहा है विकास की गति को बरकरार रखते हुए सरकार तरह-तरह के विकास के काम को आगे बढा रही है। हमारी सरकार कलकत्ता के बाहर ८१ म्युनिसिपलीटी मे पाइप लाइन के जरिए प्रयाप्त व्यवस्था कर रही है। खड़गपुर, दुर्गापुर, मिदनापुर और सिलीगुड़ी मे पब्लिक हेल्थ इन्जिनियरिंग डिपार्टमेन्ट की ओर से व्यापक वाटर सप्लाई की योजना बनाई गई है। और कोशिश की जा रही है कि शहरों

के विकास के लिए, ८१ म्युनिसिपलीटी स्वच्छ पनी की कोई कमी न रहे लोगो को प्रयाप्त पानी की आपुर्ति की जा सके। ट्रयुबबेल आदि मे वृद्धि की जा सके और यह सब विकास का काम हो रहा है सरकार की मिनिमम नीड प्रोग्राम के तरत रुरल एरिया मे ड्रिंकिगं वाटर सप्लाई योजना मे १९९८ मार्च तक २२८० अन्य बस्ती एरिया मे पोरटेबल वाटर सप्लाई की व्यवस्था की गई है। २००० साल तक ७९ हजार ३६ जनवहुल्य एरिया मे, जो छोटी-छोटी वस्ती है वहां पानी की समुचित व्यवस्था हो इस ओर सरकार काफी प्रयन्नशील है। २५० लोगों के समुह है हर व्यक्ति ४० लीटर पानी देने की व्यापक योजना है। डिपुटी स्पीकर सर, कहने को तो बहुत कुछ था। आपभी बार-बार बैठने को कह रहे है। अन्त मे एक बार फिर राज्यपाल के अभिभाषण पर जो धन्यवाद प्रस्ताव पेश किया गया है उसका समर्थन करते हुए एवं इस बहस मे हमारे विरोधी वन्धु, कांग्रेसी वन्धु को भी शामिल होना चाहिए था, इन्ही शब्दो के साथ अपना वक्तव्य समाप्त करता हूँ।

[4-40 – 4-48 p.m.]

**শ্রী রামপদ সামন্ত ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আমাদের রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন সেই ভাষণকে সম্পূর্ণ রূপে সমর্থন করছি। সঙ্গে সঙ্গে আজকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনার আগে আমাদের প্রধান বিরোধী দল কংগ্রেস যে ভূমিকা পালন করেছেন, আমাদের মুখ্যমন্ত্রীর অনুপস্থিতির অজুহাত দেখিয়ে, তাদের গণতান্ত্রিক যে সুযোগ সুবিধা যে সুযোগ সুবিধা তারা দিতে পারত জনগণকে তাঁদের বক্তব্যের মাধ্যমে সেটা থেকে তাঁদের নিজেদের বঞ্চিত করার এই যে ভূমিকা তাঁরা নিয়েছেন তার আমি তীব্র সমালোচনা করছি। কিছুক্ষন আগে আমাদের মুখ্যসচেতক বললেন যে মুখ্যমন্ত্রী যে ওই দিন থাকবেন না সেটা তাঁরা জানতেন এবং তাঁদের সঙ্গে এই বিষয়ে আলোচনাও হয়েছে এবং সেটা তাঁরা মেনেও নিয়েছিলেন। আজকে এই বিধানসভাতে রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য রাখতে গিয়ে কেন সরে দাঁড়ালেন জানিনা। আমি মনে করি এটা তাঁদের চরিত্রের উপর সামঞ্জস্যপূর্ণ আজকে তাঁদের একটা অংশ বহু রূপ ধারণ করছেন দেখতে পাচ্ছি। তাঁরা ভেতরে একরকম বাইরে অন্য রকম। তাঁদের পোষাকে তৃণমূল ভেতরে অন্য মূল। তাঁরা এখন দ্বৈত চরিত্রের ভূমিকায় অভিনয় করছেন। আজকে সেটা আমরা এখানে দেখতে পেলাম। তাঁদের এই ভূমিকাকে আমি সমর্থন করতে পারছি না। রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে ধরনের কাজকর্মগুলি করে চলেছে তার একটা বাস্তব চিত্র তুলে ধরা হয়েছে। সেই কারণে আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলায় বিশেষ করে কৃষিতে অগ্রণী ভূমিকা পালন করে যাচ্ছে, যার জন্য খাদ্য উৎপাদনে

*ভারতবর্ষের মধ্যে একটা রেকর্ড স্থাপন করতে পেরেছে। আর এই কৃষি উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে অন্যতম সহায়ক হল সেচ ব্যবস্থা।*

সেচ ব্যবস্থার ক্ষেত্রে পশ্চিমবঙ্গ একটা অগ্রণী ভূমিকা পালন করছে। আমরা এই কথাটা বারে বারেই উল্লেখ করে থাকি। আজকেও আবার তা উল্লেখ করছি। আমরা দেখতে পাই যে, এখন পর্যন্ত ১ হাজার ৩৩৫.৫৪ হাজার হেক্টর জমিকে সেচের আওতাভুক্ত করা হয়েছে ১৯৯৭-৯৮ সালে এই ব্যাপারে লক্ষ্য রাখা হয়েছে আরও ৪০ হাজার হেক্টর জমিকে সেচভুক্ত করা হবে। এই যে বাস্তব অবস্থা এর প্রতিফলন মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি। আমরা দেখতে পাচ্ছি যে, বর্তমানে আমাদের সমবায় ব্যবস্থা একটা আন্দোলনের রূপ নিয়েছে। সমবায় আন্দোলন পশ্চিমবঙ্গে একটা অগ্রণী ভূমিকা পালন করে চলেছে। সমবায়ের মাধ্যমে কৃষকরা ৭০ ভাগ ঋণ পাচ্ছে—মোট ঋণের ৭০ ভাগ ঋণ সমবায়ের মাধ্যমে তাদের দেওয়া হচ্ছে। নারীরা কিভাবে অগ্রণী ভূমিকা পালন করছে তা রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি। আমাদের বাস্তব যে চিত্র তা আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাচ্ছি। আমাদের রাজ্যে ১৮টি জেলাতে ২৬টি সমবায় চলছে মেয়েদের দ্বারা। নারী অগ্রগতির ক্ষেত্রে এটা একটা প্রমাণ এর দ্বারা আমরা দেখতে পাচ্ছি। আমি আনন্দিত যে, আমাদের কৃষি বিষয়ক সাব-কমিটির পক্ষ থেকে আমরা সুপারিশ রেখেছিলাম পশ্চিমবাংলায় আরও কিছু হিমঘর বৃদ্ধির জন্য। আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে তারও উল্লেখ দেখতে পাচ্ছি। পাঁচ হাজার টন ক্ষমতা সম্পন্ন আরও প্রায় ৪টি হিমঘর স্থাপন করার পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন। আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে এটা দেখতে পাচ্ছি। তাছাড়া পশ্চিমবাংলা সরকারের সাধারণ মানুষের জন্য যে চিন্তা ধারা তারও প্রতিফলন ঘটেছে রাজ্যপালের ভাষণের মধ্যে। ৪.৫০ লক্ষ যে বিড়ি শ্রমিক আছে তার মধ্যে ৩.৫০ লক্ষ বিড়ি শ্রমিক তাদের পরিচয় পত্র পেয়েছে। তার ফলে তারা নানা ভাবে সাহায্য পাচ্ছে—যেমন, চিকিৎসা ক্ষেত্রে, কৃষি ক্ষেত্রে, বাড়ি করার ক্ষেত্রে তারা সাহায্য পাচ্ছে। বন সংরক্ষণের ক্ষেত্রে আমরা উল্লেখযোগ্য ভূমিকা নিয়েছি। এই সমস্ত বিষয় মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে থাকার জন্য এবং প্রকৃত বাস্তব চিত্র তুলে ধরার জন্য আমি রাজ্যপালের ভাষণকে ধন্যবাদ জানাচ্ছি।

## Adjournment

The House was then adjourned at 4.48 p.m. till 11 a.m. on Wednesday, the 18th March, 1998 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 18th March, 1998 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 15 Ministers, 7 Ministers of State and 149 Members.

[11-00 – 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answers were given)

**পরিবেশ দূষণ রোধে ব্যবস্থা**

*৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৩) **শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** পরিবেশ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, ১৯৯৬ সালের ১লা এপ্রিল থেকে ১৯৯৭ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ রাজ্যে পরিবেশ দূষণ রোধে কয়েকটি প্রকল্প গৃহীত ও রূপায়িত হয়েছে,

(খ) সত্যি হলে, মোট কতগুলি প্রকল্প গৃহীত ও রূপায়িত হয়েছে, এবং

(গ) সেগুলি কি কি?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ**

(ক) ইহা সত্য যে, ১.৪.১৯৯৬ হইতে ৩১.১২.১৯৯৭ পর্যন্ত সময়কালের মধ্যে দূষণ প্রতিরোধে কয়েকটি প্রকল্প রূপায়িত হয়েছে।

(খ) দশ (১০) টি ১.৪.১৯৯৬ হইতে ৩১.১২.১৯৯৭ পর্যন্ত সময়কালের মধ্যে নিম্নলিখিত প্রকল্পগুলি গৃহীত হয়েছে ঃ-

(গ) (১) পরিবেশ সচেতনতা কর্মসূচি।

(২) ও. ই. সি. ত্রয় কর্তৃক মঞ্জুরীকৃত শিল্প দূষণ নিয়ন্ত্রণ প্রকল্প।

(৩) কলকাতা পরিবেশ উন্নয়নে সেমস্যাপ প্রকল্প

(৪) আসানসোল দুর্গাপুর অঞ্চলে তুলনামূলক ঝুঁকি নির্ধারণ প্রকল্প

(৫) বায়ু দূষণ তদারকি প্রকল্প

(৬) গঙ্গা নদীর জলদূষণ তদারকি

(৭) অন্যান্য গুরুত্বপূর্ণ নদীসমূহের জলদূষণ তদারকি

(৮) উৎস বিন্দুতে এবং চতুস্পার্শে শব্দ দূষণ পরিমাপ

(৯) পরিবেশ গবেষণা প্রকল্পসমূহ

(১০) পশ্চিমবঙ্গের পরিবেশের অবস্থা সংক্রান্ত প্রতিবেদন প্রস্তুতি

(১১) উপকূলবর্তী অঞ্চল ব্যবস্থাপন প্রকল্প

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, (খ) প্রশ্নের উত্তরে বললেন, নির্দিষ্ট সময়ের মধ্যে ১০টি প্রকল্প আমাদের রাজ্যে গৃহীত হয়েছে, সেইগুলির নাম আপনি ক্রমান্বয়ে বললেন। আমি যেটা জানতে চাইছি, জাপানি যে সরকারি সংস্থা ও. ই. সি. এফ. তার সঙ্গে যে ঋণ চুক্তি স্বাক্ষরিত হয়েছে এবং যে প্রকল্পর কাজ আপনি শুরু করেছেন, এই প্রকল্পে কি কি কর্মসূচি আছে এবং বর্তমানে রূপায়ণের কাজটা কোন্ স্তরে আছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আমাদের এখানে ও. ই. সি. এফ.এর সাহায্যে যে প্রকল্পর কাজ চলছে তা প্রধানত পশ্চিমবঙ্গ দূষণ নিয়ন্ত্রণ পর্ষদ এর ক্ষমতা বাড়ানোর কাজটাই চলছে। এই মুহূর্তে যে কাজ চলছে তা হচ্ছে ওয়েষ্ট বেঙ্গল পলিউশন কন্ট্রোল বোর্ড এর কেন্দ্রীয় অফিস এবং ল্যাবেরেটরি নির্মাণ এর কাজ; দুর্গাপুরে পলিউশন কন্ট্রোল বোর্ড এর রিজিওনাল অফিস এবং ল্যাবরেটরি নির্মাণ এর কাজ; ব্যারাকপুর শিল্পাঞ্চলের কাঁকিনাড়াতে আমাদের অফিস এবং ল্যাবরেটরি কাজ। সেক্ষেত্রে যেটা বলা যায়, আমাদের সল্ট লেকে ল্যাবরেটরি এবং অফিস নির্মাণ-এর কাজ অনেক দূর এগিয়ে গিয়েছে। আমার আশা করছি, সামনের আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণভাবে দুর্গাপুর এর কাজ শুরু হয়ে গেছে। কাঁকিনাড়াতে আমাদের জমি নির্দিষ্ট করতে পেরেছি। অল্প সময়ের মধ্যে সেই কাজ শুরু হবে। ল্যাবরেটরির যন্ত্রের বিষয়ে জাপানী বিশেষজ্ঞদের সাথে আমাদের আলাপ-আলোচনা শুরু হয়েছে। আগামী আর্থিক বছরের মধ্যে এই কাজ শুরু হয়ে

যাবে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আপনি দশটি প্রকল্পের মধ্যে আসানসোল দুর্গাপুর অঞ্চলের শিল্প বিষয়ক নির্ধারণ প্রকল্পের কথা বলেছেন। এই বিষয়ক নিয়ন্ত্রণ প্রকল্পের মধ্যে কি কি কর্মসূচি রূপায়িত হয়েছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** এটা আমরা করছি ইউ. এস এইডের সহায়তায়, আমাদের প্রকল্পটির নাম হচ্ছে কম্পারেটিভ রিস্ক অ্যাসেসমেন্টস প্রোজেক্ট ইন আসানসোল, দুর্গাপুর বেল্ট। এখানে যে পরামর্শ এই প্রকল্প থেকে নির্ধারিত হচ্ছে, সেই পরামর্শগুলো আমরা সংশ্লিষ্ট দপ্তরকে জানিয়েছি। যাতে ভবিষ্যতে আসানসোল, দুর্গাপুর বেল্টে যখন শিল্প পরিকল্পনা করবে তখন যাতে এইগুলো বিবেচনা করে কাজ করতে পারে।

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় পাবলিক লায়াবিলিটি বিমা আইন অনুসারে আপনার দপ্তর যে সিদ্ধান্ত করেছিল, বিপজ্জনক জিনিস নিয়ে যারা শিল্প বাণিজ্য করে সেগুলোকে নির্দিষ্টভাবে বিমা পলিসির মধ্যে আনতে হবে। সেগুলোকে কি আপনি পলিসির মধ্যে আনতে পেরেছেন এবং কতগুলো এসেছে বলবেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** আপনি এই ব্যাপারে নির্দিষ্টভাবে প্রশ্ন করলে আমি উত্তর দেব।

**শ্রী পদ্মনিধি ধর ঃ** ডানকুনি কোল কমপ্লেক্সের বর্জ্যপদার্থ বালি খাল দিয়ে প্রবাহিত হয়ে গঙ্গাকে দূষণ করছে। এই ব্যাপারে আপনার দপ্তর কি ব্যবস্থা নিয়েছে?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** যে কোন শিল্পের মতই ডানকুনি কোল কমপ্লেক্সের বর্জ্য পদার্থ নির্ধারণ করার একটা ব্যবস্থা আছে। অতীতে এই বিধানসভাতে সুনির্দিষ্টভাবে অভিযোগ এসেছিল এবং তখন আমরা পরীক্ষা করে দেখেছি। এখনো পর্যন্ত আমাদের কাছে রিপোর্ট আছে বিপজ্জনক সীমারেখার অনেক নিচেই আছে। তবে আমরা নজর রাখছি। ঐ অঞ্চলের মানুষের অভিযোগকে গুরুত্ব দেবার জন্য আমরা বিশেষভাবে নজর রাখছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এর আগে আমরা যখন ডানকুনি কোল কমপ্লেক্সের ব্যাপারে প্রশ্ন করেছিলাম তখন মাননীয় মন্ত্রী মহাশয় বলেছিলেন যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য বলা হয়েছে। আজকে মাননীয় মন্ত্রী মহাশয় আবার বলছেন, বর্জ্য পদার্থের মান পরীক্ষা করে নজর রাখার ব্যবস্থা করা হচ্ছে। এই ব্যাপারে আপনাকে একটা চিঠিও লিখেছিলাম এবং আপনার দপ্তর থেকে তার উত্তরও দেওয়া হয়েছিল, সেখানে বলা হয়েছিল ব্যবস্থা নিতে বলা হচ্ছে তাহলে ব্যাপারটা কন্টাডিক্টরী হয়ে যাচ্ছে না কি? এই ব্যাপারে আমরা

কনফিউজড হয়ে যাচ্ছি। আপনি একবার বললেন ব্যবস্থা নেওয়া হচ্ছে, আবার বলছেন আমরা ব্যবস্থা নেওয়ার জন্য নজর রাখছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** ব্যবস্থা নেওয়ার জন্য যে কাজ সেই ব্যাপারেই আমরা বলেছিলাম। বর্জ্য পদার্থ পরীক্ষা নিরীক্ষা করা যাতে বিপজ্জনক সীমার উপরে চলে যাচ্ছে কিনা সেটাই দেখা। সেই ব্যাপারেই নির্দিষ্টভাবে ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তবে আমরা এখনও নজর রেখে যাচ্ছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আমাদের কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রের যে ছাই তা বিস্তীর্ণ এলাকায় জনজীবন বিপর্যস্ত হয়ে যাচ্ছে। এটা প্রতিরোধ করার জন্য আপনার দপ্তর কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** কোলাঘাটের ফ্লাইং অ্যাশ পরিবেশ সংক্রান্ত যে সমস্যা সৃষ্টি করে বলছেন, সেই বিষয়ে বলি আর পাঁচটি তাপবিদ্যুৎ কেন্দ্রের মত কোলাঘাট তাপবিদ্যুৎ কেন্দ্রকে সেই নিয়ম মেনে চলতে হয়। তবে এই ব্যাপারে আমাদের কাছে কোনও সুনির্দিষ্ট অভিযোগ আসেনি, যে বিপজ্জনক মাত্রার উপরে চলে গেছে।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি নিশ্চয় জানেন যে, হাওড়া শহরকে এই মুহূর্তে ভারতবর্ষের সবচেয়ে দূষিত শহর বলে চিহ্নিত করা হয়েছে। এটা কি ২১ বছরের বামফ্রন্ট সরকারের ব্যর্থতার নিদর্শন নয়? এই দূষণ থেকে এই শহরকে রক্ষার জন্য কি কি উদ্যোগ নিয়েছেন, সেটা জানা প্রয়োজন মনে করছি।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** শহর এবং শিল্পাঞ্চলে দূষণের সমস্যা গোটা পৃথিবীর চিন্তার কারণ। তার সঙ্গে বামফ্রন্ট সরকারের ব্যর্থতাকে যদি দেখা যায়, তাহলে এই সমস্যাটাকে ছোট করে দেখা হয়। এই সম্পর্কে আমরাও অবহিত এবং এর ভবিষ্যৎ সংক্রান্ত পরিকল্পনার জন্য কিছু আন্তর্জাতিক সংস্থার সঙ্গে কথা বলছি, যাতে সেই সম্পর্কে চূড়ান্ত একটা পরিকল্পনা আমরা গ্রহণ করতে পারি। যদিও প্রশ্নের সঙ্গে সম্পর্কিত নয়, তবুও বলছি আপনারা নিশ্চয় জানেন যে, হাওড়া শহরের ফাউন্ড্রিগুলোর ক্ষেত্রে অনেকগুলোতে পদক্ষেপ নিয়েছি। অনেকগুলো দূষণ-সৃষ্টিকারী শিল্পকে বন্ধ করে দিয়েছি। ফলত কিছু নির্দিষ্ট ব্যবস্থা আমরা নিয়েছি। কিন্তু সামগ্রিকভাবে কলকাতার ক্ষেত্রে যেরকম সেন্সর—ব্যবস্থা নিয়েছি, তেমনি হাওড়ার ক্ষেত্রেও একটা কম্প্রিহেনসিভ প্ল্যানিং করে ব্যবস্থা নেওয়ার চেষ্টা করছি।

**শ্রী [illegible] ঃ** ইদানিং কালে আমরা লক্ষ্য করছি, গ্রামাঞ্চলে শব্দ-দূষণের

মাত্রা ভয়ানক ভাবে বেড়ে গেছে। বিবাহ, অন্নপ্রাশন বা অন্যান্য অনুষ্ঠানে যথেচ্ছভাবে উচ্চ গ্রামে মাইক বাজানো হচ্ছে। এতে জনসাধারণের, বিশেষ করে ছাত্রছাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে। আমার অভিজ্ঞতা একটা বলছি। পিংলা কেন্দ্রে একটি কলেজে আমি কাজ করি, সেখানকার ছাত্ররা কয়েকবারই অভিযোগ করেছে। গ্রামেগঞ্জে এই ভাবে যে মাইক বাজছে, সেটা রোধ করার জন্য কি ব্যবস্থা নেওয়া যায়, বা কাকে বললে হবে, ব্লকে দায়িত্বপ্রাপ্ত কে আছেন, সেটা বললে ভালো হয়।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** মাননীয় সদস্য নিশ্চয় জানেন, শব্দ-দূষণ সংক্রান্ত সমস্যা-সমাধানের জন্য আমরা কতগুলো গুরুত্বপূর্ণ পদক্ষেপ নিয়েছি, যেগুলো সাধারণ ভাবে গোটা দেশের সামনেই একটা উজ্জ্বল উদাহরণ তৈরি করেছে। এই বিষয়ে আইন প্রয়োগ করবে পুলিশ এবং এই দপ্তর আগে থেকে অনেক বেশি সচেতন হয়েছে ও বিভিন্ন ক্ষেত্রে পদক্ষেপও গ্রহণ করছে। এক্ষেত্রে অঞ্চলের সাধারণ মানুষ যদি এগিয়ে আসে, তাহলে অ্যাডমিনিস্ট্রেশনের পক্ষে ব্যবস্থা নিতে সুবিধা হয়। এই বিষয়ে কি করতে হবে, সেটা আমাদের তথ্য-সংস্কৃতি বিভাগ থেকে দূরদর্শন, আকাশবাণী থেকেও বলা হয়েছে। কার কাছে অভিযোগ জানাতে হবে, এই সম্বন্ধে আমি আবার বলছি, স্থানীয় পুলিশ এবং সাধারণ প্রশাসনকে জানালে তারা ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী সমর হাজরা ঃ** আমাদের বর্ধমান জেলায় অনেক রাইস মিল, মিনি রাইস মিল আছে। এই মিলগুলি থেকে যে ছাই এবং কুঁড়ো ইত্যাদি জিনিস বেরিয়ে পরিবেশ দূষিত করছে। এই ব্যাপারে আপনার কাছে অভিযোগও তোলা হয়েছে। এই ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিয়েছেন।

**শ্রী মানবেন্দ্র মুখার্জি ঃ** নিশ্চিতভাবে যদি অভিযোগ করেন, তাহলে নিশ্চয় স্থানীয় প্রশাসনকে বলব ব্যবস্থা গ্রহণ করতে।

## অপারেশন ব্লাকবোর্ড

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যালয় (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) অপারেশন ব্ল্যাকবোর্ড প্রকল্পের আওতায় যে উপকরণ সরবরাহ করা হয় তার গুণগত মানের বিষয়ে কোন অভিযোগ পাওয়া গেছে কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে অভিযোগগুলির বিষয়ে সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) অপারেশন ব্ল্যাকবোর্ড প্রকল্পের আওতায় যে উপকরণ সরবরাহ করা হয় তার গুণগত মানের বিষয়ে কোন লিখিত অভিযোগ পাওয়া যায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এই যে অপারেশন ব্ল্যাক বোর্ডের যে সমস্ত উপকরণ সাপ্লাই দেওয়ার জন্য কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা পান। গত আর্থিক বছরে কত টাকা দিয়েছেন এবং কি পরিমাণ উপকরণ কেনা হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অপারেশন ব্ল্যাক বোর্ডের যে টাকা, সেটা কেন্দ্রীয় সরকার দেয় এবং সেই টাকা আমরা দুই ভাবে ব্যবহার করি। উপকরণগুলির একটা অংশ কেনার জন্য জেলায় জেলায় যে প্রাথমিক সংসদ আছে, তাকে অর্থ দেওয়া হয়। তারা নিজস্ব কায়দায় টেন্ডার ডাকে। এই ব্যাপারে কমিটি আছে। এই কমিটির সিদ্ধান্তের উপর ভিত্তি করে তারা কেনে। আলমারি ইত্যাদি জিনিসও টেন্ডার ডেকে কেনা হয়। তবে স্কুলগুলির কোনও কেনার সুযোগ নেই। স্কুলের শিক্ষকদেরও এই টাকা ব্যয় করবার বা ব্যবহার করবার অধিকার আমাদের আইনে নেই বলেই জেলার প্রাথমিক বিদ্যালয় সংসদকে একটা টাকা দেওয়া হয় এবং বাকিটা কেন্দ্রিয়ভাবে কিনে বিভিন্ন জায়গায় বিতরণ করা হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমি জানি যে, স্কুল পিছু ম্যাক্সিমাম ১০ হাজার টাকার উপকরণ দেওয়া হয়। চক ডাস্টার স্কুলগুলিই কেনে। তবে কেন্দ্রীয় স্তরে যে জিনিসগুলি কেনা হয়, সেগুলির কি স্ট্যান্ডার্ড থাকে বা এগুলির কোয়ালিটি টেস্ট করার কোনও ব্যবস্থা আছে কি এবং যে কোনও টেন্ডারের মাধ্যমেই কেনা হয়?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কেন্দ্রীয় ভাবে যেটা কেনা হয়, তারজন্য টেন্ডার ডাকা হয়। সেই টেন্ডারের উপর ভিত্তি করে ঠিক করা হয় যে, কোনও সংস্থাকে এগুলি সরবরাহ করতে বলা হবে। যদিও কোনও লিখিত ভাবে অভিযোগ কেউ করেননি। কিন্তু মাঝে মাঝে বিদ্যালয় পক্ষ থেকে আলমারি মান সম্পর্কে প্রশ্ন তোলা হয়েছে। যেখানে অভিযোগ তোলা হয়েছে, সেখানে আমরা কেন্দ্রীয় টেন্ডার কমিটিকে পাঠিয়েছি এবং কোনও কোনও সংস্থার বিরুদ্ধে ব্যবস্থাও নেওয়া হয়েছে যে, তোমরা স্পেসিফিকেশন অনুসারে মাল পাঠাওনি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার প্রশ্নটা আপনি এড়িয়ে গেছেন। আমি প্রশ্ন করেছি যে, গত আর্থিক বছরে কত টাকা ব্যয় হয়েছে। সেটা আপনি বলেননি। এর সাথে

কেন্দ্রীয় স্তরে যেটা কেনা হয়েছে, সেগুলির কোয়ালিটি টেস্ট করার কোনও ব্যবস্থা আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** ১৯৯৩-৯৪ আর্থিক বছরে আমরা টাকাটা পেয়েছি। সেই টাকা আমরা বিভিন্ন সময়ে ভাগ ভাগ করে দিয়েছি। তারপর অপারেশন ব্ল্যাকবোর্ড এই নাম প্রবর্তন করা হয়েছে। এখন নাম হয়েছে এক্সটেন্ডেড অপারেশন ব্ল্যাকবোর্ড। তারজন্য স্কিম করেছি। সেই স্কিমের জন্য প্রস্তাব পাঠিয়েছি। সর্বশেষ ওরা টাকা দিয়েছে ২৯ কোটি ৮৭ লক্ষ ৩০ হাজার টাকা।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** কোয়ালিটি টেস্টিং-এর ব্যাপারটা বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** কেন্দ্রীয় যে টেন্ডার কমিটি আছে তারাই এটা দেখাশোনা করে। তারাই দেখে যে মান ঠিকমত বজায় আছে কি না? সেই অনুসারেই মালগুলো সরবরাহ করা হয়। যদি অভিযোগ থাকে কেন্দ্রিয় টেন্ডার কমিটি সেখানে যান, যদি কোনও ত্রুটি বিচ্যুতি থাকে, যে সংস্থা এই জিনিসপত্র সরবরাহ করেছে তাদের এই ব্যাপারটা টেন্ডার কমিটি গ্রহণ করে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আমার লাস্ট কোয়েশ্চেন। কত নাম্বার অফ স্টুডেন্টস এই অপারেশন ব্ল্যাকবোর্ডে বেনিফিটেড হয়েছে?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের সর্বসাকুল্যে স্কুল ৫২ হাজার। তার অর্ধেক স্কুল এতে উপকৃত হচ্ছে। আর এক্সটেন্ডেড অপারেশন ব্ল্যাকবোর্ডে বাকি সমস্ত স্কুলের বেনিফিটেড হবার সম্ভাবনা হবে বলে আমি মনে করি।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, অপারেশন ব্ল্যাকবোর্ড যে প্রকল্প তা কিছুটা কার্যকর হয়েছে, সেগুলোর কিছু অভিযোগও আছে। সেই সঙ্গে সঙ্গে আপনি আরও কিছু জেলা নিয়েছেন বলে শুনেছি। তো সেই কাজ কতটা কি হল কাইন্ডলি যদি বলেন।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যকে বলি এটা হচ্ছে সম্পূর্ণ ভিন্ন প্রকল্প। এটা হচ্ছে ডি.পি.পি.। এটা বাইরের সংস্থা—ও.ডি.এ., ওভারসীজ ডেভেলপমেন্ট অ্যাশোসিয়েশন, বিলেতের। তাদের সাহায্যে আমাদের রাজ্যে ৫টা জেলায় এই পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। সে বিষয়ে আলাদা প্রশ্ন থাকলে আমি উত্তর দেব। ২৪ পরগনা, বীরভূম, কোচবিহার, বাঁকুড়া, মুর্শিদাবাদ। এ ব্যাপার কেন্দ্রীয় সরকারের কতগুলো বিধি আছে। মহিলাদের জাতীয় সাক্ষরতার গড় হার যা আছে, সেই হারের থেকে নিচে যে জেলা এই

প্রকল্পের মধ্যে আসবে। সেই হিসাবে আমরা ৫টা জেলাকে নিয়েছিলাম। এই বছর আমরা বলেছি যে শুধু এটাই মান হতে পারে না। ওরা আমাদের বক্তব্য গ্রহণ করেছে। আমাদের বিশ্বাস আরও কিছু জেলাকে নতুন নির্দেশিকায় আমরা এই প্রকল্পে আনতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি যেটা বললেন যে অপারেশন ব্ল্যাকবোর্ড যে প্রকল্প, সেই প্রকল্পের বরাদ্দ অর্থ ১৯৯৩-৯৪ সালের বরাদ্দ হয়েছিল। সেই যে টাকা সেটা কি ইয়ার মার্ক করে দেওয়া হয়েছিল বা এইরকম ভাগ ভাগ করে দিতে হবে টাকাটা খরচ করতে, এতদিন সময় লাগছে কেন? এর মধ্যে কত টাকা খরচ হয়েছে, কত টাকা ইউটিলাইজড হয়নি।

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আমাদের এখানে অপারেশন ব্ল্যাকবোর্ড স্কীমে বলা আছে, এই টাকা উপকরণ কেনার জন্য ব্যয় করা হবে। সেই অনুসারে আমরা টাকা দিই। কি বাবদ ব্যবহার করবেন, কোনও উপকরণ কিনবেন আমাদের নির্দেশিকায় বলা আছে। বর্তমানে আমাদের কোনও টাকাই অব্যবহৃত অবস্থায় পড়ে নেই। কয়েক লক্ষ টাকা পড়ে ছিল সে টাকাও আমরা বরাদ্দ করেছি। ফলে ১৯৯৩-৯৪ সালের যে টাকা সেই টাকা ওই বছরেই খরচ করার জন্য কেন্দ্রীয় সরকার দেয়নি। ওঁরা বলেছেন যে ১৯৯৩-৯৪ সালে যে টাকা দিলাম এটা আগামী ৫ বছরের জন্য ভাগে ভাগে ব্যয় করবে। আমরা যেমন যে টাকা ব্যয় করেছি তার ইউটিলাইজেশন সার্টিফিকেট দিল্লিতে পাঠিয়েছি, আবার তারপর টাকা দিয়েছেন। ১৯৯৩-৯৪ সালে আমরা অ্যালটমেন্টের টাকা পেয়েছি, কিন্তু খরচের জন্য ভিন্ন ভিন্ন বছরে ভিন্ন ভিন্ন অনুমতিপত্র পেয়েছি এবং সেই অনুসারেই খরচ করেছি। এই অনুমতিপত্র পাওয়ার পরে বর্তমানে কোনও টাকাই অব্যবহৃত অবস্থায় পড়ে নেই।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি প্রাথমিক বিদ্যালয়গুলিতে অপারেশন ব্ল্যাকবোর্ড কর্মসূচিতে বিজ্ঞান শিক্ষার জন্য কিছু কিছু যন্ত্রপাতি সরবরাহ করা হয়েছিল যেমন একটা করে কিট। কিন্তু সেগুলি সমস্তই বাক্স বন্দি হয়ে পড়ে রয়েছে, কারণ প্রাথমিক শিক্ষকরা অনেকেই নিজেরাই সেই সব যন্ত্রপাতির ব্যবহার জানেন না। আপনি তাদের প্রশিক্ষণ দেওয়ার জন্য কোনও কর্মসূচি গ্রহণ করছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** প্রাথমিক শিক্ষকদের বিভিন্ন সময়ে প্রশিক্ষিত করা বা অভিমুখীকরণের যে কাজ আপনি জানেন ধারাবাহিক ভাবে দীর্ঘ দিন ধরেই সেটা চলছে। অবশ্য আমার কাছে এ রকম কোনও খবর নেই যে সাইন্স কিট যেটা দেওয়া হয়েছে সেটা ব্যবহার করতে পারেন না। কারণ সাইন্স কিট প্রাথমিক বিদ্যালয়ে শিক্ষার্থীদের ব্যবহার করতে বলা হয় এবং যারা শিক্ষক তারা অন্তত পক্ষে মাধ্যমিক পাশ করা। ফলে মাধ্যমিক পাশ কোনও শিক্ষক প্রাথমিক স্তরে বিজ্ঞানের যে উপকরণ দেওয়া হয়

তা ব্যবহার করতে পারবেন না, এটা আমার বিবেচনার মধ্যে আসে না, এটা কি করে সম্ভব। তবুও যদি এই রকম কোনও অভিযোগ মাননীয় সদস্যের থাকে তাহলে নিশ্চয়ই আমরা খতিয়ে দেখব। এই অপারেশন ব্ল্যাকবোর্ডে যে জিনিস দেওয়া হয় যেমন খেলাধুলার জিনিস অন্যান্য ক্ষেত্রের যেমন পঠন-পাঠনের উন্নতির জন্য যে জিনিস সে ব্যাপারে নিয়মিত ভাবে শিক্ষার্থীদের প্রশিক্ষণ দেওয়া হয়। তবে আমাদের রাজ্যে যত শিক্ষক আছেন তাঁদের শতকরা ১০০ জনকেই যে প্রশিক্ষিত করা হয়েছে তার দাবি আমি করতে পারি না। তবে আমরা উদ্যোগ নিয়েছি, কিন্তু অনেক সময় আমাদের প্রশাসনিক উদ্যোগের ক্ষেত্রে কোথাও কোথাও ত্রুটি থাকে। আবার কোথাও কোথাও শিক্ষকদের পক্ষ থেকেও উৎসাহের ঘাটতি দেখা যায়। এই সব মিলিয়ে ১০০ পারসেন্ট শিক্ষক যে আমরা প্রশিক্ষিত করতে পেরেছি এই দাবি করব না। করতে পারলে নিশ্চয়ই আমরা সকলে আনন্দিত হতাম।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মন্ত্রী বারবার বললেন যে অপারেশন ব্ল্যাকবোর্ড-এ কি কি উপকরণ কেনা যাবে জেলা স্কুল বোর্ডগুলির মাধ্যমে এটা জানিয়ে দেওয়া হয়েছে। কিন্তু উনি একবারও বললেন না যে উপকরণের তালিকা কি চক, ডাস্টার, ব্ল্যাকবোর্ড, আলমারি, চেয়ার-টেবিল? যদি জানাতেন তাহলে হাউসে আমরা অবহিত হতাম যে কি কি কিনেছেন। স্যার, আমার মূল প্রশ্ন হচ্ছে ডিস্ট্রিক্ট প্রাইমারি এডুকেশন কাউন্সিলের মাধ্যমে সমস্ত অপারেশন ব্ল্যাকবোর্ডের টাকা খরচ হচ্ছে। পশ্চিমবাংলার ২১ বছর বামফ্রন্ট সরকার আছে, কিন্তু কাউন্সিলের নির্বাচন করেননি। বোধ হয় বামফ্রন্ট সংখ্যাগরিষ্ঠতা পাবে না ভেবেই করেননি। অন্য সব স্তরে ইলেক্টেড কাউন্সিল আছে, কিন্তু জেলা প্রাথমিক স্কুল বোর্ডের জেলা বা প্রাথমিক স্তরে কোনও নির্বাচন হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এক্সটেন্ডেড অপারেশন ব্ল্যাকবোর্ড করার আগে জেলা প্রাথমিক শিক্ষা পর্যদগুলিতে নির্বাচন করবেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** মাননীয় সদস্যের দুটি প্রশ্ন। একটি হচ্ছে কি কি জিনিস কেনা হয় আমি সেটা বলিনি। কেউ আমাকে প্রশ্ন করেননি তাই আমি বলিনি, জিজ্ঞাসা করলেই বলতাম। কেন্দ্রীয় সরকারের যে সিদ্ধান্ত তাতে সাইন্স কিট, ম্যাথামেটিক্স কিট, গ্লোবস, এডুকেশনাল চার্টস, ব্ল্যাকবোর্ডস, চেয়ার-টেবিল, বেঞ্চেস, স্টীল বক্স, হারমোনিয়াম এবং সঙ্গীতের যন্ত্রপাতি যাতে বাচ্ছারা গান গাইতে পারে। এই বিষয়গুলি কেনা হয়। আপনার দ্বিতীয় প্রশ্ন যে কেন নির্বাচন করা হয়নি। যদিও মূল প্রশ্নের সাথে এর কোনও সম্পর্ক নেই, তবুও আমি উত্তর দিচ্ছি আপনি যখন এই বিধানসভায় প্রশ্ন করেছেন। আমি বিধানসভায় একাধিকবার এই বিষয়টাকে নিয়ে আলোচনা করেছি। আইন অনুসারে জেলায় প্রাথমিক বিদ্যালয় সংসদের নির্বাচনের যে ব্যবস্থা আছে সেখানে তার বেশির ভাগ সদস্যই হচ্ছেন প্রাথমিক শিক্ষক দ্বারা নির্বাচিত। আপনি এটা জানেন যে প্রাথমিক

শিক্ষকদের যে মোকদ্দমা আছে সেই মোকদ্দমায় এমন কতগুলি বিষয় উৎথাপিত হয়েছে যে কারা শিক্ষক হবেন সেটা মোকদ্দমার ফয়সালা না হওয়া পর্যন্ত বলা সম্ভব নয় যে কে শিক্ষক আর কে শিক্ষক নয়।

কে শিক্ষক, কে শিক্ষক নয় এই মোকদ্দমা চলছে বলে প্রাথমিক শিক্ষকদের ভোটার লিস্ট তৈরি করা সম্ভব নয়। যেদিন উচ্চ আদালতে এই নিয়ে মোকদ্দমা শেষ হয়ে যাবে—আমি এই বিধানসভাকে আশ্বাস দিচ্ছি, তারপর দিন থেকে প্রাথমিক বিদ্যালয় সংসদের নির্বাচন করা হবে।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, এই অপারেশন ব্ল্যাকবোর্ডের মাধ্যমে শিক্ষার বিভিন্ন উপকরণ বিভিন্ন বিদ্যালয়ে বিদ্যালয় কাউন্সিলের পক্ষ থেকে পাঠানো হচ্ছে। আমার জিজ্ঞাস্য, যে বিদ্যালয়ে ছাত্রছাত্রীদের পানীয় জলের ব্যবস্থা নেই বা মূল সড়কের সঙ্গে যোগাযোগের রাস্তা নেই এই প্রকল্পের মাধ্যমে তা করা যায় কি না?

**শ্রী কান্তি বিশ্বাস :** এজন্য অপারেশন ব্ল্যাকবোর্ডের মধ্যে টাকা বরাদ্দ করা নেই। তবে টেনথ ফিন্যান্স কমিশন যে টাকা দিয়েছে তাতে বলা আছে পানীয় জলের জন্য এই টাকা ব্যবহার করা যেতে পারে এবং সেই নিয়ম মেনে পশ্চিমবঙ্গে বিভিন্ন জেলায় প্রাথমিক বিদ্যালয়ে টিউবওয়েল করা হয়েছে। তবে মূল সড়কের সঙ্গে যোগাযোগকারী রাস্তার ক্ষেত্রে কোনও টাকা এর থেকে বরাদ্দ করা যাবে না বলেও তাতে বলা হয়েছে।

**শ্রী সঞ্জীবকুমার দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জিজ্ঞাস্য এবং আপনি নিশ্চয়ই এ বিষয়ে আমার সঙ্গে একমত হবেন যে, গ্রামবাংলায় এমন অনেক প্রাথমিক বিদ্যালয় আছে যার কোনও স্কুল বিল্ডিং নেই, গাছতলাতে স্কুল হয়। এই সমস্ত স্কুলে অপারেশন ব্ল্যাকবোর্ডের মধ্যে দিয়ে যে জিনিসপত্র পাঠানো হচ্ছে সেগুলো [illegible] রাখা হচ্ছে সে ব্যাপারে আপনার কাছে কোনও তথ্য আছে কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** আপনি নিশ্চয়ই জানেন, আমরা প্রতি বছর জেলা পরিষদগুলোকে ৭।৮ কোটি টাকা বরাদ্দ করি যাতে প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ বা সংস্কার করা হয়। এছাড়া সাংসদরা যে অর্থ পান তা দিয়েও প্রাথমিক বিদ্যালয়ের গৃহ নির্মাণ এবং সংস্কার করা হয়। তাছাড়া গ্রামোন্নয়ন প্রকল্প থেকে এই সংস্কার বা সংস্কার প্রকল্প হয়। সর্বশেষ সমীক্ষায় দেখা গেছে। আমাদের রাজ্যে এই রকম স্কুল কমই আছে। তবে একেবারে নেই এ কথা বলব না। খুব কমই বিদ্যালয় আছে যে বিদ্যালয়গুলোর চলার মতো গৃহ নেই। তবে কিছু অত্যন্ত খারাপ অবস্থার বিদ্যালয় আছে। এবার চলতি

আর্থিক বছরে বেশ কিছু টাকা জেলা পরিষদকে দেওয়া হয়েছে। গ্রামোন্নয়নের যে প্রকল্প আছে তার সঙ্গে সাংসদদের অর্থ এবং তার সঙ্গে এই অর্থ—সব মিলিয়ে যাতে চলার মতো প্রাথমিক বিদ্যালয় নির্মাণ হয় সেই উদ্যোগ আমরা নিচ্ছি।

**শ্রী বিশ্বনাথ মন্ডল ঃ** অপারেশন ব্ল্যাকবোর্ডে যে টাকা দেওয়া হচ্ছে তাতে দেখা যাচ্ছে অনেক স্কুলের শিক্ষকরা সেই টাকা অপচয় করছেন বা করেছেন। অর্ধসমাপ্ত অবস্থায় বাড়ি তৈরি করে ফেলে রেখে দিয়েছেন। ঐ অর্ধসমাপ্ত বাড়িগুলো সমাপ্ত করার জন্য নতুন করে টাকা বরাদ্দ করা হবে কিনা বা যে টাকার অপচয় হয়েছে তার জন্য শিক্ষকদের শাস্তির কোনও ব্যবস্থা নেওয়া হবে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** অপারেশন ব্ল্যাকবোর্ড থেকে বাড়ি তৈরির টাকা দেওয়া হয় না, উপকরণ সরবরাহ করা হয়। স্কুল তৈরি না হলে শিক্ষকরা দায়ী থাকেন না। টাকা জেলা পরিষদে দেওয়া হয় এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে কাজ হয়। তবে গৃহ নির্মাণের ক্ষেত্রে শিক্ষকদের একটা ভূমিকা থাকে এবং টাকাটা যাতে যথাযথভাবে ব্যয়িত হয় তা দেখার একটা দায়িত্ব তাঁদেরও থাকে। সে ক্ষেত্রে উদ্যোগ নেওয়ার দায়িত্ব প্রথামিক শিক্ষকদের থাকে। কিন্তু প্রাথমিক শিক্ষকদের বেতন থেকে এই টাকা উদ্ধার করার বা কাটার প্রশ্ন থাকে না।

### খাদ্য প্রক্রিয়াকরণের ট্রেনিং

***৮।** (অনুমোদিত প্রশ্ন নং *১২৮) **শ্রী তপন হোড় ঃ** খাদ্য প্রক্রিয়াকরণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের বিভিন্ন জেলায় খাদ্য প্রক্রিয়াকরণের বিষয়ে কোনও ট্রেনিং এর ব্যবস্থা আছে কি, এবং

(খ) থাকলে, কোন কোন জেলায় উক্ত ব্যবস্থা চালু হয়েছে?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ**

(ক) হ্যাঁ আছে। তবে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগের নিজস্ব ব্যবস্থাপনায় ঐ ট্রেনিং এর ব্যবস্থা করে ওঠা সম্ভব হয়নি। সরকারি সাহায্য প্রাপ্ত বিভিন্ন সংস্থার মাধ্যমে কিছু জেলায় ঐ ট্রেনিং এর ব্যবস্থা করা হয়ে থাকে। এছাড়াও কৃষি বিপণন বিভাগের বিভিন্ন কেন্দ্রের মাধ্যমে ঐ ট্রেনিং এর ব্যবস্থা নেওয়া হয়। ঐ সব কেন্দ্রকে খাদ্য প্রক্রিয়াকরণ শিল্প ও উদ্যান পালন বিভাগ থেকে অর্থ মঞ্জুর করা হয়।

(খ) ১। কলকাতা।
২। দক্ষিণ ২৪ পরগনা।
৩। উত্তর ২৪ পরগনা।
৪। হাওড়া।
৫। মেদিনীপুর।
৬। বর্দ্ধমান।
৭। মালদহ।
৮। দার্জিলিং।
৯। শিলিগুড়ি।
১০। জলপাইগুড়ি।

**শ্রী তপন হোড় ঃ** বিভিন্ন এন.জি.ও.-রা এসব ট্রেনিং-এর ব্যবস্থা করেছেন এবং যাঁরা ট্রেনিং নিচ্ছেন তাঁদের পুঁজির অভাব থাকার জন্য তাঁরা যে শিক্ষালাভ করছেন সেটা তাঁরা বাস্তবে কাজে লাগাতে পারছেন না। ন্যাচারালি, খাদ্য প্রক্রিয়াকরণ শিল্পকে এখানে আরও বাড়িয়ে তোলার ব্যাপারে খুব একটা কাজের কাজ হচ্ছে না। এখানে আরও বিদেশি পুঁজি বা আমাদের এখানকার পুঁজি নিয়ে স্টেট গভর্নমেন্ট থেকে এই শিল্পকে আরও বেশি করে বাড়িয়ে তোলার জন্য কোনও উদ্যোগ বা কোনও পরিকল্পনা আপনারা নিয়েছেন কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** উদ্যোগ আছে। তবে এখানে যাঁরা ছোট ছোট যাঁরা ট্রেনিং নিচ্ছেন তাঁরা বেশির ভাগই নগণ্য অংশ। শিল্প করতে গেলে যে দুটো জিনিস প্রয়োজন সেই দুটো জিনিসের অভাব তাঁদের রয়েছে। সেটা হল পুঁজির অভাব ও বাজারের অভাব। এই দুটো জিনিসের অভাবের জন্য, যাঁরা ট্রেনিং নিচ্ছেন তাঁরা ঠিকমতো কাজ করতে পারছেন না। এর জন্য আমরা ইনসেনটিভের ব্যবস্থা করেছি। আমরা মার্জিন মানি দিই। আমরা ৫ লক্ষ টাকা পর্যন্ত প্ল্যান্ট ও মেশিনারি দিই। এর জন্য সেলস ট্যাক্স লাগে না। খাদ্য প্রক্রিয়াকরণ সামগ্রী যাঁরা তৈরি করছেন তাঁদের যা ট্যাক্স তার ৯০ ভাগ ফেরত দিই। এই দুটো সুযোগ আছে। বড় বড়গুলোর মধ্যে পেপসি কোলা ও অ্যালা অ্যান্ড সন্স কাজ শুরু করেছে। এই কাজগুলো বিভিন্ন স্তরে আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, পুঁজি ও বাজারের অভাবের জন্য এসব ট্রেনিংপ্রাপ্ত যুবক যুবতীরা নানা অসুবিধার সম্মুখীন হচ্ছেন। কিন্তু আরও একটা প্রবলেম হল যে, এই ফুড প্রসেসিং-এর যে ট্রেনিং হয় সে ব্যাপারে আপনার ডিপার্টমেন্ট কিছুটা করে এবং আরেকটা যে ডিপার্টমেন্ট এ ব্যাপারে কন্ট্রোল করছে সেটা হল এগ্রিকালচার মার্কেটিং ডিপার্টমেন্ট। এই দুটো ডিপার্টমেন্টের মধ্যে সমন্বয়ের

অভাব দেখা যায়। এটা একটা সমস্যা। এগ্রিকালচার মার্কেটিং ডিপার্টমেন্ট থেকে যেটা করা হচ্ছে সেটা হল তারা স্টাইপেন্ড পায়। কিন্তু বাজার ও পুঁজির এই যে দুটোর প্রবলেম আছে সেটাকে ওভার-কাম করার জন্য গভর্নমেন্ট বে-সরকারি উদ্যোগে, মাননীয় মুখ্যমন্ত্রী ও আপনি ডানকুনি ফুড প্রসেসিং জোনের ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন। দেড় হাজার বিঘা জমি নিয়ে আপনারা ফাউন্ডেশন করেছিলেন। বিরাট এলাকা, বৃহত্তম এলাকা হিসেবে ঘোষণা করেছিলেন। সেটা কেন হল? কত জমি অ্যাক্যুইজিশন করা হয়েছে এবং আর কত দিন লাগবে এটা চালু করতে?

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** এগ্রিকালচারাল মার্কেটিং ডিপার্টমেন্ট মূলত মহিলাদের সংরক্ষণের জন্য ট্রেনিং দেয়। আর আমাদের পক্ষ থেকে উদ্যোগীদের অনেকগুলো ব্যাপারে তিন মাসের কোর্সে ট্রেনিং দেওয়া হয়। সুতরাং দুটো কোর্স এবং ট্রেনিং আলাদা। একটা মূলত মেয়েদের জ্যাম, জেলি, আচার ইত্যাদি সংরক্ষণের ট্রেনিং দেওয়া হয়। আর একটা হচ্ছে, শিল্প স্থাপন করবেন এই রকম উদ্যোগীদের ট্রেনিং দেওয়া হয়। তবে শিল্প স্থাপনের ক্ষেত্রে পুঁজির সমস্যা আছে, বাজারের সমস্যা আছে। মাননীয় সদস্য, আপনি নিশ্চয়ই জানেন ডানকুনিতে প্রথমে জমি নিয়ে সমস্যা হয়েছিল—ল্যান্ড সিলিং অ্যাক্ট অনুযায়ী ৫১ বিঘার বেশি জমির সমস্যা দেখা দিয়েছিল—আমরা ঐ ডিপার্টমেন্টের সঙ্গে কথাবার্তা বলেছি, ওরা ওটা ওয়েভ করে দিচ্ছে। উদ্যোগীরা নিজেরাই জমি কিনতে পারবে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে যে টাকা এনেছি, সেটা ওদের দিয়ে দিয়েছি। সুতরাং ঐ প্রকল্পটি রূপায়িত হবে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** কবে হবে? এখন পর্যন্ত দেড় হাজারের জায়গায় মাত্র দেড়শো একর জমি পাওয়া গিয়েছে!

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** ওরা নিজেরা আড়াইশো একর জমি কিনে নিয়েছে এবং ল্যান্ড সিলিং অ্যাক্টের সমস্যার সমাধান হয়ে গেছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** দিল্লি রোড থেকে দুর্গাপুর রোড পর্যন্ত যে ৫০০ একর জমি আছে তাতে দু একজন বলছে, জমি দেবে না। সে জমি না পেলে তো হবে না, এ বিষয়ে আপনি কি ব্যবস্থা গ্রহণ করছেন?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** তিনটে ফেজে ৫০০ একর জমি লাগবে। প্রথম [illegible] ১৩৬ একর জমি লাগবে। সেই জমি ওরা নিজেরাই কিনে নিতে পারে বা আমাদের টাকা দিলে আমরা অ্যাক্যুইজিশন করে দেব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনারা অ্যাক্যুইজিশন করে দিতে পারবেন তো?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** হ্যাঁ, পারব।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** ফুড প্রসেসিং অ্যান্ড মার্কেটিং-এ একটা সেলফ-এমপ্লয়মেন্ট-এর সুযোগ আছে। এ সম্পর্কে যে ট্রেনিং প্রোগ্রাম নির্দিষ্ট হয়েছে তা এখনও পর্যন্ত কতটা কার্যকর হয়েছে? কি কি ইক্যুইপমেন্ট দিয়ে তাদের এসটাবলিস করার জন্য ট্রেনিং দেওয়া হচ্ছে? অর্থাৎ ট্রেনিং-এর সময় কি কি সুযোগসুবিধা দেওয়া হচ্ছে তা বিস্তারিত ভাবে জানাবেন কি? আর আমাদের মেদিনীপুর জেলায় শুধু মাত্র মেদিনীপুর টাউনেই ট্রেনিং সেন্টার করা হয়েছে। মহকুমা স্তরেও এই ট্রেনিং সেন্টার চালু করার কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** মেদিনীপুর জেলার শুধু মেদিনীপুর টাউনেই নয়, ঝাড়গ্রামে এবং বেলপাহাড়িতেও ট্রেনিং সেন্টার করা হয়েছে এবং তিন মাসের জন্য ট্রেনিং দেওয়া হচ্ছে। ট্রেনিং-এর পর মার্জিন মানি দেওয়ার কথা বলা হয়েছে—সেটা ব্যাঙ্কের সঙ্গে অ্যারেঞ্জমেন্টের মাধ্যমে দেওয়া হবে। তবে মার্কেটিং এবং অন্যান্য বিষয়গুলো উদ্যোগীদের নিজেদের করে নিতে হবে।

**শ্রী বিনয় দত্ত ঃ** ১৯৯৭ সাল পর্যন্ত ট্রেনিংপ্রাপ্তদের সংখ্যা কত?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** ২২৩ জন।

**শ্রী বিনয় দত্ত ঃ** ট্রেনিং পিরিয়ডে কি কি সাহায্য দেওয়া হয়?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** ট্রেনিং পিরিয়ডে ফ্রি-তে ট্রেনিং দেওয়া হয়, কিন্তু কোনও অ্যালাউন্স দেওয়া হয় না। ক্যাটেগোরি সিলেক্ট করে ট্রেনিং দেওয়া হয়। সাধারণত যাদের কিছু টাকা পয়সা আছে, ইনভেস্ট করতে পারবে তাদেরই প্রধানত ট্রেনিং দেওয়া হয় বা নিজেদের পৈত্রিক জমি-জমা আছে, সেখান থেকে ফলমূলের মাধ্যমে র-মেটিরিয়ালস জোগাড় করতে পারবে এই রকম প্রার্থীদেরই সিলেকশন করে ট্রেনিং দেওয়া হয়। কিন্তু কোনও রকম অ্যালাউন্স দেওয়া হয় না।

**শ্রী হাফিজ আলম সৈরানী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি ফুড প্রসেসিং ট্রেনিং সেন্টার কোন কোন জেলাতে আছে তা বলতে গিয়ে প্রথমেই কলকাতার নাম বললেন। আপনি জানেন যে উত্তর দিনাজপুর জেলাতে প্রচুর পরিমাণে আনারস হয়, তরমুজ হয়, সূর্যপুরী আম সেখানে খুব বিখ্যাত। সেসব সত্ত্বেও দেখা যাচ্ছে ফুড প্রসেসিং ট্রেনিং সেন্টারের তালিকায় উত্তর দিনাজপুরের নাম নেই। কেন নেই জানাবেন কি?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** দিনাজপুর জেলাতে নেই ট্রেনিং সেন্টার।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি গত বাজেট বক্তৃতায় বলেছিলেন যে ডানকুনিতে মডিউলার ফুড পার্ক তৈরি হচ্ছে এবং তাতে অনেক ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি প্রতিষ্ঠিত হবে। কিন্তু আমরা শুনতে পাচ্ছি যে, ডানকুনির সেই ফুড পার্ক-এর প্রস্তাবটা প্রায় ড্রপ করে দেওয়া হয়েছে, সেখানে কোনও শিল্প তৈরি হয় নি। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সেখানে কোনও ট্রেন্ড এনট্রাপেনিয়ার ফুড প্রসেসিং ইন্ডাস্ট্রি করছেন কি না?

**শ্রী আব্দুর রেজ্জাক মোল্লা ঃ** মাননীয় সদস্য এই সংক্রান্ত সাবজেক্ট কমিটির চেয়ারম্যান, তিনি ডিটেলসে সব জানেন, তবুও বলছি, সেখানে ল্যান্ড সিলিং-এর যে ঝামেলাটা ছিল সেই ঝামেলাটার এখন সমাধান হয়েছে এবং এটা হবার সম্ভবনা আছে।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, প্রতিটি জেলাতে একটি করে, না একাধিক এই ট্রেনিং সেন্টার আছে এবং থাকলে উত্তর ২৪ পরগনা জেলাতে কোথায় কোথায় ফুড প্রসেসিং ট্রেনিং সেন্টার আছে?

(Not replied)

## প্রাথমিক বিদ্যালয়ে বই বিতরণ

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৭৩) **শ্রী আব্দুল মান্নান ঃ** বিদ্যালয় (শিক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের প্রাথমিক বিদ্যালয়গুলিতে পঞ্চায়েতের মাধ্যমে বই বিতরণের বিষয়ে কোনও অভিযোগ আছে কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, উক্ত বিষয়ে কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ**

(ক) রাজ্যের প্রাথমিক বিদ্যালয়গুলিতে পঞ্চায়েতের মাধ্যমে বই বিতরণের বিষয়ে কোনও লিখিত অভিযোগ বিদ্যালয় শিক্ষা বিভাগ এ পর্যন্ত পায়নি।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কোনও অভিযোগ পাওয়া যায় নি। মাননীয় মন্ত্রী মহাশয় নিজেও ভালো ভাবে জানেন যে এই বইগুলি যখন সরবরাহ করা হয় তখন শিক্ষাবর্ষের প্রায় অর্ধেক হয়ে যায়। এমন কি পূজার ছুটির

পরও অনেক ক্ষেত্রে বই সরবরাহ করা হয়। ১লা মে থেকে শিক্ষাবর্ষ শুরু হচ্ছে অথচ দেখা যায় পুজার ছুটির আগেও অনেকে বই পায় না। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই বইগুলি বিতরণের জন্য নির্দিষ্ট কোনও সময় সীমা আছে কি না এবং থাকলে সেই সময় সীমাটা কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রতি বছর একটা দিন নির্দিষ্ট করা হয়। মে মাসের ১৫ তারিখের মধ্যে একটা দিন নির্দিষ্ট করা থাকে, সেই দিন সারা পশ্চিমবাংলায় এই বইগুলি বিতরণ করা হয় শিক্ষার্থীদের মধ্যে। অনেক শিক্ষার্থী সেই সময় বিদ্যালয়ে আসা শুরু করে না। যেহেতু মে মাসের দু তারিখ থেকে শিক্ষাবর্ষ শুরু হয় সেইজন্য কোনও কোনও বই আমাদের গ্রীষ্মের বন্ধের পরও দিতে হয়। কিন্তু এটা ঠিক, আপনার সঙ্গে আমি একমত যে কোনও কোনও বই অনেক সময় আমরা সরকার থেকে সরবরাহ করতে পারি না। গতবার যে বিলম্ব হল তার অন্যতম কারণ ছিল, আপনি জানেন, বৈঠকখানাতে বুক বাইন্ডিং শিল্পে ধর্মঘট চলার ফলে বই তৈরি হওয়া সত্ত্বেও বাইন্ডিং কারখানাতে অনেক বই পড়ে থাকায় অনেকগুলি বই দিতে আমাদের বিলম্ব হয়। কোনও কোনও সময় ছাপাখানায় কোনও সমস্যা হলে আমাদের বই পেতে বিলম্ব হয়। কোনও কোনও বছর কোনও কোনও বই পেতে গ্রীষ্মের বন্ধের পরও অনেক দিন কেটে যায়—এটা দুর্ভাগ্যের বিষয়। আমরা চাই, শিক্ষাবর্ষের শুরুতেই যাতে বইগুলি দেওয়া যায়। এই সমস্যাগুলি আছে কিন্তু সমস্যার সমাধান করার জন্য আমরা সদা তৎপর। যাতে অন্তত গ্রীষ্মের বন্ধের আগে সমস্ত বইগুলি পৌঁছে যায় সেজন্য প্রতি বছর বিশেষ উদ্যোগ আমরা নিয়ে থাকি। আশা করছি সেই সমস্যা এ বছর অন্তত হবে না।

**শ্রী আব্দুল মান্নান :** এটা খুবই উদ্বেগের বিষয়, মাননীয় মন্ত্রী স্বীকার করলেন বইগুলি ঠিক সময় পৌঁছায় না। মন্ত্রী মহাশয় ভালোভাবেই জানেন যে যারা সক্ষম তারাও পয়সা দিয়ে বাইরের থেকে এই বইগুলি কিনতে পারে না। যতক্ষণ না আপনি দিচ্ছেন ততক্ষণ পায় না।

[11-50 - 12-00 (Noon)]

অনেক ক্ষেত্রে দেখা যায় যে পুরানো বই যেগুলি বিতরণ করা হচ্ছে ছাত্রছাত্রীদের মধ্যে সেই বইগুলি সম্পূর্ণ নয়। সেগুলির কোথাও মাঝখানে পাতা নেই, আবার কোথাও পাতা ছেঁড়া রয়েছে। তার ফলে ছাত্র-ছাত্রীদের খুবই অসুবিধা হয়। কাজেই এই বইগুলি যখন দেওয়া হয় তার আগে এগুলি চেক আপ করে দেবার কোনও ব্যবস্থা আছে কিনা জানাবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রথম এবং দ্বিতীয় শ্রেণীতে একশত ভাগ নূতন বই দেওয়া

হয়। তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম শ্রেণীতে কিছু পুরানো বই দেওয়া আর্থিক কারণে। কিন্তু যেখানে দেখা যায় যে বইগুলি ভাল অবস্থায় নেই, পাতা ছিঁড়ে গেছে এক্ষেত্রে বিদ্যালয়ের মাধ্যমে প্রতি বছর যে রিক্যুইজিশন আসে যে তাদের কি পরিমাণ বই প্রয়োজন, সেই সময়ে যদি তারা এগুলি দেখে রিক্যুইজিশন পাঠান তাহলে কোনও অসুবিধা হয় না। প্রতি বছর নভেম্বর—ডিসেম্বর মাসে বইয়ের রিক্যুইজিশন চেয়ে পাঠানো হয়। এক্ষেত্রে যদি ঠিকমতো বইয়ের রিক্যুইজিশন পাওয়া যায় তাহলে আমার মনে হয় এই অসুবিধা থাকার কথা নয়। আমরা যে রকম রিক্যুইজিশন পাই সেগুলি কাটছাট না করেই দেওয়া হয়।

**শ্রী আব্দুল মান্নান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার কথা হচ্ছে, যে বইগুলি দেওয়া হয় সেগুলি চেক করে দেওয়া হয় না। ছাত্র-ছাত্রীরা বলে যে আমার বইয়ের পাতা ছেঁড়া, কোনওটার পাতা নেই। এটা যখন ধরা পড়ে তখন আর সংশোধনের কোনও উপায় থাকে না। এই রকম বহু ক্ষেত্রে দেখা গেছে। কাজেই পুরানো বই যেগুলি সংগ্রহ করা হয় সেগুলি পরের বছরে দেওয়া হয়। কাজেই এই পুরানো বই যেগুলি দেওয়া হয় সেগুলি যদি দেওয়ার আগে চেক-আপ করে দেওয়া হয় তাহলে কোনও অসুবিধা হয় না। কাজেই আমার প্রশ্ন হচ্ছে, এই বইগুলি দেওয়ার আগে পুঙ্খানুপুঙ্খভাবে পরীক্ষা করে দেখার কোনও ব্যবস্থা আছে কি না সেটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যে বিদ্যালয় এই বই সংগ্রহ করেন তারাই এই বই দেন। এমন নয় যে অন্য বিদ্যালয় থেকে সংগ্রহ করা হয়। কাজেই বিদ্যালয়-এর শিক্ষকরা যদি তৎপর হন, এগুলি দেখে দেন তাহলে কোনও অসুবিধা হওয়ার কথা নয়। পশ্চিমবাংলায় ৫২ হাজার স্কুল, ১ লক্ষ শিক্ষক এবং এক কোটির মতো বই সংগ্রহ করা হয়। এগুলি কেন্দ্রীয় ভাবে সংগ্রহ করা যায় না। বিদ্যালয়ের শিক্ষকরা যদি যত্নবান হন তাহলে সমস্যা সমাধান করা যেতে পারে। পুরানো বই যেগুলি বিতরণ করা হয় সেগুলি বিতরণের আগে যদি দেখে নেওয়া হয় যে সেগুলি বিতরণের যোগ্য কিনা তাহলে অসুবিধা হওয়ার কথা নয়।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, প্রথম দিকে যে প্রশ্নটা মাননীয় সদস্য করেছিলেন, আপনি লিখিত ভাবে জবাব দিয়েছিলেন যে প্রশ্ন ওঠে না। পরে অতিরিক্ত প্রশ্নের মধ্যে দিয়ে বইয়ের সমস্যা আছে সেকথা বললেন। এটা একটা মারাত্মক সমস্যা। আপনি বলছেন যে, বছরের প্রথমে পঞ্চায়েতের মাধ্যমে বই পাঠাচ্ছেন। কিন্তু এই সিস্টেমের মধ্যে গন্ডগোল থাকার ফলে ছাত্র-ছাত্রীদের বই পেতে অসুবিধা হচ্ছে। তাছাড়া পুরানো বই কত পারসেন্ট পাবেন এবং তারপর নতুন বই কত ছাপাবেন—ব্যাপারটা কমপ্লিকেটেড। এছাড়া ছাত্রছাত্রীদের মধ্যে কেউ পুরানো বই, কেউ

নতুন বই পাচ্ছে। এর ফলে যারা পুরানো বই পাচ্ছে তাদের মনে একটা সাইকোলজিক্যাল এফেক্ট হচ্ছে। কাজেই কত পারসেন্ট টাকা সেভ হয় পুরানো বই দেবার জন্য সেটা ভাবতে হবে। সেদিকে লক্ষ্য রেখে পুরানো বই দেবার পদ্ধতি বাতিল করে সবাইকে নতুন বই যাতে দেওয়া যায় এবং সেটা বছরের প্রথমে যাতে দেওয়া যায়—এ ব্যাপারে কিছু ভাবছেন কিনা, স্পেসিফিক কোনও পরিকল্পনা আছে কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** যাতে বছরের প্রথমে দেওয়া যায় তারজন্য বিশেষ যত্নবান আছি। এ ব্যাপারে বিশেষ উদ্যোগ নেওয়া হয়েছে। আর পুরানো বই দেওয়ার পদ্ধতি বাতিল করে দিয়ে সবাইকে নতুন বই দেবার বিষয়টা নিয়ে ভাবনা-চিন্তা করা হচ্ছে।

**শ্রী মোজাম্মেল হক ঃ** প্রতি বছরই দেখছি, বইগুলো সময়ে পাওয়া যায় না। আপনি বলছেন এবার পাওয়া যাবে। আমার ধারণা, এ বছরও সেটা সময়ে পাওয়া যাবে না। বর্তমানে সমস্ত ছাত্রছাত্রীকে বই দেওয়া হয়। কিন্তু আপনি জানেন, সমাজের উচ্চবিত্তের মানুষ, যাদের আয় মাসে ১০-১৫-২০ হাজার টাকা, তারা অনায়াসে বাজার থেকে এসব বই কিনে নিতে পারেন এবং সেটা হলে সরকারেরও অনেক চাপ কমে। তাই আমার প্রশ্ন, উচ্চবিত্ত মানুষ যারা তারা বাজার থেকে এসব বই কিনবেন এবং নিম্নবিত্ত মানুষদের ক্ষেত্রেই কেবলমাত্র ফ্রিতে এসব বই দেওয়া হবে—এরকম কোনও চিন্তা আপনি করছেন কি না?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনি যা বললেন সেটা কার্যকর করা কঠিন। কে কত আয় করেন সেটা খোজার প্রক্রিয়াটা এত জটিল যে সেটা কোনও প্রক্রিয়ার মধ্যে দিয়ে করা সম্ভব নয়। তার জন্য অভিভাবকের আয় যাই হোক না কেন সকলকে বই দেওয়া হবে এটাই সরকারের সিদ্ধান্ত।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** প্রাথমিক স্কুলের প্রাথমিক স্তরে ইংরেজি থাকবে, কি থাকবে না, এ ব্যাপারে আপনার মতামত গ্রহণ করছেন না মন্ত্রিসভা, তা সত্ত্বেও আপনি মন্ত্রী সভায় আছেন! আপনি বলছেন—ইংরেজি থাকবে না, বুদ্ধদেববাবু বলছেন—ইংরাজি থাকবে। আপনি বলছেন, মে মাসের মধ্যে পঞ্চায়েতের মাধ্যমে স্কুলগুলিতে বই পৌঁছে যায়, কিন্তু বাস্তবে সেটা পৌঁছায় না। পৌঁছাতে পৌঁছাতে পূজা পেরিয়ে যায়। অথচ কলেজ স্ট্রিট অঞ্চলে সেসব বই কিনতে পাওয়া যায়। তাই যেসব বই ছাত্রছাত্রীদের মধ্যে বিনা পয়সায় বিলি হবার কথা, সময়ে না পৌঁছানোয় তাদের অভিভাবকদের সেসব বই কলেজ স্ট্রীট থেকে কিনতে হয় বাধ্য হয়ে। এটা জানেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস ঃ** আপনার মতামতের সঙ্গে আমি একমত নই। কোনও কোনও বছর কিছু কিছু বই দিতে বিলম্ব হয়। এ বছর বিলম্ব হবে না, বিশেষ উদ্যোগ নিয়েছি।

আর এই বিলম্বের ব্যাপারে আমাদের হস্তক্ষেপ করবার কোনও সুযোগ থাকে না। আর বই যে বাজারে বিক্রি হয় না সেটা একটু আগে সৌগত বাবু এবং অন্যান্য সদস্যগণ বলেছেন।

সরকারি বই বাইরে বিক্রি হয় না, যে সমস্ত সংস্থা কিনতে চায় অর্থাৎ যে সমস্ত সংস্থা নিজস্ব উদ্যোগে প্রাথমিক বিদ্যালয় চালায় সেই সমস্ত সংস্থা সরকারের কাছ থেকে নির্দ্দিষ্ট দামে কিনতে পারে। বাজারে বই বিক্রি করার কোনও সুযোগ নেই।

## Starred Questions
## (to which written Answers were laid on the Table)

### বাগজোলা খাল সংস্কার

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৮) **শ্রী নির্মল ঘোষ ঃ** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, জল নিষ্কাশনি ব্যবস্থায় খড়দহ, নোয়াই এবং বাগজোলা খালের সংস্কারের জন্য প্রকল্প গ্রহণ করা হয়েছে, এবং

(খ) সত্য হলে, এই প্রকল্পের কাজ বর্তমানে কোন্ পর্যায়ে রয়েছে?

**সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) জল নিষ্কাশনি ব্যবস্থার জন্য খড়দহ (অ্যান্টি-ম্যালেরিয়া খালসহ), নোয়াই (আংশিক—৫৩৫ চেন থেকে ৮০০ চেন পর্যন্ত) এবং বাগজোলা খাল (বি.টি. রোড থেকে ভি.আই.পি. রোড পর্যন্ত—দৈর্ঘ ৯.২০ কি.মি.) সংস্কারের প্রকল্প প্রণয়ন করা হয়েছে।

(খ) প্রকল্পগুলির কাজের বর্তমান পর্যায় নিম্নরূপ ঃ—

(১) খড়দহ খাল ঃ—

সি.এম.ডি.এ.-র কাছ থেকে অর্থ অনুমোদন পাওয়া গেলে প্রকল্পটির কাজ হাতে নেওয়া সম্ভব হবে।

(২) নোয়াই খাল ঃ—

নাবার্ড-এর আর্থিক সহায়তা পাওয়া গেলে প্রকল্পের কাজ হাতে নেওয়া যাবে।

(৩) বাগজোলা খাল ঃ—

১৯৯৫ সালের এপ্রিল মাস থেকে আপার বাগজোলা খালের সংস্কারের কাজ শুরু হয়েছে।

এই কাজের আনুমানিক ব্যয় ১৬৩ লক্ষ টাকা। এখনও পর্যন্ত প্রায় ১০৮ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে। খালের পাড়ে অবৈধ দখলদারি উচ্ছেদ এবং খাটাল (যার অধিকাংশই বে-আইনি), কারখানা এবং বসত বাড়ি থেকে আপত্তিকর বর্জ্য পদার্থ খালে নিয়ে ফেলা বন্ধ করা গেলে ১৯৯৮ এর বর্ষার আগে কাজটি শেষ করা যাবে বলে আশা করা যায়।

**পর্যটন আবাসের সংস্কার**

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) এটা কি সত্যি যে, এ রাজ্যের কয়েকটি পর্যটক আবাসের সম্প্রসারণ প্রকল্প বর্তমানে কেন্দ্রীয় বনমন্ত্রকের আপত্তিতে আটকে আছে;

(খ) সত্যি হলে, কতগুলি পর্যটক আবাসের সম্প্রসারণ প্রকল্প এ জন্য আটকে আছে, এবং

(গ) সেগুলি কি কি?

**পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) দুটি প্রকল্প আটকে আছে।

(গ) প্রথমটি মাইথন ট্যুরিস্ট লজের (জেলা - বর্ধমান) এবং দ্বিতীয়টি কাকরাঝোড়ের ট্যুরিস্ট লজের (জেলা - মেদিনীপুর) সম্প্রসারণের কাজ আটকে আছে।

[12-00 – 12-10 p.m.]

**BREACH OF PRIVILEGE**

**Mr. Speaker :** I have received a notice of breach of privilege from Shri Rabin Deb. Now, in the meantime, I have also received copy of a motion given by Shri Abu Ayes Mondal. Now this copy of the

motion may please be circulated. I will take up both the matter together after fixing a time with the Business Advisory Committee. I'll hear the members from whom the notices have been given.

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received four notices of Adjournment Motion. The first one is from Shri Shyamadas Banerjee on the subject of enhanced rate of security deposit for the nominees of the ensuing Panchayat Election. The second one is from Shri Pankaj Banerjee on the subject of alleged leakage of Madhyamik English question paper. The third one is from Shri Rabin Mukherjee on the subject of alleged spurt in robbery in the area under Mogra P.S., Dist. Hooghly and the last one is from Shri Saugata Roy on the subject of alleged lathi charge by the police on the demonstrators including an M.L.A. Shri Paresh Pal in front of Assembly gate on 17/3/98.

The subject matter of the first two motions are not such that may call for adjounment of the business of the House. The subject matter of the last two motions relates to day-to-day administration of the Government. The members will get ample scope to raise the matters during discussions on Governor's address which is going on in the House at present.

I therefore, withhold my consent to all the motions.

One member of the party may, however, read the text of the motion as amended.

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** স্যার, আমার অ্যাডর্জনমেন্ট মোশনের ওয়ান টেষ্থ ইনকরপোরেটেড হয়েছে নাইন্থ টেম্থ এলিমিনেটেড হয়েছে। এটা বলে কি লাভ হবে?

**মিঃ স্পিকার ঃ** আপনি টেক্সটটা পড়ুন, এটাই রীতি।

**Shri Pankaj Banerjee :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely :—

The English Question Paper for Secondary Education is leaked. some vested interested people connected with the major ruling party have been doing the same.

## CALLING ATTENTION

**Mr. Speaker :** To-day, I have received five notices of Calling Attention on the following subjects namely :—

| Subject | | Name |
|---|---|---|
| i) Closure of Bauria Cotton Mill and consequential situation arisen. | : | Shri Ramjanam Manjhi |
| ii) Deplorable condition of Achhipur Taratola Road under Budge Budge Assembly Constituency. | : | Shri Ashok Kumar Deb |
| iii) Delay in implementation of Siddheswari Irrigation Project in Birbhum district. | : | Shri Suniti Chattaraj |
| iv) Reported physical assault of an Awami League leader of Bangladesh at Howrah Station. | : | Shri Sanjib Kumar Das |
| v) Progress of Subarnarekha Barrage project. | : | Shri Sailaja Kumar Das |

I have selected the notice of Shri Ramjanam Manjhi on the subject of closure of Bauria Cotton Mill and consequential situation arisen.

The Minister-in-Charge may please make a statement today, if possible, or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on 27th of March, 1998

## MENTION CASES

**শ্রীমতী শক্তি রানা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা কেন্দ্র গোপিবল্লবপুরে বেশির ভাগ পেছিয়ে পড়া মানুষের বাস, সেখানে তফসিল জাতি এবং উপজাতি সম্প্রদায়েব মানুষের সংখ্যাই বেশি। আমাদের এলাকার বহু ছেলেমেয়ে উচ্চ শিক্ষা থেকে বঞ্চিত হচ্ছে কারণ এখানে কোনও কলেজ নেই। গোপীবল্লবপুর বিধানসভা কেন্দ্রের অন্তর্গত সাঁকরাইল ব্লকে যদি একটা কলেজ স্থান করা যায় তাহলে বহু ছেলেমেয়ে উচ্চ শিক্ষার সুযোগ পাবে। তাই আমি আপনার মাধ্যমে উচ্চশিক্ষামন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি সাঁকরাইল ব্লকে যাতে একটা কলেজ স্থাপন করা যায় তার জন্য তিনি যেন ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় স্পিকার, স্যার, আমি একটি বিশেষ ব্যাপারে উল্লেখ করতে চাই। পানিহাটী এলাকায় যেখানে মহাপ্রভু চৈতন্যদেব এসেছিলেন, যেখানে একদিন স্বামী বিবেকানন্দের পদধূলি পড়েছিল, যেখানে কবিগুরু রবীন্দ্রনাথের ছোটবেলা কেটেছিল, যেখানে মহাত্মা গান্ধীর আশ্রম রয়েছে, যেখানে শ্রীমায়ের আশ্রম রয়েছে, সেই আশ্রম পর্যন্ত যে এলাকা, সেখানে ভাগীরথীর সমস্ত এলাকার মধ্যে আজকে ভাঙন সৃষ্টি হয়েছে। এই ভাঙন রোধের জন্য আমি বারবার করে আপনার দৃষ্টি আকর্ষণ করছি গত দু'বছর ধরে। আজকেও আমি বলতে চাইছি, বিশেষ করে কামারহাটির পর থেকে ব্যারাকপুরের গান্ধী আশ্রম পর্যন্ত বিস্তীর্ণ এলাকায় গঙ্গায় যে ভাঙন সৃষ্টি হয়েছে, বড় বড় যে ঘাটগুলো ছিল সেগুলো ভেঙে যাচ্ছে। ঐ এলাকার মানুষ যাঁরা গঙ্গার তীরে বাস করেন, তাঁদের জীবন একটা শঙ্কার মধ্যে এসেছে। তাই আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি, যে ঘাটগুলো ভেঙে গেছে সেগুলোকে অবিলম্বে সংস্কার করা হোক এবং যে সমস্ত মানুষ শঙ্কিত হচ্ছেন, তাঁদের শঙ্কা দূর করতে অবিলম্বে গঙ্গার পাড় বাঁধার ব্যবস্থা করা হোক। বিশ্বের বিভিন্ন প্রান্ত থেকে সাহায্য আসে এবং অন্যান্য নানা রকমের সাহায্যও আসে। কিন্তু আমরা দেখছি, গত কুড়ি বছর ধরে গঙ্গার তীর ও পাড় বাঁধাবার কোনও চেষ্টা সরকার করছেন না।

**শ্রী প্রভঞ্জনকুমার মণ্ডল ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি একটি বিষয়ে উল্লেখ করতে চাই। আপনি জানেন যে, গত ১২ তারিখে একটা বিশাল বৃষ্টি হয়ে গেছে বড় সড়। যেদিন এখানে অ্যাসেম্বলি ওপেন হচ্ছে সেদিন বৃষ্টির ফলে এখানেও জল জমে গিয়েছিল। আমি সেদিনই ব্যাক করে গিয়েছিলাম। পরেরদিন ছিল দোল। সুন্দরবনের বিস্তীর্ণ এলাকায় বড়সড় প্রচণ্ড বৃষ্টিপাত হয়ে গিয়েছিল। যার ফলে সুন্দরবন অঞ্চলে রবি ফসল—তরমুজ, লঙ্কা ইত্যাদি সমস্ত ফসলের ব্যাপক ক্ষতি হয়েছে। পান বরোজগুলোরও ব্যাপক ক্ষতি হয়েছে। সাগর, নামখানা এবং পাথরপ্রতিমা ইত্যাদি এলাকার বিস্তীর্ণ অঞ্চল

ক্ষতিগ্রস্ত হয়েছে। প্রত্যেকটি জায়গায় খবর, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কাছে খবর, জেলা পরিষদের কাছে খবর যে বিস্তীর্ণ এলাকা ক্ষতিগ্রস্ত হয়েছে। আমি নামখানায় গিয়েছিলাম। সেখানে বিস্তীর্ণ অঞ্চলে জল জমে আছে। ঐ এলাকার কৃষকরা দাবি করছে যাতে সরকারের পক্ষ থেকে বিষয়টি দেখা হয় এবং তাদের ক্ষতিপূরণ দেওয়া হোক। তাদের দাবি রবি ফসলের যে ক্ষতি হয়েছে তার ক্ষতিপূরণের ব্যবস্থা সরকারের পক্ষ থেকে করা হোক। আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষি মন্ত্রী এবং সরকারের কাছে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারক বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় স্পিকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে আমার বিধানসভা এলাকার ৬নং মিউনিসিপ্যাল ওয়ার্ডে দুর্গাপুর নিকাশি ড্রেনেজের যে দুরবস্থা, সেই দুরাবস্থা দূরীকরণের জন্য মাননীয় পৌরমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি। ৬নং ওয়ার্ড কলকাতা কর্পোরেশনের অন্তর্ভুক্ত হলেও ঐ এলাকার অধিবাসীরা ন্যূনতম পৌর পরিষেবা থেকে বঞ্চিত। দুর্গাপুর নিকাশি ড্রেনটি কাঁচা ড্রেন। ঐ অঞ্চলে হাউজিং এস্টেট রয়েছে। সেখানে দু'তিনটি রাস্তা জুড়ে জল জমে রয়েছে। কয়েকদিন আগে যে বৃষ্টি হয়েছে, তাতে ওখানকার বাড়িঘরগুলোর কাছে সামান্য বৃষ্টি হলেই দেখা যাচ্ছে যে জল জমে থাকছে। জমা জলের ফলে ওখানে মশামাছির প্রকোপ বাড়ছে এবং ঐ অঞ্চলের মানুষ ম্যালেরিয়াতে আক্রান্ত হচ্ছে। তাই আমি মাননীয় পৌরমন্ত্রীর কাছে অনুরোধ জানাব—

কাশীপুর ৬ নম্বর ওয়ার্ডে দুর্গাপুর নিকাশি ড্রেনেজ-এর যে দূরাবস্থা—এটা কাঁচা ড্রেন—এটার ময়লা পরিষ্কার হয় না। ফলে এলাকার জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। এই বিষয়ে মাননীয় মন্ত্রী যাতে অবিলম্বে ব্যবস্থা করেন এই আবেদন আপনার মাধ্যমে আমি পৌরমন্ত্রীর নিকট করছি।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কৃষিমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আপনি জানেন স্যার, বর্তমান মরশুমে অকাল বর্ষণ এর ফলে মেদিনীপুর জেলায় হাজার হাজার একর জমির বোরো ধান ছত্রাক জাতীয় এক ধরনের ধ্বসা বা ঝলসানো রোগে নষ্ট হয়ে যাচ্ছে। আগামী দিনে সমগ্র ফসল উৎপাদন এতে ব্যাহত হবে। সেই কারণে আমি কৃষি দপ্তরের দৃষ্টি আর্কষণ করছি, অবিলম্বে যাতে এই কৃষি ফসলগুলি রক্ষা পায়, তার জন্য যাতে প্রতিষেধক-এর ব্যবস্থা করা হয় এই দাবি আমি রাখছি।

**শ্রী কার্তিক বাগ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর

দৃষ্টি আকর্ষণ করছি। আমি আগেও বলেছি, আউস গ্রাম বিধানসভা পিছিয়ে পড়া এলাকা অর্থনৈতিক দিক থেকে এবং সামাজিক দিক থেকে। একদিকে জঙ্গলমহল এলাকা, সেখানে খরা হচ্ছে, পানীয় জলের সংকটে এই গ্রীষ্মকালে সেখানে চরম আকার ধারণ করবে। স্বাভাবিক কারণে সেখানে বিদ্যুৎ এর ব্যবস্থা দরকার। কিন্তু সেখানে বিদ্যুৎ এর ব্যবস্থা নেই। বেরন্দার অঞ্চলে ওখানে ১৫টি গ্রাম আছে, ২টি গ্রামে বিদ্যুৎ আছে, বাকিগুলিতে নেই। এছাড়াও ভেদিয়া অঞ্চলে ১৬টি গ্রাম আছে, সেখানে ১টি গ্রামে বিদ্যুৎ আছে, ১৫টি গ্রামে বিদ্যুৎ নেই। ঐ এলাকায় অজয় নদীর বাঁধ ভেঙে বিস্তীর্ণ এলাকায় বন্যা হয়, এতে চাষের ক্ষতি হয়েছে। ঐ এলাকায় বিদ্যুৎ সরবরাহ করলে কৃষিকাজে সেই বিদ্যুৎকে কাজে লাগান যেতে পারে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি, আগামী দিনে যাতে বিদ্যুৎ-এর সংযোগ ঐ এলাকায় করা হয় এই দাবি রেখে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করতে চাই। আমাদের রাজ্যের বিভিন্ন জেলায় ৭০/৮০ ভাগ গ্রামে বিদ্যুৎ সংযোগ হয়েছে। কিন্তু মেদিনীপুর জেলায় মাত্র ৪৮ ভাগ গ্রামে বিদ্যুৎ সংযোগ হয়েছে, তার মধ্যে কাঁথি মহকুমায় হয়েছে মাত্র ২৮ শতাংশ গ্রামে। এমন কি বিদ্যুৎ এর অভাবে ওয়াটার টাঙ্ক বা জল সরবরাহ প্রকল্প প্রস্তুত হওয়া সত্ত্বেও দীর্ঘ ১ বছর ধরে ওখানে বিদ্যুৎ সংযোগ এর অভাবে জল সরবরাহ করা যাচ্ছে না। এই গ্রীষ্মকালে লক্ষ লক্ষ মানুষ পানীয় জল পাচ্ছে না বিদ্যুৎ এর অভাবে, এর জন্য আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি যাতে এই ব্যাপারে সত্বর ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী বিপ্লব রায় চৌধুরি ঃ** (নট প্রেজেন্ট)

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আপনার মাধ্যমে এই রাজ্যের পূর্তমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমার ফলতা বিধানসভার একটা গুরুত্বপূর্ণ রাস্তা, যে রাস্তাটি ফতেপুর ইনস্টিটিউশনের পিছন দিক দিয়ে ডায়মণ্ডহারবার রোড দিয়ে ফলতা রোড এর দীঘির পাড়ে মিশেছে, সেই রাস্তাটি দীর্ঘকাল ধরে খারাপ হয়ে পড়ে আছে। এই রাস্তাটি ঐতিহাসিক দিক থেকে ইতিহাস খ্যাত, ব্রিটিশ যুগে লর্ড ক্লাইভ এই রাস্তাটি করেছিলেন, সেই রাস্তা আজকে এক হাঁটু গর্ত হয়ে গেছে. সেখানে জল জমে আছে। এই রাস্তাটি বামফ্রন্টের আমলে গত ২০ বছরে কোনও কাজ হয়নি। বামফ্রন্ট রাজত্বে চরম অবহেলায় এই রাস্তা নষ্ট হতে বসেছে। আমি ফলতা বিধানসভার বিধায়ক হিসাবে আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি, অচীরে এই রাস্তাটির মেরামত করার জন্য।

**শ্রী নারায়ণ মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয়

পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন যে আমাদের বসিরহাটে ইছামতী নদীর উপরে একটা সেতু নির্মাণের কাজ শুরু হয়েছিল ১৯৯৬ সালের ফেব্রুয়ারি মাসে। কিছুদিন কাজ হবার পরে কাজ বন্ধ হয়ে যায়। এর কারণ সম্পর্কে জনসাধারণ অজ্ঞাত। জনসাধারণের মনে সন্দেহ দেখা দিয়েছে ব্রিজের কাজ আদৌ হবে কিনা। জনগণের আশা-আকাঙ্খা পূরণের জন্য দ্রুত ঐ ব্রিজের কাজ শুরু করার জন্য পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, গত জুন মাসে মেদিনীপুর সদর ব্লকে শিরীশডাঙ্গা মৌজায় ট্রান্সফর্মার পুড়ে যায় এবং গাছ পড়ে, তার ছিঁড়ে বিদ্যুৎ বন্ধ হয়ে যায়। আজ পর্যন্ত তা সারানোর ব্যবস্থা হয়নি। ১৯৯১ সালে গোয়ালডাঙ্গা মৌজায় বিদ্যুতের পোস্ট পোঁতা হয়েছিল, কিন্তু আজ পর্যন্ত সেখানে তরি যায়নি। মেদিনীপুর জেলায় ২৬২টি মৌজা আছে, তার মধ্যে ৫৬টি মৌজায় বিদ্যুতায়ন হয়েছে, বাকিগুলিতে কবে হবে আমরা তা জানতে পারছি না। লোডশেডিং এবং লো ভোল্টেজের দাপটে মাধ্যমিকের ছাত্রছাত্রীরা পড়াশোনা করতে পারছে না, জল প্রকল্প চালু হতে পারছে না। ৫০০ কে. ভি ট্রান্সফর্মার বসিয়ে রাঙামাটিতে জল সরবরাহ প্রকল্পে বিদ্যুৎ সরবরাহ করবার কথা ছিল। কিন্তু আমরা খোঁজ নিয়ে জেনেছি বিদ্যুৎ দপ্তর এবং পৌরসভার মধ্যে গণ্ডগোলের জন্য এটা হচ্ছে না। বিশ্বব্যাঙ্ক, জীবন বিমা থেকে আমরা লোন নিচ্ছি, কিন্তু সেই তুলনায় কাজের অগ্রগতি খুব কম। দ্রুত বিদ্যুৎ পরিষেবার উন্নতির জন্য আমরা দাবি জানাচ্ছি।

**শ্রী অমর চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার বরানগর কেন্দ্রের মধ্যে দক্ষিণ দমদম পৌরসভা একটা অংশ তার নাম বেদিয়াপাড়া, আট নম্বর ওয়ার্ড, এটা একটা ছিটমহল বলা যেতে পারে। কারণ এর তিন দিকে রেললাইন এবং একদিকে বাগজোলা খাল। ওখানে যাবার জন্য দশ ফুট চওড়া রাস্তা আছে, পাশাপাশি দুটি রিক্সা যেতে পারে না। একটু বৃষ্টি হলেই এক কোমর জল হয়ে যায়। বাগজোলা খাল সংস্কারের কাজ তিন বছর আগে শুরু হয়েছিল। কিন্তু এখনও শেষ হয়নি, ফলে ঐ অঞ্চলের আশেপাশে কয়েক লক্ষ লোকের এই ব্যাপারে অসুবিধা হচ্ছে। দক্ষিণ দমদম পৌরসভা এলাকায় বাগজোলা খালের কাছে একটি খাটাল আছে, সেখানে দশ, বারো হাজার গরু, মোষ আছে, রিফিউজিরা কিছু জায়গা এনক্রোচমেন্ট করে আছে। এদেরকে সরিয়ে তাদের পুনর্বাসনের ব্যবস্থা যদি না করা যায় তাহলে বাগজোলা খাল সংস্কার অর্থহীন হয়ে পড়বে। অবিলম্বে এই ডিপার্টমেন্টগুলো একসঙ্গে বসে একটা এই ব্যাপারে পরিকল্পনা করা দরকার। ঐ অঞ্চলের মানুষের অসুবিধার কথা মনে রেখে বেদিয়াপাড়া ছিটমহলে

ট্রান্সপোর্টের, অন্তত অটো চালানোর ব্যবস্থা করার জন্য অনুরোধ করছি।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী শক্তিপদ খাঁড়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র-মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। হুগলি জেলার দাদপুর থানা এলাকার সিটরা গ্রামে গত ১৩ই মার্চ দোলযাত্রার দিন, কিছু দুষ্কৃতী, যারা তাদের তৃণমূল কংগ্রেস বলে পরিচয় দেয়, রবীন বিশ্বাসের স্ত্রী মমতা বিশ্বাসের উপর শারীরিক নির্যাতন চালায়। তার শাশুড়ি বাধা দিতে গেলে তিনিও মার খান। সেখানকার ১০/১২টি বাড়ি তারা ভাঙচুর করে। এই অভিযোগ থানায় লিপিবদ্ধ করা হলেও, আজ পর্যন্ত একজনও দুষ্কৃতীকে গ্রেপ্তার করা হয়নি। এই ঘটনায় ঐ এলাকায় দারুন ক্ষোভের সৃষ্টি হয়েছে। যাতে দুষ্কৃতীদের গ্রেপ্তার করা হয় এবং শাস্তি দেওয়া হয়, সেইজন্য মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী বুদ্ধদেব ভকত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাস্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র ঝাড়গ্রামের জামবানি ব্লকে দুবড়া-সাহাড়ি গ্রামে, গত ৮-ই মার্চ, লোকসভা নির্বাচনের পরে এই কংগ্রেস এবং ঝাড়খণ্ডীরা, তাদের জামানত বাজেয়াপ্ত হয়ে যাওয়ার ফলে—যারা ওদের ভোট দেয়নি, সেই আদিম আদিবাসী শবরদের ১৫/১৬টি ঘর ঘেরাও করে লুঠ করে এবং নারীদের উপরেও নির্যাতন চালায়। আজকে সেইসব লোকেরা বাস্তুহারা হয়ে বনে, গাছতলায় বাস কাছে। তাদের পুনর্বাসনের ব্যবস্থা করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব। এদিকে ঐ সম্প্রদায়ের বুলু শবর বলে এক মহিলাকে পুলিশ মারধোর করে, তারও এনকোয়ারি করার জন্য অনুরোধ জানাই।

**শ্রী রামপ্রবেশ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদা জেলায় অন্তর্গত মানিকচক এবং কালিয়াচকে গঙ্গার ভাঙনে হাজার-হাজার মানুষ বাস্তুহারা। বেশ কয়েক বছর ধরে এই কীর্তি চলছে, তা সত্ত্বেও এখনও পর্যন্ত এই সমস্যা সমাধানের জন্য স্থায়ী কোনও ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেনি। এই খরা মরসুমের মধ্যে যাতে গঙ্গার ভাঙন রোধ এবং বন্যা নিয়ন্ত্রণের কার্যকর ব্যবস্থা গ্রহণ করা হয়, তার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গণেশচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মানিকচকে গঙ্গার ভাঙন নিয়ে মাননীয় সদস্য যা বললেন, তার উত্তরে বলছি। ভূতনিতে নতুন করে একটি রিটায়ার বাঁধ তৈরি করার পরিকল্পনা করা হয়েছে এবং গোপালপুরে যে জায়গাটা বেশি ভেঙেছে গতবারে এই জায়গায় কাজ করা হয়—সেখানে ৮০০ মিটারের মধ্যে ৭৫০ মিটারে

*ভাঙন শুরু হয়েছে। এটা রক্ষা করার জন্য একদিকে আমরা প্রাথমিক ভাবে প্রোটেকশন ওয়ার্ক করার পরিকল্পনা নিয়েছি। কয়েকদিন আগে ওখানকার পাবলিক রিপ্রেজেন্টেটিভ, সভাধিপতি, ফিনান্স মিনিস্টার, আমাদের দপ্তরের অফিসাররা একসঙ্গে মিলে এই পরিকল্পনা যাতে পুরায়িত হয়, তার ব্যবস্থা নিয়েছি।*

**শ্রী বংশীবদন মৈত্র** ঃ মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হুগলী জেলার আরামবাগ মহকুমার আরামবাগ এবং খানাকুল গ্রামে গত ২৪শে এবং ২৫শে ফেব্রুয়ারি প্রবল বৃষ্টিপাত হয় এবং পরপর কয়েকদিন ধরে নিম্ন চাপের ফলে একমাত্র অর্থকরী ফসল আলুর ব্যাপক ক্ষতি হয়েছে এবং তার ফলে আপনারা সকলেই জানেন যে, গত বছর আলু চাষীরা ঠিকমতো দাম পায়নি। তাদের যে ঋণ দেওয়া হয়েছিল, সেটা তারা পরিশোধ করতে পারেনি। এই বছর প্রায় ১০-১৫ কোটি টাকার আলু ফসল নষ্ট হয়েছে। এই অবস্থায় এই চাষীদের সুবিধার্থে অনুরোধ করব যে, তাদের এই যে ঋণ, এই ঋণ যেন দয়া করে স্বল্পমেয়াদী থেকে দীর্ঘমেয়াদী করা হয় এবং এই ঋণের সুদ যদি মুকুব করে দেওয়া হয় তাহলে খুবই ভালো হয়।

**শ্রী সরেশ আংকোরা** ঃ স্যার, আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা কাঁকশা কেন্দ্রে মানকর গ্রামে একটা গ্রামীণ হাসপাতাল আছে। সেই হাসপাতালে প্রসূতি বিভাগের কোন ডাক্তার না থাকার জন্য ওই এলাকার মানুষের মনে ক্ষোভ দেখা দিচ্ছে। ওই এলাকায় আদিবাসী এবং তফসিলি জাতির বসবাস। এই বিভাগে ডাক্তার দেওয়ার জন্য অনুরোধ করছি।

**শ্রী মন্মথ রায়** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, সদ্য সমাপ্ত লোকসভা নির্বাচনের পরে তৃণমূল কংগ্রেস এবং বি. জে. পি যৌথভাবে নানা জায়গায় আক্রমণ করছে, খুন জখমের সৃষ্টি করছে। আমার নির্বাচনী এলাকা গোবরডাঙ্গায় এস এফ আইয়ের কর্মী প্রকাশ রায়কে প্রকাশ্যে খুন করার চেষ্টা হয়েছে এবং গাইঘাটা থানার অন্তর্গত পাঁচপোতা বাজারে ক্ষেত মজুর যুগল দাসকে নৃশংসভাবে খুন করার চেষ্টা হয়েছে। এইভাবে এলাকার সন্ত্রাস সৃষ্টি করা হচ্ছে। এখনও পর্যন্ত গাইঘাটায় গ্রেপ্তার হয়নি। আমি দাবি করছি যে, অবিলম্বে যারা অপরাধী তাদের গ্রেপ্তার করা হোক।

**শ্রী বিদ্যুৎ দাস** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জলপথ দপ্তরের মন্ত্রী আমি দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী এলাকা, হুগলি জেলার সিঙ্গুর এ নসীবপুর—চন্দননগর রাস্তার উপর বাগডাঙ্গা—কাটকুন্তি খালের উপর একটা ব্রিজ দীর্ঘদিন ধরে বিপন্ন অবস্থায় পড়ে রয়েছে। এর ফলে ওই এলাকায় যাতায়াতের অসুবিধা হচ্ছে এবং বিশেষ করে কৃষকদের খুবই অসুবিধা হচ্ছে। কৃষিজাত ফসল নিয়ে যাওয়া সম্ভব

হচ্ছে না। এই ব্রিজটা যাতে অবিলম্বে সারানো হয় তার চেষ্টা আমরা করছি।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি মুর্শিদাবাদে বিশেষ করে কাঞ্জি মহকুমায় প্রচণ্ড লো ভোল্টেজ চলছে। অধিকাংশ দিনই বিদ্যুৎ থাকছে না। যার ফলে সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে। চাষীরা ধান চাষ করেছে, তারা এই লো ভোল্টেজের জন্য কোন সাবমার্সিবল পাম্প, শ্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, রিভার পাম্প চলছে না। ফলে চাষীরা ক্ষতিগ্রস্ত হচ্ছে। ফসল নষ্ট হচ্ছে। অন্য দিকে মাধ্যমিক পরীক্ষা। ছেলেমেয়েদের প্রচণ্ড অসুবিধা হচ্ছে। সেজন্য আমি মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে বিদ্যুতের এই লো ভোল্টেজ যেন দুর হয়। এই ভোল্টেজ যেন বাড়ে। এই ব্যাপারে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পরেশ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে আগামী পঞ্চায়েত নির্বাচনে পঞ্চায়েতের পদগুলিকে এক তৃতীয়াংশ মহিলাদের জন্য সংরক্ষণ করার কাজ চলছে। এই কারণে সংরক্ষণের সঙ্গে গণতন্ত্রের একটা সংঘাত লাগার সম্ভাবনা রয়েছে। কোনও সংশ্লিষ্ট পঞ্চায়েতে এক তৃতীয়াংশ মহিলা যদি জিতে যায় এবং আর এক দিকে দুই-তৃতীয়াংশ কোনও রাজনৈতিক দল যদি জিতে যেতে পারে পদগুলো যেহেতু মহিলাদের জন্য সংরক্ষিত। তাহলে মহিলাদের উক্ত পদাধিকারী করতে হবে। এর ফলে সংখ্যাগরিষ্ঠের মতামতকে উপেক্ষা করা হচ্ছে এবং পরবর্তীকালে কাজ চালানোর ক্ষেত্রে, জনসাধারণের উন্নয়নমূলক কাজ পরিচালনা করার ক্ষেত্রে বিশেষ ভাবে অসুবিধার সম্মুখীন হতে হবে। এই অসুবিধা দূরীকরণের জন্য আমি মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

## ZERO HOUR

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আমি আপনার মাধ্যমে মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসন্ন যে পঞ্চায়েত নির্বাচন সেই পঞ্চায়েত নির্বাচনের প্রস্তুতি বা সূচনা পর্বে যে পক্ষপাতদুষ্টতার দৃষ্টান্ত দেখা যাচ্ছে তাতে করে নির্বাচন কতটা অবাধ এবং সুষ্ঠু হবে সে সম্পর্কে যথেষ্ট সন্দেহ দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৭ই মার্চ অর্থাৎ গতকাল পশ্চিমবাংলার বিভিন্ন গ্রাম পঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির আসন সংরক্ষণের তালিকা প্রকাশিত হয়েছে এবং পরবর্তী পর্যায়ে ২৩শে মার্চ গ্রাম পঞ্চায়েত এবং [illegible]কার আসন সংরক্ষণের তালিকা প্রকাশিত হবে। ২৪শে মার্চ জেলা পরিষদের তালিকা প্রকাশিত হবে। ইতিমধ্যে যে তালিকা প্রকাশিত হয়েছে তাতে দেখা যাচ্ছে যে আসন সংরক্ষণের ক্ষেত্রে কোনও ইউনিফরম পলিসি মেনটেন করা হয়নি। অত্যন্ত পার্টিজান

ওয়েতে আসন সংরক্ষণ হয়েছে এবং আরব্রিটারী। অন্যান্য ক্ষেত্রেও এই প্রক্রিয়ায় অভিযোগ পাওয়া যাচ্ছে। আমি এই বিষয়ে মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আসন সংরক্ষণের ক্ষেত্রে, পদাধিকার সংরক্ষণের ক্ষেত্রে সরকারের পলিসি কি? সেটা প্রপারলি ফলোড হচ্ছে কি না? যদিও এটা খসড়া তালিকা। চূড়ান্ত তালিকা পরে প্রকাশিত হবে। আপত্তি থাকলে পরে সেটা জানানো যাবে। কিন্তু খসড়া তালিকা প্রস্তুতির সময়ে যদি এইরকম একটা পক্ষপাতদুষ্ট তালিকা হয়, তাহলে এই তালিকা নিরপেক্ষ হবে না। আমি দাবি করছি পঞ্চায়েত মন্ত্রী যেন আসন সংরক্ষণের ব্যাপারে তাঁদের কি পলিসি সেটা জনসমক্ষে প্রচার করুন।

**Smt. Shanta Chettri :** Hon'ble Speaker, Sir, I would like to draw the attention of the Hon'ble Finance Minister. Sir, there is no branch of the family pension disbursement office of the treassury building in the Darjeeling Hill area. Hill people are visiting here and there repeatedly along with their necessary papers. So, it has become necessary to have a branch office of the family pension department in DGHC area. I would request the Minister concerned to look into the mater sympathetically and to take needful action at the earliest. Thank You. Sir.

**ডঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। আমাদের দেশে যে ইনসেকটিসাইডস ব্যবহার হচ্ছে ক্রপ প্রোডাকশনে তার ফলে সাংঘাতিক ধরনের ক্ষতি হচ্ছে এবং সিস্টেমিক ইনসেকটিসাইডস হয়, ধান এবং অন্যান্য ফসলে তার রেসিডিউ থাকে এবং যেটা ব্যবহার হবে সে সম্পর্কে সরকারিভাবে কোন বিজ্ঞপ্তি বা কত পরিমাণে দেওয়া হবে তা বলা হয় না। সেখানে যে ডিলাররা আছে তারা যা বলে সেই ভাবেই সাধারণ মানুষ বা কৃষকরা ব্যবহার করে। যার ফলে এই ধরনের সিস্টেমিক ইনসেকটিসাইড প্রচুর পরিমাণে ফসলগুলি খারাপ অবস্থায় আছে এবং স্লো পয়জন হয়ে যাচ্ছে। এই প্রসঙ্গে বলি যদি অর্গানিক ইনসেকটিসাইড সরবরাহ এবং ব্যবহার করা হয় তাহলে ভালো হবে।

**শ্রী সৌগত রায় ঃ** (হাউজে উপস্থিত নেই।)।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর শহরে হার্ডকো থেকে লোন নিয়ে জল প্রকল্প কর্মসূচি নেওয়া হয়েছিল। ৪ বছরের মধ্যে অর্থাৎ ১৯৯৬ সালে এই কাজ শেষ হওয়ার কথা। ইতিমধ্যে ১৯৯৮ সালের দোর গোড়ায় পৌছেছি। অর্থাভাবে সমস্ত কাজ বন্ধ হয়ে গেছে। মাত্র ১ ভাগ কাজ শেষ হয়েছে। সাতটি রির্জাভারের মধ্যে

মাত্র কয়েকটা রিজার্ভার হয়েছে। ইতিমধ্যেই ৯৮ ভাগ পাইপ লাইনের কাজ শেষ হয়ে গেছে। এই প্রকল্প যখন শেষ হবে এবং তখন যদি চার্জ দেওয়া হয় তাহলে পাইপ ফেটে যাবে। মিউনিসিপ্যালিটি যদি ইন্টারেস্ট না দেয় তাহলে এই কাজ শুরু করা যাবে না। জনস্বাস্থ্য দপ্তরকে এই বিষয়ে উদ্যোগ নিয়ে এই প্রকল্পের কাজ পুনরায় শুরু করা হয় এবং একটা টাইম-বাউণ্ড প্রোগ্রামের মধ্যে এই কাজটা শেষ হয় সে দিকে দৃষ্টি দিতে হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলা রাজ্যের স্বাস্থ্য ব্যবস্থা এমন একটা জায়গায় পৌঁছেছে এখন প্রতিটি হাসপাতালে জীবনদায়ী ওষুধতো দূরের কথা সামান্য ওষুধ পর্যন্ত পাওয়া যায় না, রোগীরা পথ্য পায় না, চিকিৎসার সরঞ্জামগুলি দিনের পর দিন খারাপ হয়ে পড়ে আছে এবং প্রশাসনের তরফ থেকে কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না। প্রতিটি হাসপাতালে যে ফ্রী বেড বা সাধারণ মানুষের জন্য বিনা পয়সার শয্যা ব্যবস্থা ছিল সেগুলি তুলে দেওয়া হচ্ছে। বর্তমান সরকার সিদ্ধান্ত নিয়েছেন রোগীরা আউট ডোরে দেখাতে গেলে তাদের ৫ টাকা দিয়ে টিকিট কাটতে হবে এবং ন্যূনতম ২৫ টাকা দিয়ে ভর্তি হতে হবে। স্বাস্থ্যই মূল্যবান সম্পদ এবং সরকারের একটা নৈতিক দায়িত্ব যাতে রাজ্যের মানুষ স্বাস্থ্য রক্ষা করতে পারে। আজকে মানুষরা ভয়ে সরকারি হাসপাতালে ঢুকতে পারে না, পাড়ায় পাড়ায় নার্সিংহোম গজিয়ে উঠছে। মানুষ শখ করে হাসপাতালে যাচ্ছে না। তাতে জীবন বাঁচাবার জন্য তাঁরা তাদের উপার্জনের পয়সা খরচ করে, ধন সম্পত্তি মর্টগেজ রেখে চিকিৎসা করাতে বাধ্য হচ্ছে। এই সরকার মানুষকে নুন্যতম চিকিৎসা দিতে ব্যর্থ হচ্ছে এবং দিন দিন তাকেও সঙ্কুচিত করা হচ্ছে আগে আউটডোরে চিকিৎসার জন্য কোনও পয়সা দিতে হত না। কিন্তু এখন ৫ টাকা দিতে হচ্ছে। আবার ইনডোরে চিকিৎসার জন্য ২৫ টাকা দিতে হবে এবং তাতেও ন্যূনতম চিকিৎসার সুযোগ পাওয়া যাবে না। এখন আবার রোগীর পথ্য তুলে দেবার কথা বলা হচ্ছে।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী চক্রধর মাইকাপ ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি। আমরা সবাই জানি, এবছর মাধ্যমিকে পরীক্ষার্থীর সংখ্যা ৫ লক্ষ ২০ হাজার। এটা পশ্চিমবঙ্গে সর্বকালীন রেকর্ড। কিন্তু পরীক্ষা চলাকালীন কিছু সংবাদপত্র, আজকেও দেখলাম— তারা ছাত্র-ছাত্রীদের বিভ্রান্ত করছে। প্রতি বছরই এটা আমরা দেখি। তবে কোন সত্যি ঘটনা যে ঘটে না তা আমি বলছি না। ঐ সব সংবাদপত্র বলছে যে প্রশ্ন-পত্র ফাঁস হয়েছে। এ কথা বলার সাথে সাথে দীর্ঘ ১ বছর ধরে যেসব ছাত্রছাত্রীরা অক্লান্ত পরিশ্রম করে সংযমের সাথে মনোযোগ দিয়ে পরীক্ষার

জন্য তৈরি হচ্ছিল তাদের বিভ্রান্ত করার প্রয়াস চলেছে এবং তাদের মনোসংযোগ নষ্ট করে দেওয়ার চেষ্টা হচ্ছে। এবিষয়ে মাননীয় শিক্ষামন্ত্রীর বিবৃতি দেওয়া প্রয়োজন রয়েছে। শুধু তাই নয়, এই রকম একটা দায়িত্বশীল সময়ে যদি দায়িত্বজ্ঞানহীন কাজ করা হয় তার বিরুদ্ধে ব্যবস্থা নেবার জন্য আমি আবেদন করছি।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তবে বিষয়টা ইতিপূর্বে উত্থাপন করা হয়েছে যে, আজকে হাসপাতালে যে ফ্রি বেডের ব্যবস্থা ছিল তা তুলে দিচ্ছে তথাকথিত এই জনপ্রিয় বামফ্রন্ট সরকার এবং তার প্রতিবাদে গতকাল যখন বিধানসভার বাইরে যুব কংগ্রেসিরা বিক্ষোভ দেখাচ্ছিল তখন সেই গণতান্ত্রিক আন্দোলনে পুলিশ লেলিয়ে দিয়ে আন্দোলনকারীদের পেটানো হয়েছে। সেই জন্য মাননীয় অধ্যক্ষ মহাশয়, দুটো জিনিস, একটা হচ্ছে, স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে জোরালো ভাবে দাবী করছি, হাসপাতালে ফ্রি বেড তুলে দেবার যে প্রস্তাব তাঁরা বিবেচনা করছেন তা প্রত্যাহার করে নিতে হবে এবং দ্বিতীয়ত, গতকাল গণতান্ত্রিক আন্দোলনের উপর যারা পুলিশ লেলিয়ে দিয়েছে, এই আন্দোলনকে ভাঙ্গার চেষ্টা করেছে, সেই সমস্ত দোষী পুলিশ কর্মীদের শাস্তির দাবি করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানতে চাইছি, এই বামফ্রন্ট সরকারের কাছে, তাঁরা ভবিষ্যতেও এই ভাবে গণতান্ত্রিক আন্দোলন ভাঙ্গার চেষ্টা থেকে বিরত থাকবেন কি না।

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ১৩-ই জানুয়ারি তারিখে জলঙ্গী বাজারে একটা বাস দুর্ঘটনা ঘটে এবং বাসটি যাত্রী সমেত পদ্মাতে পড়ে যায়। ঐ বাসে ৬৪ জন যাত্রীর মধ্যে ৬২ জনের দেহ উদ্ধার করা হয়। স্যার, গত পরশুদিন একটা আনন্দের খবর কাগজের মাধ্যমে জানতে পারলাম। জানতে পারলাম যে, [illegible]দের সরকার ওদের ক্ষতিপূরণের জন্য ঘোষণা করেছেন। আমরা এর জন্য সরকারকে ধন্যবাদ জানাই। সরকার সঠিক কাজই করেছেন। শুধু একটি বিষয় উল্লেখ করতে চাই। গত ২২শে ফেব্রুয়ারির আগে, ঠিক নির্বাচনের আগে, এই ঘটনাকে কেন্দ্র করে বর্তমান কাগজ এমন কতকগুলো ঘটনা উল্লেখ করল যাতে গোটা এলাকার মধ্যে, গোটা রাজ্যের মধ্যে বিভ্রান্তি ছড়াল। সংবাদে প্রকাশ—উদ্ধার না হওয়া মেয়ে সোমাকে নাকি উদ্ধার করার পর ওখানকার দুষ্কৃতিকারীরা অপহরণ করে বাংলাদেশে পাচার করেছে। ঘটনাটি যদি সত্যি হয় তাহলে এর তদন্ত করা হোক। আর এই ঘটনাটি যদি সত্যি না হয় তাহলে 'বর্তমান' কাগজ কিভাবে এই ঘটনা প্রকাশ করল সেটার তদন্ত হোক। কারণ খবরের কাগজের এই খবরের জন্য গোটা জলঙ্গীর মানুষ যাঁরা উদ্ধার কার্যে ঝাঁপিয়ে পড়েছিলেন তাঁদের সবাইকে অপমান করা হয়েছে। আমার বক্তব্য সাহায্য দেওয়ার আগে সোমা মণ্ডলের পিতার সঙ্গে যোগাযোগ করে জানা উচিত যে,

সোমা মণ্ডল জীবিত আছে, নাকি বাংলাদেশে থেকে তারা এ ব্যাপারে কোনও খবর করেছেন কিনা ইত্যাদি ব্যাপারগুলো জেনে নিয়ে তারপর সাহায্য দেওয়া হোক। ঐ এলাকার উদ্ধারকার্যে ওখানকার পঞ্চায়েত ও জনগণের যে ভূমিকা ছিল তাতে করিমপুরের মানুষ প্রশংসা করেছেন। কাজেই এই ধরনের খবর প্রকাশ করে বিভ্রান্ত করার জন্য ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** (উপস্থিত নেই)

**মিঃ স্পিকার ঃ** সিনিয়র মেম্বার, জিরো আওয়ারের নোটিশ দিয়ে চলে যান, এটা ঠিক নয়।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানের স্বাস্থ্যব্যবস্থার সম্পর্কে অনেক মেম্বারই মেনশন করলেন। বর্তমানে সমস্ত হাসপাতালে এটা একটা অ্যাকিউট প্রবলেম হয়ে দাঁড়িয়েছে। আসানসোল সাব-ডিভিসন হাসপাতালে অনেকদিন ধরে অ্যান্টি র‍্যাবিস ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না। দূর-দূরান্ত থেকে গরিব মানুষেরা এসে ফিরে যাচ্ছেন। আসানসোল মহকুমা হাসপাতালে প্রায় ১৫ লক্ষ মানুষকে ফিল্ড করে। এর ফলে কুকুরের কামড়ের জন্য অনেক লোক মারা যাচ্ছেন। অবিলম্বে ঐ হাসপাতালে অ্যান্টি-র‍্যাবিস ভ্যাকসিন আনার ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতবছর আমাদের এলাকায় যে ভয়ঙ্কর বন্যা হয়েছিল তাতে প্রায় সোয়া-দেড় লক্ষ মানুষ ক্ষতিগ্রস্থ হয়েছিলেন। এবারেও বন্যা শেষ হবার পর সেখানে কোনও ত্রাণ ব্যবস্থা পাওয়া যায়নি। এখানে কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্ট থেকে ছাই উড়ে এসে চাষের ক্ষতি করেছে। পান, ধান, মাছ ও ফুল চাষ এর ফলে মারাত্মকভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। এ ব্যাপারে আমরা ব্যবস্থা নেওয়ার জন্য ওখানকার জেলাশাসককেও কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্টের কর্তৃপক্ষকে জানিয়েছি। কোলাঘাট থার্মাল পাওয়ার প্রোজেক্ট কর্তৃপক্ষকে আমরা এ ব্যাপারে ডেপুটেশন দিয়েছি। কিন্তু কোনওরকম ব্যবস্থা নেওয়া হয় নি। আমি এ ব্যাপারে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী, মাননীয় ত্রাণমন্ত্রী ও মাননীয় পরিবেশ মন্ত্রীর কাছে আবেদন রাখছি, যাতে তাঁরা অবিলম্বে ঐ অঞ্চলের পরিবেশ দূষণ রোধের জন্য ব্যবস্থা গ্রহণ করেন এবং কোলাঘাট থার্মাল পাওয়ার স্টেশন থেকে যে ছাই উড়ে আসে সেই ছাই ওড়া যাতে বন্ধ হয় সে ব্যাপারে তাঁরা যেন ব্যবস্থা গ্রহণ করেন। অবিলম্বে ঐ অঞ্চলের সার্বিক চিন্তা-ভাবনা করা দরকার। তা নাহলে ঐ এলাকার ফুল চাষ ধান চাষ, পান চাষ, ও মাছ চাষ ক্ষতিগ্রস্থ হবে। এছাড়া ঐ এলাকায় প্রতি বছর বন্যার ফলে দারুণ ভাবে ক্ষতিগ্রস্থ হয়। অবিলম্বে সেখানে ত্রাণের ব্যবস্থা করাও দরকার। সেজন্য আমি আপনার মাধ্যমে এবং মাননীয়

বিদ্যুৎ মন্ত্রীর মাধ্যমে মাননীয় পরিবেশ মন্ত্রী, কৃষি মন্ত্রী এবং ত্রাণ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি, তাঁরা এ বিষয়ে অবিলম্বে প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করুন এবং চাষীদের বাঁচাবার জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করুন। ধন্যবাদ।

[12-50 – 1-00 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে** ঃ মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সুন্দরবনের প্রত্যন্ত এলাকায় পানীয় জলের তীব্র সঙ্কট দেখা দিয়েছে। এই সঙ্কটের বিষয়ে আমি ইতিপূর্বে এই হাউসে বলেছি। এখন সঙ্কট এমন জায়গায় পৌঁছেছে যে, স্কুলের ছাত্রদের টিফিনের টাইম বাড়িয়ে দিতে হয়েছে, কারণ তাদের ২ কিলোমিটার দূর থেকে জল খেয়ে আসতে হচ্ছে। নদী পথে এক দ্বীপ থেকে আর এক দ্বীপে গিয়ে জল খেতে হচ্ছে। সুন্দরবন অঞ্চলে প্রাকৃতিক দুর্যোগ সংঘটিত হবার পর মাননীয় মন্ত্রী অসীম দাশগুপ্ত এবং গৌতম দেব ওখানে গিয়ে প্রতিশ্রুতি দিয়ে ছিলেন—সাগর, নামখানা, কাকদ্বীপ, পাথর প্রতিমা এলাকায় পানীয় জলের সঙ্কট মোচনের জন্য একটা প্যাকেজ প্রোগ্রাম হবে এবং প্রত্যেকটা গ্রাম পঞ্চায়েতে টিউবওয়েল বসাবার ব্যবস্থা হবে। এ বিষয়ে ৪ কোটি টাকা বরাদ্দের প্রতিশ্রুতি থাকা সত্ত্বেও এখন পর্যন্ত কোনও উদ্যোগ গ্রহণ করা হয়নি। গত কোটালে নদী বাঁধ ভেঙে যাওয়ার ফলে ঐ সমস্ত এলাকায় যে পুকুরের জল পানীয় জল হিসাবে ব্যবহার করা হত তা পানের অযোগ্য হয়ে গেছে। প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও কোথাও একটা টিউবওয়েল বসেনি। বর্তমানে ঐ এলাকার সমস্ত পুকুরের জল শুকিয়ে যাচ্ছে, ফলে আর কিছু দিনের মধ্যে গবাদি পশুরা পর্যন্ত খাবার জল পাবে না। কারণ নোনা জল খেলে নানা রকম নতুন নতুন রোগ দেখা দিচ্ছে। স্বভাবতই একটা তীব্র সঙ্কট সুন্দরবনের উত্তর থেকে দক্ষিণ প্রান্ত পর্যন্ত দেখা দিয়েছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর কাছে অতি দ্রুত ঐ এলাকার সর্বত্র টিউবওয়েল বসাবার দাবি জানাচ্ছি। ধন্যবাদ।

**শ্রী নির্মল ঘোষ** ঃ মাননীয় স্পিকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমাদের এই সভা সমাজে গত ১০ তারিখ বেলঘরিয়া থানার অন্তর্গত এলাকায় একজন মহিলাকে সি. পি. এম-এর কিছু গুণ্ডা এবং মহিলা সমিতির কিছু মহিলা অত্যাচার করে আত্মহত্যা করতে বাধ্য করেছে। বর্তমানে সেই করুণ কাহিনী ঐ এলাকার প্রতিটি মানুষের মুখে মুখে ঘুরছে। নির্মম অত্যাচারের ফলে মহিলাটি নারী সম্মান রক্ষায় আত্মহত্যায় প্ররোচিত হয়েছে। তিনি সুইসাইড করে নারী সম্মান রক্ষার একটা উজ্জ্বল উদাহরণ সৃষ্টি করেছেন। তাঁর সুইসাইড নোটটি আমার কাছে রয়েছে, সেটি আমি আপনার কাছে জমা দিচ্ছি। স্যার, গত ১০ তারিখ

ঘটনাটি ঘটেছে, অথচ আজ পর্যন্ত কোনও দোষীকে গ্রেপ্তার করা হয়নি, কেস রুজু করা হয়নি। মহিলাটির নাম রুনু রায় চৌধুরি, সি. পি. এম-এর গুণ্ডারা এবং সি. পি. এম-এর মহিলা কর্মিরা মিলিতভাবে তাঁর ওপর অত্যাচার করেছে, নির্যাতন করেছে। নারীর সম্মান রক্ষায় তাঁকে প্ররোচিত করেছে আত্মহত্যায়। নারী সম্মান রক্ষার ক্ষেত্রে পশ্চিম বাংলার যে গর্ব ছিল তা আজকে ভুলুণ্ঠিত হয়ে পড়েছে। নারী সম্মান বাঁচাতে একজন অত্যাচারিতাকে আত্মহত্যা করতে হয়েছে—তাঁর সুইসাইড নোটটি এখানে রয়েছে। স্যার, আমি দাবি করছি অবিলম্বে পুলিশকে দিয়ে দোষীদের ধরার ব্যবস্থা করা হোক।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে বলতে চাই যে, লোকসভা নির্বাচনের পরে পশ্চিমবাংলার অন্যান্য জেলার মত মুর্শিদাবাদ জেলাতেও প্রত্যেক দিন কংগ্রেস কর্মীরা শাসক দলের সন্ত্রাসের বলি হচ্ছে। মুর্শিদাবাদ জেলার নবগ্রাম বিধানসভা এলাকার অধীন আজিমগঞ্জে গত ১২ তারিখ বিনা প্ররোচনায় সি. পি. এম এবং ফরোয়ার্ড ব্লকের যৌথ সন্ত্রাসে ২৩-টা কংগ্রেসি পরিবার গৃহহীন হয়ে পড়েছে। তাদের বাড়িঘরে আগুন ধরিয়ে দেওয়া হয়েছে। আমরা উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে প্রশাসন এ ব্যাপারে নীরব থাকছে। পাশাপাশি প্রশাসনের দায়িত্বে যিনি আছেন সেই মাননীয় পুলিশমন্ত্রীকে বিধানসভায় বলতে শুনছি যে পুলিশ গুলি চালিয়ে কোন অন্যায় করছে না। এইভাবে প্রশাসনকে উৎসাহ দেবার ফলে স্বাভাবিকভাবেই প্রশাসন কংগ্রেস কর্মীদের উপর অত্যাচারের ব্যাপারে নির্বিকার থাকাই কর্তব্য বলে মনে করছে। সারা মুর্শিদাবাদ জেলা জুড়ে কংগ্রেস কর্মিদের উপর যে বল্গাহীন সন্ত্রাস চলছে তা বন্ধ করার দাবি জানিয়ে এ ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা রাজ্য জুড়ে যে মানুষদের উপর নির্ভর করে যারা সরকার চালাচ্ছেন তারা নিজেদের একটা পার্মানেন্ট জায়গা করে নিলেও সেই মানুষদের স্বাস্থ্যের দিকটা সরকার ঠিকমতন দেখছেন না। যে কোন হাসপাতালে গেলেই দেখতে পাবেন কি অস্বাস্থ্যকর পরিবেশ সেখানে বিরাজ করছে। আমার আগে এখানে অনেক মাননীয় বিধায়কই বলেছেন যে, হাসপাতালগুলিতে ঔষুধ নেই, ডাক্তার নেই, বেড নেই—একটা বেডে দু/তিনজন করে পেশেন্ট থাকছে ইত্যাদি। কিছুদিন আগে হাসপাতালে গরিব মানুষদের কুকুরে খাবলে খেয়েছে সে কথাও আপনারা শুনেছেন। স্যার, এই সরকার বারে বারেই বলেন যে তারা শ্রমিক দরদী এবং গরিব দরদী সরকার অথচ কোলফিল্ড এরিয়াতে সেন্ট্রাল কাল্লা হাসপাতালে ক্যানসারের মতন দুরারোগ্য ব্যাধির চিকিৎসার জন্য যে ব্যবস্থা রয়েছে, অনলি ফর রে দেবার যে ব্যবস্থা রয়েছে সেই রে দেবার মেশিনটি সেখানে দীর্ঘদিন অকেজো হয়ে পড়ে রয়েছে। সেখানে বেশিরভাগই শ্রমিকরা থাকেন। রে দেবার মেশিনটি সেখানে খারাপ হয়ে পড়ে থাকার

জন্য সেখানকার ক্যান্সার পেশেন্টদের রেফার করা হচ্ছে চিত্তরঞ্জন হাসপাতাল অথবা ঠাকুরপুকুর হাসপাতালে। এর ফলে ক্যান্সার পেশেন্টদের পরিবারে লোকরা খুবই অসুবিধার মধ্যে পড়ছেন। সেখান থেকে এখানে যাওয়া আসা করা তাদের পক্ষে খুবই অসুবিধাজনক হয়ে পড়ছে। এখানে এসে তারা সিট পাচ্ছে না। দিনের পর দিন তাদের টাইম দেওয়া হচ্ছে। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর নিজের স্বাস্থ্য ঠিক আছে কিনা জানি না, যদি থাকে এবং এই সরকার যদি সত্যিকারের গরিব দরদী সরকার হন তাহলে অবিলম্বে সেখানকার সেন্ট্রাল হাসপাতালের রে দেবার মেশিনটি রিপেয়ার করার ব্যবস্থা করুন।

**শ্রী অশোককুমার দেব** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে গতকাল মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী এখানে জানালেন যে তারা পুলিশ প্রশাসনের উন্নতি করছেন কিন্তু পশ্চিমবঙ্গের বিভিন্ন থানাগুলিতে গেলেই দেখা যাবে যে, যারা মার খায় পুলিশ তাদের ডায়েরি নিতে চায় না। সেখানে যারা মারে তারা বহাল তবিয়তেই ঘুরে বেড়ায়, পুলিশ তাদের গ্রেপ্তার করে না। রাত্রি ৮টার পর আমার এলাকাতে এবং পশ্চিমবঙ্গের সর্বত্র কেউ থাকাতে ডায়েরি করতে বা কোনও কাজে যেতে পারেন না এমনই সেখানে অবস্থা থাকে। এই সভার সরকারপক্ষের অনেক মাননীয় সদস্যই সেটা জানেন, একান্ত আলোচনায় সেটা স্বীকারও করেন এবং তাদের অসহয়তার কথাও জানান। এই তো সুকুমারবাবুর সঙ্গে ক্যান্টিনে খেতে গিয়েছিলাম, তিনিও অভিযোগ করলেন যে থানাগুলিতে গেলে মানুষ পাত্তা পান না। স্বরাষ্ট্রমন্ত্রী এখানে বলছেন যে, পুলিশ প্রশাসনের উন্নতি করেছেন অথচ বাস্তব পরিস্থিতি হল পশ্চিমবঙ্গের থানাগুলিতে পুলিশ ডায়রি নিতে চায় না, কোন কাগজ দিতে গেলে সই করে নিতে চায় না। স্যার, আমাদের বলার জায়গা তো এটাই, কাজেই এখানেই অভিযোগ জানাচ্ছি এবং উপযুক্ত ব্যবস্থা নেওয়ার দাবি জানাচ্ছি। এই যদি অবস্থা চলতে থাকে তাহলে মন্ত্রীরা আছেন কি করতে? বিভিন্ন জায়গাতে একই পরিস্থিতি। মেয়েরা থানায় ডায়রি করতে যেতে পারে না, যারা মার খান তারা ডায়রি করতে পারেন না। আজকে বিভিন্ন জায়গায় দেখা যায় যে নিরীহ মানুষ অত্যাচারিত হচ্ছে। যারা সত্যিকারের অত্যাচারিত হচ্ছে তাদের জন্য পুলিশ কথা বলবে না, প্রশাসন কথা বলবে না, আজকে এটা বন্ধ করা দরকার। তাই আজকে আপনার মাধ্যমে প্রশাসনকে জানানো দরকার যে, এটা যদি বন্ধ না হয় তাহলে একটা ভয়ানক অবস্থার সৃষ্টি হবে।

[1-00 – 2-00 p.m.(including adjournment)]

**শ্রী আব্দুস সালাম মুন্সী** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার,

একটা কথা আছে যে, ভাত দেবার কেউ নয় কিল মারার গোঁসাই। স্বাস্থ্যমন্ত্রী হঠাৎ করে প্রস্তাব করেছেন যে ১লা এপ্রিল থেকে বিভিন্ন হাসপাতালে বিভিন্ন রকম জিনিসের উপরে চার্জ বাড়ানো হবে। বেডের ভাড়া, টিকিটের ফি সব বাড়ানো হবে। আউট ডোর টিকিটের মূল্য যেটা ছিল এক টাকা সেটাকে ২ টাকা করা হবে। এস. এস. কে. এম হাসপাতালে বেডের ভাড়া যেটা ২০০ টাকা ছিল সেটাকে ২৫০ টাকা, ১০০ টাকা যেটা ছিল সেটা ১২৫ টাকা, এয়ার কণ্ডিশন যেটা ছিল ২৫০ টাকা সেটাকে ৩৫০ টাকা, এমনি বেড যেটা ছিল ১২৫ টাকা সেটাকে ২০০ টাকা, পেয়িং বেড যেটা ৫০ টাকা ছিল সেটাকে ৭৫ টাকা, ২৫ টাকারটা ৪০ টাকা করা হচ্ছে। মেডিক্যাল কলেজে ১০ টাকারটা ১৫ টাকা, ৩০ টাকারটা ৫০ টাকা, ৮ টাকারটা ১০ টাকা, ১৬ টাকারটা ২৫ টাকা করা হচ্ছে। মাদার অ্যাটেনডেন্ট যেটা ছিল ১০ টাকা সেটাকে ১৫ টাকা করা হচ্ছে। যেখানে হাসপাতালে ঔষধ পাওয়া যায়না, যেখানে মানুষ গজ ফিতে হাসপাতালে পায় না, সেখানে সেই অবস্থার উপরে দাঁড়িয়ে আজকে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে ভাবে বেডের ভাড়া বৃদ্ধি করছেন, আমরা তার প্রতিবাদ করছি। আমাদের দলের তরফ থেকে, যুব কংগ্রেসের তরফ থেকে গতকাল যে প্রতিবাদ করা হয়েছিল পরেশ পালের নেতৃত্বে তার সঙ্গে এক মত হয়ে আপনার মাধ্যমে এই হাউসে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, প্রস্তাবিত সমস্ত রকম বেডের চার্জ যেটা বাড়ানো হচ্ছে সেটা অবিলম্বে বাতিল করে যেটা আগে ছিল সেটাকে রাখা হোক। আজকে সমস্ত হাসপাতালে বিশেষ করে গ্রামাঞ্চলের হাসপাতালে, সাবসিডিয়ারি প্রাইমারী হেলথ সেন্টারে, ডিস্ট্রিক্ট হাসপাতালে মানুষ চিকিৎসা পায়না। পশ্চিমবাংলার গ্রাম-গঞ্জ থেকে তাদের ছুটে আসতে হয় কলকাতার মেডিক্যাল কলেজ হাসপাতালে এবং এখানে এসে তাদের ধর্না দিতে হয় চিকিৎসার জন্য। সেখানে বেডের ভাড়া এই ভাবে বৃদ্ধি করাটা প্রকারান্তরে দরিদ্র মানুষের চিকিৎসার দরজা বন্ধ করে দেওয়া হচ্ছে।

**শ্রী গুরুদাস দত্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমরা জানি সারা রাজ্যে হাজার হাজার সমবায় কর্মী শুধু পে কমিটির রিপোর্ট দ্রুত প্রকাশ না করার জন্য দুর্দশার মধ্যে জীবন-যাপন করছে। এই রাজ্যের বামফ্রন্ট সরকার বিভিন্ন স্তরের শ্রমিক কর্মচারিদের ন্যূনতম মজুরির ব্যবস্থা করেছেন। কাজেই আমাদের দাবি এই রাজ্যে সমবায় কর্মীদের পে স্কেল অবিলম্বে চালু করা হোক।

**আব্দুল মান্নান ঃ** (উপস্থিত নেই)

**শ্রী সঞ্জীবকুমার দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এখানে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষা মন্ত্রী উপস্থিত আছেন, তার দৃষ্টি

আকর্ষণ করছি। এর আগেও আমি বহুবার বহু ভাবে তার দৃষ্টি আকর্ষণ করেছি। কিন্তু এখনও পর্যন্ত কোনও উত্তর পাওয়া যায়নি। এখানে শিক্ষা মন্ত্রী আছেন, আমি আবার তার কাছে আবেদন জানাচ্ছি। এই রাজ্যে ২৫ থেকে ৩০ হাজার প্রাথমিক শিক্ষক আছেন যাদের বয়স ৬০ বা ৬০ বছরের উর্ধ্বে। তারা এখনও পর্যন্ত পশ্চিম বাংলার বিভিন্ন প্রাথমিক স্কুলে কাজ করে যাচ্ছেন। কিন্তু তারা কোনও অবস্থাতেই বেতন পাচ্ছেন না। ভারতবর্ষের অন্য কোনও রাজ্যে এই রকম ব্যবস্থা চালু আছে বলে আমার জানা নেই। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, এই ব্যাপারে কলকাতা হাই কোর্টের উচ্চ আদালতের ডিভিসন বেঞ্চের একটি রায় বেরিয়েছে। আমার আবেদন যে সেটা প্রকাশ করা হোক। যাতে অবিলম্বে প্রাথমিক শিক্ষকরা বেতন পান তার ব্যবস্থা করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রোপায় যেটাতে ১.১.৮৮ থেকে বলা হয়েছে সেটাতে ৩১.৩.৮৯ পর্যন্ত তাদের টাকা সুদ সমেত পাওয়ার কথা ছিল। কিন্তু পি. এফ-এর টাকা আজ পর্যন্ত প্রাথমিক শিক্ষকরা পাননি। এখানে মাননীয় শিক্ষা মন্ত্রী উপস্থিত আছেন, আমি তাকে অনুরোধ করব যে, এটাকে প্রেস্টিজ ইস্যু না করে, একজন শিক্ষক হিসাবে সহানুভুতির সঙ্গে বিষয় দেখুন যাতে এই সমস্যার সমাধান করা যায় তার ব্যবস্থা করুন। এই ব্যাপারে আপনি যদি একটা বিবৃতি দিয়ে হাউসকে অবগত করেন তাহলে আমরা নিশ্চয়ই খুশি হব।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 - 2-10 p.m.(After Adjournment)]

(At this stage as soon as Hon'ble Deputy Speaker took his Chair, hon'ble member, Shri Paresh Pal was soon rushing towards Speaker's Chair followed by several Congress members.)

(noise and interruption)

(At this stage hon'ble member, Shri Paresh Pal was soon putting his shirt off and showing something to the Hon'ble Deputy Speaker)

**Mr. Deputy Speaker :** Mr. Atish Chandra Sinha, deliver your speech on Governor's Address.

(noise and interruption)

(At this stage, hon'ble member, Shri Paresh Pal was seen standing on a desk shouting slogans)

(At this stage Shri Abdul Mannan rose to speak)

**Mr. Deputy Speaker :** Yes, Shri Mannan.

## POINT OF ORDER

(গোলমাল)

**শ্রী আব্দুল মান্নান :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, আপনি জানেন যে, গতকাল পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার একটা জনবিরোধী সিদ্ধান্ত নিয়েছে। গরিব মানুষ যারা হাসপাতালে বিনা পয়সায় চিকিৎসার জন্য যান, সেই মানুষের অধিকারকে কেড়ে নেওয়া হচ্ছে। হাসপাতালে ফ্রি বেডের সংখ্যা কমিয়ে দিয়ে হাসপাতালে চার্জ বৃদ্ধি করা হচ্ছে। একটা বিছানায় শুতে গেলে তার জন্য চার্জ দিতে হচ্ছে। পচা খাবারের জন্য চার্জ দিতে হচ্ছে। গরিব মানুষের উপরে এই অত্যাচার হচ্ছে। বামফ্রন্ট এর এই সিদ্ধান্তের বিরুদ্ধে প্রতিবাদ জানাতে যুব কংগ্রেসের কর্মীরা গতকাল কলকাতার বিভিন্ন হাসপাতালে বিক্ষোভ জানিয়েছে। এই অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ ও বিক্ষোভ জানানো তাদের গণতান্ত্রিক অধিকার। সেই বিক্ষোভ জানাতে গতকাল পশ্চিমবঙ্গ যুব কংগ্রেসের সভাপতি, ফরচুনেটলি তিনি আমাদের বিধায়ক এ হাউসের একজন সদস্য, তিনি কালকে হাসপাতালে বিক্ষোভ দেখিয়ে এই বিধানসভায় যখন আসছিলেন, তখন বিধানসভায় আসার পথে—কংগ্রেসের সদস্যরা সাধারণত দক্ষিণ দিকের গেট দিয়ে ঢোকেন—যখন দক্ষিণ দিকের গেট দিয়ে ঢুকছিলেন তখন পুলিশের লোকেরা এবং কিছু লোক, তাঁরা কারা তা আমি জানি না, কারণ তাঁরা সিভিল ড্রেসে ছিলেন, তারা তাঁকে আটকায়। আমরা এই খবর পেয়ে সেখানে যাই। আমাদের লিডার অতীশচন্দ্র সিনহা মহাশয়ও সেখানে গিয়েছিলেন। আমরা সেখানে গিয়ে অনুরোধ করি, পরেশ পাল তিনি আমাদের একজন বিধায়ক, তিনি হাউসে আসতে চাইছেন, তাঁকে আসতে দিন। তিনি হাউসে এসে কি ভাবে বিক্ষোভ হয়েছে, তাঁর উপরে লাঠি চার্জ হয়েছে তার বর্ণনা দেবেন। তিনি হাউসে আসতে চাইছেন, তাঁকে আসতে দেওয়া হয়নি। সেখানে আমি ছিলাম, আমাদের লিডার ছিলেন, সৌগত বাবু ছিলেন। আমরা প্রায় সমস্ত এম.এল.এ.-রা সেখানে ছিলাম। আমরা যাওয়ার পর যখন পুলিশকে অনুরোধ করি, তখনও তাঁকে আসতে দেওয়া হয়নি। তাঁকে গ্রেপ্তার করা হয়েছিল। এমন কি আমরা যাঁরা বাইরে চলে গিয়েছিলাম, আমাদেরও পর্যন্ত বিধানসভার ভেতরে ঢুকতে দেওয়া হয়নি। এতে আমাদের প্রিভিলেজ ক্ষুন্ন হয়েছে। আমরা আসতে চাইছিলাম, আমাদেরও পর্যন্ত পুলিশ আটকে দেয়। পুলিশ পরেশকে আটকে দেয় এবং তাঁর উপরে লাঠি চার্জ করে। অনেক মানুষ সেখানে জুটে গিয়েছিল, হঠাৎ পুলিশ কেন লাঠি চার্জ করল তা দেখতে। ওখানে পুলিশের একজন ডি.সি., আই.পি.এস. অফিসার, কি নাম মিঃ দাস, তিনি মার্সিলেসলি লাঠি চার্জ করেছেন। সাধারণ

মানুষের উপরে লাঠি চার্জ করেছেন। একজন বিধায়ক তাঁর উপরেও পর্যন্ত লাঠি চার্জ করেছেন। এরফলে তিনি আহত হয়েছে। তারপর তাঁকে গ্রেপ্তার করা হয়। আমরা তারপরে লক-আপে গিয়ে দেখেছি যে তিনি যন্ত্রণায় ছটফট করছেন। যখন হাউস চলছে, একজন বিধায়ক হাউসে আসতে চাইছেন, তিনি আসতে পারছেন না। তাঁকে আটকে দেওয়া হয়েছে। গরিব মানুষের উপরে অত্যাচার চলছে, বিধায়ক হাউসে আসতে চাইছেন এই সমস্ত বিষয়ে তিনি হাউসে বলবেন বলে। আমরা আশা করেছিলাম মাননীয় মন্ত্রী এর উত্তর দেবেন। আমরা তার উত্তর এখনও পাইনি। মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত নেই। তিনি বাইরে আছেন। এখানে পরিষদীয় মন্ত্রী আছেন, তিনি স্বরাষ্ট্র মন্ত্রীকে বলুন। তিনি এসে বলুন, কেন আমাদের একজন বিধায়কের উপরে অত্যাচার করা হয়েছে? কেন তাঁকে হাউসে ঢুকতে দেওয়া হয়নি? কেন পুলিশ তাঁর উপরে লাঠি চার্জ করেছে? সেই দোষী পুলিশ অফিসারের শাস্তি হয়েছে কি না? এখানে মাননীয় পরিষদীয় মন্ত্রী আছেন, তিনি বলুন, কেন বিধায়কের উপরে অত্যাচার হয়েছে? কেন বিধায়ক বিধানসভায় প্রবেশের পথে আটকে দেওয়া হয়েছে? বিধায়ককে কেন বিধানসভার গেট থেকে গ্রেপ্তার করা হয়েছে? ওখানে কি কোন বোমা পড়েছিল? বিধানসভার কোনও সম্পত্তি কি ভাঙ্গচুর হয়েছিল? তাহলে কোনও অধিকারে বিধায়ককে গ্রেপ্তার করা হয়েছিল? পরিষদীয় মন্ত্রী এর উত্তর দিন এবং তিনি স্বরাষ্ট্র মন্ত্রীকে ডেকে পাঠান। তা না হলে এই ভাবে কখনও হাউস চলতে পারে না। ডেপুটি স্পিকার মহাশয়, এটা একজন সদস্যের নিরাপত্তার প্রশ্ন, তাঁর আধিকারের প্রশ্ন। একজন সদস্য হাউসে আসতে পারবেন কি না? আপনি আমাদের প্রোটেকশন দিন। আপনার কাছে আমরা প্রোটেকশন চাইছি। আপনি দয়া করে আমাদের প্রোটেকশন দিন। তা না হলে এই ভাবে কখনও হাউস চলতে পারে না।

**(গোলমাল)**

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি আপনাকে বলছি, আপনি মাননীয় সদস্যদের একটু নিয়ন্ত্রণ করুন। একটু নিয়ম মানুন। আপনি বললেন, শুনলাম। আর যদি কারুর বলার থাকে তাহলে আমি তাঁর কথাও শুনব। তারপর আমি যা বলার তা বলব। কিন্তু এই ভাবে যদি হাউলিং হয় তাহলে কি ভাবে চলবে?

[2-10 – 2-20 p.m.]

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য বিরোধী দলের হুইপ আব্দুল মান্নান যা বললেন এটা একটা সিরিয়াস বিষয় গুরুত্বপূর্ণ বিষয় এই হাউসে আমি যতটা বুঝেছি। আজকে সংবাদপত্রের সংবাদে দেখেছি, বিশেষ করে যেভাবে বললেন একজন বিধায়ক, যে আচরণ তারা গত ১২ তারিখ থেকে করছেন, আমি দেখে আসছি, যদি কিছু ঘটে থাকে নিশ্চয় সেটা তদন্ত করে দেখবেন আপনি। আপনি সেটা বলবেন।

কিন্তু মাননীয় মান্নান সাহেব যা বলেছেন এটা গুরুতর বিষয়। হাউসের একজন মাননীয় বিধায়ক তাপস রায়, তিনি অসুস্থ, অথচ উনি এখানে বললেন পুলিশ তাঁকে মারধর করেছে। তিনিও আহত হয়েছেন। এই মাত্র বলেছেন। একজন আসতে পারেননি, যতটা আমি শুনেছি স্যার, সেই ভাবেই বলছি। আপনি যদি এই বিষয়ে সিরিয়াস হন, যেটা মিঃ মান্নান এখানে বলেছেন, এই ব্যাপারে যদি সিরিয়াস হন তাহলে কথাটা শোনবার চেষ্টা করুন। একজন বিধায়ক এখানে এসেছেন, আর একজন বিধায়ক আসেননি। এটা গুরুতর অভিযোগ, হাউসকে বিভ্রান্ত করার জন্য উনি নির্দিষ্ট ভাবে বলেছেন। ২জন বিধায়ক এর কথা বলেছেন, একজন এসেছেন, আর একজন আসেননি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গতকালকে রাজ্যপালের ভাষণ নিয়ে যে আলোচনা ছিল সেটাতে কংগ্রেস ওয়াকআউট করেছিল। যার ফলে হাউস কালকে ৬টা পর্যন্ত চলার কথা ছিল, সেখানে হাউস প্রায় পৌনে ৫টা পর্যন্ত চলে। হাউস এর বাইরে কি হয়েছে, এটা হাউস ততক্ষণ পর্যন্ত জানে না। আজকে খবরের কাগজে আমরাও দেখেছি, আপনারাও দেখেছেন পরেশবাবু মাননীয় বিধায়ক তিনি যেটা দেখালেন পিঠে লাল দাগ, এটা যদি মারার দাগ হয় তাহলে সেটা দুঃখজনক ঘটনা। এটা হাউসের মধ্যে তো হয়নি। ফেন্সিং-এর বাইরে হয়েছে। একজন হাউসের মাননীয় বিধায়ক কথাটা তুলেছেন, তিনি বলেছেন যেটা, তাতে বলতে চাচ্ছেন প্রতিকারের ব্যাপারে। ওখানে কি হয়েছে না হয়েছে হাউস জানে না। আজকে সকাল থেকে সেশান চলছে, আপনারা দায়িত্বশীল বিরোধী দল, আপনারা হাউসে এই কথাটা একবারও বললেন না, এটা বলার প্রয়োজনও মনে করলেন না। ঠিকই আছে। এখন বলছেন। এই বিষয়টা আমরা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করব। তার পরবর্তীকালে কি ঘটনা হয়, সেই ঘটনা যাতে সকলে জানতে পারে, প্রকৃত ঘটনাটা কি, তার জন্য যে পদক্ষেপ নেওয়া উচিত, সেটা নেওয়া হবে। এখন এই মুহূর্তে হাউসের মধ্যে উত্তেজনা বাড়াবার দরকার আছে বলে আমি মনে করি না।

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে গুরুতর বিষয়টা আজকে উত্থাপিত হয়েছে, এটা নিশ্চয় উদ্বেগজনক এবং আমাদের একজন হাউসের মাননীয় সদস্য পুলিশ এর দ্বারা আক্রান্ত হয়েছে, শুধু মাননীয় সদস্য নন তার সঙ্গে আরও অনেকজন কোনও প্ররোচনায় থাকা না সত্ত্বেও তাদের উপর পুলিশ নির্মমভাবে লাঠি চার্জ করেছে। ওখানে কোনও প্ররোচনা ছিল না, তারা একটা সঙ্গত কারণেই হাসপাতালে বিভিন্ন যে সুবিধা ছিল সেইগুলির ক্ষেত্রে বিভিন্ন ফিজ-এর বৃদ্ধি করা হয়েছে, এমনিতেই হাসপাতালে অব্যবস্থা, সেটা এখন চূড়ান্ত পর্যায়ে পৌঁছেছে, মানুষ কোনও সুবিধা পাচ্ছে না।

হাসপাতালের চার্জ বাড়িয়ে দেওয়া হয়েছে, ফ্রি বেডের সংখ্যা কমিয়ে দেওয়া হয়েছে এটা পশ্চিমবাংলার মানুষের মনে অসন্তোষ সৃষ্টি করেছে এবং তার জন্য সাধারণ মানুষের বিক্ষোভ চূড়ান্ত জায়গায় গিয়ে পৌঁছেছে। সেই কারণেই গতকাল বিভিন্ন হাসপাতালের সামনে তারা বিক্ষোভ দেখিয়েছে। সেই বিক্ষোভ দেখানোর পরে পরেশ পাল, তিনি যখন এখানে আসছিলেন, এখানে খবর জানানোর জন্য এবং প্রতিবাদ করার জন্য তখন তাকে বিধানসভায় ঢুকতে দেওয়া হয়নি, দরজা বন্ধ করে দেওয়া হল ও তাকে অ্যারেস্ট করা হল। অ্যারেস্ট করার পরে বিনা প্ররোচনায় তার উপর পুলিশ নির্মম ভাবে লাঠি চালায়। আমরা সেন্ট্রাল লক-আপে গিয়ে দেখে এসেছি। আপনার হাউসের প্রেসিংয়ের মধ্যে এই ধরনের ঘটনা ঘটে গেল, অথচ কে দোষী তা সাব্যস্ত করার কোনও এনকোয়ারি নেই। এটা অত্যন্ত দুঃখজনক এবং লজ্জাজনক ব্যাপার। যে সমস্ত পুলিশ কর্মচারী বিনা প্ররোচনায় আমাদের দলের বিধায়কের গায়ে হাত দিয়েছে এবং প্রচন্ড ভাবে মারধর করেছে তাদের শাস্তি দেওয়া হোক। যাতে এই রকম ঘটনা আগামী দিনে না ঘটে তার জন্য সমস্ত রকম ব্যবস্থা আপনি গ্রহণ করুন।

**শ্রী নির্মল দাস** ঃ মিঃ ডেপুটি স্পিকার স্যার, যে ঘটনাটা এখানে আমাদের বিরোধী দলের হুইপ উল্লেখ করলেন সেটা শুনলাম। মানুষ যাতে স্বাস্থ্য পরিষেবা সঠিক ভাবে পান সেটা আমরা সকলেই চাই, বিশেষ করে সাধারণ মানুষ, গরিব মানুষ। কি ঘটেছিল তার রিপোর্ট নিশ্চয় স্বরাষ্ট্র বিভাগের কাছে আছে, আপনি আছেন, আপনি সঠিক ভাবে নির্দেশ দেবেন যাতে সদস্যরা বিধানসভায় আসতে পারেন। তবে আমরা একটা জিনিস দেখতে পাচ্ছি নির্বাচনে ভরাডুবির পর কংগ্রেস দল বিভিন্ন রাজ্যে, বিভিন্ন কায়দায় স্টান্টবাজির রাজনীতি করতে গিয়ে তারা খুব উল্টোপাল্টা কাজ করছে। আমার বিধানসভা এলাকায় মূল, তৃণমূল দলীয় কোন্দলে চার জনের মৃত্যু হয়েছে। সেই আমি অনুরোধ করতে চাই, গোটা ব্যাপারটা দেখে আপনি নিশ্চয় নির্দেশ দেবেন যাতে মানুষ স্বাস্থ্য পরিষেবা সঠিক ভাবে পায়। গোটা ব্যাপারটা আমরা সঠিক ভাবে জানতে চাই

**শ্রী সৌগত রায়** ঃ স্যার, আমি অন্য যে ঘটনাগুলো আব্দুল মান্নান বা অতীশচন্দ্র সিনহা মহাশয় বলেছেন তার পুনরাবৃত্তি করতে চাই না। যুব কংগ্রেস সভাপতি, পরেশ পালের নেতৃত্বে গতকাল বিক্ষোভ হয়েছিল এবং সেই বিক্ষোভ যখন অ্যাসেম্বলির গেটের কাছে এসেছিল, তখন অ্যাসেম্বলির গেট বন্ধ করে দেওয়া হয়েছে। তখন পরেশ পাল সামনে ছিলেন। আমরা যখন কয়েকজন সদস্য তার সঙ্গে দেখা করতে যাই তখন আমাদের প্রথমে গেটের বাইরে বের হতে দেওয়া হয়নি। অনেক বলার পরে আমাদের বের হতে দেওয়া হল। তারপরে আমাদের বিরোধী দল নেতা গেলেন, কিন্তু তাকে বাইরে বেরোতে দেওয়া হয় নি। তখন তিনি ভেতর থেকেই কথা বলেন। সেখানে কোনও প্ররোচনার বিষয় ছিল না, তারা বিক্ষোভ দেখাচ্ছিলেন। পরেশ পাল, বিধায়ক

এবং যুব কংগ্রেস সভাপতি হিসাবে তিনি তার সামনে ছিলেন। তারপরে আমাদের যেসব বিধায়ক ভেতরে ছিলেন তখন তাদের বাইরে যেতে দেওয়া হল না। পরে আমরা চার, পাঁচ জন বিধায়ক বাইরে থেকে ভেতরে এলাম। সেই সময় পরেশ পালও চাইছিলেন তিনি বিধানসভায় গিয়ে স্পিকারের কাছে ডেপুটেশন দেবেন বলে। কিন্তু তখন তাকে ভেতরে ঢুকতে দেওয়া হল না। ঠিক সেই সময় পুলিশের একটা গাড়ি এসে বলল, তোমরা গ্রেপ্তার হয়েছো এবং বেপরোয়া ভাবে লাঠি চালানো হল। আমি সেই ঘটনার বিস্তারিত বিবরণের মধ্যে যাচ্ছি না। বিধানসভার যখন হাউসিং সেশন চলছে তখন গেট খোলা থাকবে এবং বিধায়করা আসবেন, যাবেন, এটা আমাদের ন্যূনতম প্রিভিলেজ। এটা আমাদের অধিকার। মাঝে মাঝে আমরা দেখি ক্রিকেট খেলা চলার সময়ও পুলিশ আমাদের বলে এইদিক দিয়ে যেতে পারবেন না, আজকে একটু সমস্যা হয়েছিল। কিন্তু আমাদের অধিকার আছে বিধানসভা চলাকালীন আমরা কখন আসব, যাব সেটা পুরোপুরি আমাদের ব্যাপার।

[2-20 – 2-30 p.m.]

সেটা আমাদের মৌলিক অধিকারের মধ্যে পড়ে। সেই জায়গায় পরেশ পালকে বিধানসভার গেটে নির্মমভাবে মারা হল, লাঠিচার্জের দাগ তাঁর পীঠে ও হাতে আপনারাও দেখেছেন। এবং, আরও যারা যুব-কংগ্রেস কর্মী ছিল, তাদেরও। পরে লালবাজার লক-আপে গিয়ে পুলিশ কমিশনারের কাছ থেকে পারমিশন নিয়ে অতীশচন্দ্র সিনহা, মান্নান সাহেব ও আমি তাদের দেখতে গিয়েছিলাম। দেখলাম অনেকেই গুরুতর ভাবে আহত। সেই অবস্থায় আমি আপনার কাছে একটা খুব সহজ প্রশ্ন রাখছি—এখন আপনি ডেপুটি স্পিকার, ইউ আর দি কাস্টোডিয়ান অফ দি রাইটস অ্যান্ড প্রিভিলেজেস ফর মেম্বারস অফ দি হাউস। এই ঘটনাটা শাসক দলের চিফ হুইপ এই বলে উড়িয়ে দেওয়ার চেষ্টা করছেন যে, এটা বিধানসভার প্রেসিংক্ট-এর বাইরে। আর, রবীন দেব বললেন তাপস রায়কে—তিনি জানেন না পরেশ পাল কে আর তাপস রায় কে। তাপস রায়ের কথা বললেন। যার কথা আমরা বলছি, তিনি পরেশ পাল, যুব কংগ্রেসের সভাপতি। আর, তাপস রায়ের নাম কেউ বলিনি, তিনি অন্য লোক—কর্পোরেশনে অসুস্থ হয়ে পড়েছেন। আমরা তো আপত্তি করেছি পরেশ পাল নিয়ে। এখন বলুন, এই ব্যাপারে আমরা কনসার্ন পুলিশ অফিসারের বিরুদ্ধে প্রিভিলেজ আনব, না হলে কমিশনার অফ পুলিশ কলকাতার বিরুদ্ধে প্রিভিলেজ আনব? একজন বিধানসভার সদস্য, তাকে গেট দিয়ে ঢুকতে দেওয়া হয়নি, উপরন্তু তাকে লাঠি চার্জ করে আহত করে গ্রেপ্তার করে লালবাজারে সেন্ট্রাল লক-আপে নিয়ে যাওয়া হয়েছে। আমাদের এই বিধানসভার ফ্লোরে এসে এই কমিশনারকে এই ঘটনার ব্যাখ্যা দিতে হবে। এটা যদি না চান, বলুন আমি ফরমালি এখনই প্রিভিলেজ মোশন মুভ করতে পারি। আর যদি বলেন ইনভেস্টিগেশন করাবেন,

তাহলে ঐ চেয়ার থেকেই হোম মিনিস্টারকে অর্ডার দিন, একটা রিপোর্ট প্লেস হয় আপনার টেবিলে। রিপোর্ট হাউসে প্লেস করুন, তারপর প্রিভিলেজ আনার ব্যাপারে আমরা সিদ্ধান্ত করব। কারণ, আজকে যুব কংগ্রেসের সভাপতি পরেশ পালকে মারা হয়েছে, কালকে যে কোনও সদস্যেরই হতে পারে। আপনি জানেন, ১৯৪৬ সালে জ্যোতি বাবু যখন প্রথম বিধানসভায় এলেন, তখন ঠিক এই অবস্থা হয়েছিল। তখন সুরাবর্দী সরকার ছিল। বাইরে ডেমনেস্ট্রেশন হচ্ছিল। জ্যোতি বাবুকে গেটে আটকে দেওয়া হয়েছিল। জ্যোতি বাবু পরে এসে প্রথম বিধানসভায় প্রিভিলেজ আনলেন। বললেন,—মেম্বারকে ঢুকতে দেওয়া হচ্ছে না। ব্যাপারটা খুব ফান্ডামেন্টাল। বাইরে আন্দোলন হবে, কিন্তু বিধানসভার ভেতরে বিধায়কদের অধিকার থাকবে। এটাই নিয়ম। আজকে, বাইরে মানুষের অশান্তি আছে, ক্ষোভ আছে, আন্দোলন হচ্ছে—কিন্তু তার জন্য একজন বিধায়কের উপর লাঠি পড়বে। আপনারা চেঁচাচ্ছেন—আপনাদের কাজ কি পুলিশের দালালি করা? না বিধানসভার সদস্যদের অধিকার রাখা? আমার দাবি, হয় প্রিভিলেজ মোশন আনার অনুমতি দিন, না হলে স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে ইমিডিয়েটলি রিপোর্ট চেয়ে পাঠান। তিনি এসে বলুন, না হলে লিখিত রিপোর্ট দিন পরিষদীয় মন্ত্রীর মাধ্যমে—যে কি গতকাল হয়েছে। সেটা জানার পর আমরা পরবর্তী পদক্ষেপ গ্রহণ করব। এটা আমার অনুরোধ আপনার কাছে। এটা সদস্যদের মৌলিক অধিকারের প্রশ্ন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আমি মনে করি আপনাদের এই হাউসের বক্তব্য স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে পৌছনো দরকার এবং, সংসদীয় মন্ত্রীকে আমি অনুরোধ করব, এই বিষয়ে আপনি অবিলম্বে তাঁর দৃষ্টি আকর্ষণ করুন।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, মেনি মেনি থ্যাঙ্কস টু ইউ। আপনি যে এর গুরুত্ব উপলব্ধি করেছেন এবং স্বরাষ্ট্রমন্ত্রীকে নির্দেশ দিয়েছেন, সেইজন্য আপনাকে ধন্যবাদ। আমরা যতটুকু জানি, তাতে হাউস এপ্রিলের প্রথম সপ্তাহে শেষ হবে বা প্রোরোগড হতে পারে। তাই আপনি ২ এপ্রিলের মধ্যেই একটা দিন ঠিক করে দিন, যেদিন মাননীয় মন্ত্রী উত্তর দেবেন। মাননীয় পরিষদীয় মন্ত্রীকে বলুন একটা দিন ঠিক করতে, না হলে এমন দিনে ঠিক করলেন, যেদিন আমাদের এ.আই.সি.সি.-র অধিবেশন। দু তারিখের মধ্যে কবে ডেটটা ঠিক করছেন সেটা বলে দিন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, আমি সংসদীয় মন্ত্রীকে এই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য অবিলম্বে বলছি।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, ডেট বলতে বলুন।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** উনি কমিউনিকেট করবেন এবং আমি আশা করি যে,

মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী এই হাউসে কয়েক দিনের মধ্যেই বলবেন।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** উনি এই ব্যাপারে সংবাদ সংগ্রহ করে হাউসে তারপর জানিয়ে দেবেন বলেছেন।

[2-30 – 2-40 p.m.]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সৌগত রায় :** স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, আমি তার বিরোধিতা করছি এবং আমাদের দলের আনা যে বিভিন্ন সংশোধনী আছে, তার সমর্থন করছি। স্যার, আমার বিনীত বক্তব্য যে রাজ্যপালের ভাষণে এই রাজ্যের যে প্রকৃত অবস্থা, সেটা প্রতিফলিত হয়নি এবং আমি আপনার সামনে ব্যাখ্যা করে দেখাব যে, কি রকম ভাবে রাজ্যপালের ভাষণে সত্যকে গোপন করা হয়েছে এবং রাজ্যের প্রকৃত অবস্থাকে ছায়াছন্ন করার চেষ্টা করা হয়েছে। স্যার, মূল বক্তব্য শুরু করার আগে দুটো জিনিস আমি উল্লেখ করতে চাই যে, গতকাল আমাদের বিরোধী দলের নেতার বক্তৃতা দেবার কথা ছিল এবং কথা ছিল যে মুখ্যমন্ত্রী তাঁর বক্তৃতার সময় উপস্থিত থাকবেন। কিন্তু গতকালও আমরা প্রতিবাদ করেছি, যেহেতু বিধানসভায় আলোচনা চলা সত্ত্বেও মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলা ছেড়ে ত্রিপুরা চলে গিয়েছিলেন। আমি মনে করি যে, এটা সংসদীয় রীতিনীতির বিরোধী। আমরা তার তীব্র সমালোচনা করি এবং আবারও এই হাউসে দাঁড়িয়ে বলছি যে, গতকাল হাউসের মূল গেটের সামনে বিধায়ক পরেশ পালের উপর যে পুলিশের লাঠি চার্জ হয়েছে, তার আমি তীব্র নিন্দা করি। স্যার, সাম্প্রতিক যে লোকসভার নির্বাচন হয়েছে তা নিয়ে কাগজে দেখেছি যে, অনেক কথা বলা হয়েছে এবং তা নিয়ে আমার বক্তব্যের শেষে বলব। সি.পি.এম.-রা চিৎকার করছেন। তাদের মধ্যেও কি হয়, সেটা আমি আমার বক্তব্যের শেষে বলব। আমি শুরু করছি রাজ্যপালের ভাষণে যেটা বলেছেন, তা নিয়ে যে, Law and order situation in the State remain satisfactory. এটা হচ্ছে রাজ্যপালের বক্তব্য যে, রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি ভালো ছিল। স্যার, কি রকম ভালো ছিল, গতকাল মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তাঁর উত্তরে বলেছেন যে, এই রাজ্যে শুধু ১৯৯৭ সালে ৯৫ বার পুলিশ গুলি চালিয়েছে এবং তাতে ২৬ জন লোক মারা গেছেন। আইন শৃঙ্খলা ভালো, তার কারণে গুলিতে মাসে ২৬ জন করে লোক মারা যাচ্ছে। তার আগের বছর ১০১ বার পুলিশ গুলি চালিয়েছে এবং ১৬ জন নিহত হয়েছে। এই সত্য গতকাল আমরা [illegible] করেছি। আমরা বারবার অভিযোগ করেছি যে, এই রাজ্যের পুলিশ হচ্ছে ট্রিগার হ্যাপি। গত ১১ই মার্চ তারিখে ফ্রি স্কুল স্ট্রীটে কংগ্রেসের মিছিলের উপর পুলিশ এইভাবে গুলি চালিয়েছিল। কিন্তু সৌভাগ্যবশত কেউ মারা যায় নি।

সাতশো পঞ্চাশ বার গুলি চালিয়েছেন এবং ২৭০ জন মারা গিয়েছেন ফ্রম ১৯৯২ টু ১৯৯৭। সেভেন হানড্রেড অ্যান্ড ফিফটি অকেশনস পুলিশ ফায়ারিং অ্যান্ড টু হানড্রেড অ্যান্ড সেভেনটি পিপল ওয়্যার কিল্ড। এই হচ্ছে রাজ্যের আইন শৃঙ্খলা। এরপরেও রাজ্যপাল বলছেন সত্যকে গোপন করে। শুধু তাই নয় স্যার, কাস্টোডিয়ান ডেথ, পুলিশ লক-আপে মৃত্যুর ঘটনা এ রাজ্যে রেকর্ড। ভারতবর্ষের মধ্যে সবচেয়ে খারাপ। এর বাইরে ন্যাশনাল হিউম্যান রাইটস কমিশন আপনি শুনলে আশ্চর্য হবেন, স্যার, ১৯৭৭ থেকে ১৯৯২ এই ১৫ বছরে শুধু ২১৪টা কাস্টোডিয়ান ডেথ হয়েছে, পুলিশ হেফাজতে মানুষ মারা গিয়েছে। এর পরেও ওরা বলবেন রাজ্যের আইন শৃঙ্খলা ভাল? ১৯৯৭ সালে ১৩ জনের কাস্টোডিয়ান ডেথ হয়েছিল। তার মধ্যে তিনজন হচ্ছে কলকাতার। এরপরেও রাজ্যপাল বলছেন যে আইন শৃঙ্খলা স্যাটিসফ্যাক্টরি। কিন্তু এটাই সব ঘটনা নয়। স্টেট হিউম্যান রাইটস কমিশনের একটা রিপোর্ট আমার কাছে আছে। আমি সেটা থেকে বলছি— আপনি শুনলে আশ্চর্য হয়ে যাবেন এই রাজ্যের পুলিশ কেন কাজ করে না। কাজ করে না তার কারণ সি.পি.এম.-এর যারা লোক, তারা প্রত্যক্ষ ভাবে পুলিশের কাজে বাধা দেয়। এখানে মুস্তাফা বিন কাশেম আছেন। আমি বলছি বসিরহাটের একটা ঘটনা স্টেট হিউম্যান রাইটস কমিশনে বেরিয়েছে—বসিরহাট সি.পি.এম.-এর এম.এল.এ. তাঁর ছেলে উৎপল মুখার্জি কি করেছে। এটা ১৫ বছরের মেয়েকে—হিউম্যান রাইটস কমিশনে বেরিয়েছে, শ্রী উৎপল মুখার্জি সান অফ শ্রী নারায়ণ মুখার্জি—ওয়ান গার্ল কুমারী কৃষ্ণা বিশ্বাস ওয়াজ অ্যাবডাকটেড বাই হার নেবার উৎপল মুখার্জি, সান অফ শ্রী নারায়ণ মুখার্জি, এম.এল.এ. বসিরহাট, অ্যান্ড সিক্স আদারস।

She was forced to board a Maruti Van and was taken towards Calcutta. She was forced to reside in an abandoned house under guard for about one month and was raped on several occasions by Utpal Mukherjee, son of Shri Narayan Das Mukherjee, Badal Guha and others.

সি.পি.এম.-এর এম.এল.এ.-র ছেলের সম্বন্ধে হিউম্যান রাইট কমিশন বলছে একজন মহিলাকে জোর করে তুলে নিয়ে, জোর করে ধর্ষণ করে।

According to her, the main thrust of O/C's effort, all the time, was to force her to drop the name of the MLA's son from the incident.

তাকে তারপর ও.সি. চেষ্টা করেছে ফোর্স করে যাতে সেই মহিলা তার কমপ্লেন থেকে এম.এল.এ.-র ছেলের নাম বাদ দেন। কমিশন এই ব্যাপারে রিপোর্ট দিয়েছে, সেই মহিলা—

The life of Shrimati Usha Rani Biswas was made miserable and she was eventually forced to shift along with the members of her family to Kakdeep. The police does not appear to have done anything very significant in this case.

পুলিশ কিছু করেনি। মহিলা বসিরহাট ছেড়ে কাকদ্বীপে চলে গেছেন। এই হচ্ছে সি.পি.এম. নেতাদের ছেলেদের কার্যকলাপ। এটা আমার দেওয়া কোনও রিপোর্ট নয়। এটা হিউম্যান রাইটস কমিশনের দেওয়া রিপোর্ট। এর পরেও রাজ্যপাল বলছেন যে, আইন শৃঙ্খলা স্যাটিসফ্যাক্টরি। আর হিউম্যান রাইটস কমিশন বলছেন এম.এল.এ.-র ছেলে ধর্ষণ করার পরে তার বিরুদ্ধে পুলিশ কোনও অ্যাকশন নেয়নি। এই হচ্ছে আইন শৃঙ্খলা স্যার। সবং-এর একটা ঘটনার কথা উল্লেখ করছি। সেখানে একজন লোক, তার নাম—

Balai Chandra Jana was brutally killed on 13-3-1992. 21 charge-sheeted offenders could not be arrested even after four years.

চার বছরেও এই খুনীদের ধরা হয়নি। তারপর মহিলাকে ফোর্স করার চেষ্টা করা হল যাতে তিনি কমপ্লেন উইথড্র করেন।

Known anti-socials Phani Bhusan Jana, Kanai Jana, and Rabindra Nath Paul sealed her mouth and took her focibly to a nearby deserted place and raped her one by one.

মহিলা সমিতির একজন কমপ্লেন করলে তারা তিন জনে মিলে আলাদা আলাদা করে ধর্ষণ করে, এরা কারা? হু আর দি পিপিল? ৪১ ঘন্টা পরে তার মেডিক্যাল টেস্ট হয়েছে। এই যে যারা ধর্ষণ করল দে আর রিপোর্টেড টু স্টে ইন দি অফিস অফ এ পলিটিক্যাল পার্টি অ্যাট নাইট। পার্টির নাম সবাই জানেন, আমাকে আর আলাদা করে বলতে হবে না, সি.পি.এম.। হিউম্যান রাইটস কমিশন বলছেন, আমি বলছি না। এই রাজ্য সরকার কি ব্যবস্থা নেবেন? আজকে সবং থানার ঘটনার এখনও পর্যন্ত কি ব্যবস্থা নেওয়া হয়েছে আমরা জানতে চাই? গভর্নর বলেছেন এখানে ল অ্যান্ড অর্ডার ভাল। স্যার, আপনি এই রাজ্যে একজন বিশিষ্ট আইনজীবী ছিলেন। কাস্টোডিয়ান ডেথ কত বড় সমস্যা হয়ে দাঁড়িয়েছে। প্রতি বছরই এই সংখ্যাটা বাড়ছে। ১৯৯৬-৯৭ সালে জেলে ৪৭ জন এবং পুলিশ কাস্টোডিতে ১৬ জন মারা গেছে অর্থাৎ ৬০ জনের কাস্টোডিয়ান ডেথ হয়েছে। জেলের অবস্থা কি তা চিত্তোষবাবু বলেছেন। বহরমপুরে হোটেল চালানো হয় ৩০ টাকা করে মিল নেওয়া হয়, জেলের খাবার চুরি করে চলছে। স্যার, আপনি জানেন একটা ঘটনার কথা সেটা সম্প্রতি হয়েছে, হাওড়া রেলওয়ে যাত্রী

নিবাসে বাংলাদেশের আওয়ামী লিগের একজন নেতৃকে ক্রিমিনালরা গণধর্ষণ করেছে। আইনশৃঙ্খলা কি আছে এই রাজ্যে? বেলঘরিয়ায় রুনু রায়চৌধুরি আত্মহত্যা করেছে, আজকে মাননীয় সদস্য নির্মল ঘোষ তার উল্লেখ করেছেন। তিনি আত্মহত্যা করেছেন কেন? তিনি তার ডাইং ডিক্লেয়ারেশনে বলেছেন গণতান্ত্রিক মহিলা সমিতির লোক আমার উপর অত্যাচার করেছে, আমাকে লজ্জায় ফেলে দিয়েছে, তাই আমি সম্মান বাঁচানোর জন্য আ...ত্যা করেছি। হাউ ক্যান হিউম্যান রাইটস বি প্রোটেকশন ল অ্যান্ড অর্ডার বি মেন্টেইনড। শাসক দলের লোকেরা প্রত্যক্ষ ভাবে এই ধরনের অপরাধমূলক কাজের সঙ্গে যুক্ত আর তাদের কেউ কি শাস্তি পাচ্ছে? ১৯৯২-৯৬ সালে এ রাজ্যে রেপ হয়েছে ৩ হাজার ৭১২ জন কনভিকশন হয়েছে ২০৯টা। ৫ বছরে ৩ হাজার ৭১২, আর কনভিকশন হয়েছে ২০৬ তাহলে ৫ পারসেন্টও কনভিকশন হয়নি। ১৯৯২-৯৬ সালে মার্ডার হয়েছে ৮ হাজার ৯৮৯টা, কনভিকশন হয়েছে ১১৪৪টা। তাহলে ১২ পারসেন্টও কনভিকশন হয়নি। এ রাজ্যে যারা অপরাধী তারা নির্ভয়ে ঘুড়ে বেড়াচ্ছে। তাই রাজ্যপাল যে কথা বলেছেন আইনশৃঙ্খলা ভাল আমি তার সাথে এক মত হতে পারছি না। তার পর আমি বলি এই বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে আমরা কেন? তার কারণ এই সরকার গরিব মানুষদের জন্য কি করেছে? গত ১ বছরে এই সরকারের কাজকর্ম বিশ্লেষণ করুন কি করেছে এই সরকার। এই সরকার কলকাতা শহর থেকে অপারেশন সানসাইনের নামে হাজার হাজার গরিব হকারকে উচ্ছেদ করেছে যুদ্ধ জয়ের মতো আনন্দে। এই রাজ্যে মন্ত্রীরা দাঁড়িয়ে থেকে হকার উচ্ছেদ করিয়েছেন। কলকাতা থেকে ঠেলাওয়ালা, রিক্সাওয়ালাদের তুলে দেওয়ার চেষ্টা করেছেন। এ রাজ্যে এই যে মানুষগুলি উচ্ছেদ হয়ে যাচ্ছে এঁরা এদের কোনও পুনর্বাসনের ব্যবস্থা করেন নি। তাই কলকাতার মানুষ বামফ্রন্টের বিরুদ্ধে ভোট দিয়েছে—অবশ্য আমাদের পক্ষে ভোট দেননি।

[2-40 – 2-50 p.m.]

এই কারণে যে, এদের এই গরিব বিরোধী কাজের বিরুদ্ধে মানুষ প্রতিবাদ করেছে। এঁরা কাদের দেখছেন। আজকে আমাদের বিধায়ক সঞ্জীব বাবু শিক্ষকদের সম্বন্ধে বলছিলেন। ৬০ বছরের উর্দ্ধে কাজ করছেন এমন ২৫।৩০ হাজার প্রাথমিক শিক্ষক হাইকোর্টের রায় সত্ত্বেও মাইনে পাচ্ছেন না, অনাহারে দিন যাপন করছেন। এই রাজ্যের ৬০ হাজার শিক্ষক পেনশন পাচ্ছেন না। অথচ মাননীয় রাজ্যপাল মহাশয় বলছেন, এই রাজ্য প্রাইমারি এডুকেশনে ভাল এগোচ্ছে, ২৯ নম্বর অনুচ্ছেদে। যে রাজ্যে প্রাথমিক শিক্ষকরা না খেতে পেয়ে মারা যান, যে রাজ্যে শিক্ষকরা পেনশন না পেয়ে ভিক্ষা করেন, সেই রাজ্যে কখনও ভাল চলতে পারে না এবং চলছেও না।

এই সরকার গরিবদের বিরুদ্ধে বড় লোকেদের পক্ষে। কেন? এই রাজ্যের চটকল

মালিকরা শ্রমিকদের ৯৪ কোটি টাকা বাকি ফেলে রেখেছে। সারা ভারতবর্ষের মধ্যে এটা হাইয়েস্ট প্রভিডেন্ট ফান্ডের টাকা যা কিনা মালিকদের কাছে বাকি পড়ে আছে। শ্রমিকদের অর্জিত ৬৪ কোটি টাকা, ই.এস.আই.-র টাকা তারা পাচ্ছে না। অথচ এঁরা বলছেন, ইন্ডাস্ট্রিয়াল সিচ্যুয়েশন স্যাটিসফেক্টরি।

মাননীয় রাজ্যপালের ভাষণের দিন আমাদের সদস্যরা ডানলপ বন্ধ হয়ে যাওয়া নিয়ে প্রতিবাদ জানিয়েছিল। সেখানে ৭ হাজার শ্রমিক কাজ করত। দীর্ঘদিন ধরে সেখানে একটা খারাপ অবস্থা চলছিল। কিন্তু রাজ্য সরকার কোনও পদক্ষেপ না নেওয়াতে হঠাৎ একদিন সেটা বন্ধ হয়ে গেল। সেখানকার শ্রমিকরা আমাদের বিধায়ক মাননীয় রবীন মুখার্জিকে এসে ধরেছিল। কিন্তু আমরা কি দেখলাম? ডানলপে-র মালিক মনু ছাবারিয়া পালিয়ে গিয়েছে। যদি আপনারা মনু ছাবারিয়ার জামাই মেয়েকে অ্যারেস্ট করতে পারতেন তাহলে হয়ত কারখানাটা খোলানো সম্ভব হত। কিন্তু তা আপনারা করতে পারলেন না। সবাই মিলে পালিয়ে গেল এবং শ্রমিকরা পেটে গামছা বেঁধে পড়ে থাকল। আজকে বন্ধ হয়ে যাওয়া কোনও কারখানা এই সরকার খুলতে পেরেছে?

কলকাতা দক্ষিণে মেটাল বক্স কারখানা ১০ বছর ধরে বন্ধ, ৭০ জন শ্রমিক আত্মহত্যা করেছে। যাদবপুরের বেঙ্গল ল্যাম্প ৭ বছর ধরে বন্ধ। অথচ মাননীয় রাজ্যপাল মহাশয় বলছেন, ইন্ডাস্ট্রির অবস্থা নাকি এখানে ভাল। সুলেখা ওয়ার্কস ৭ বছর ধরে বন্ধ। রানীগঞ্জের বেঙ্গল পেপার মিল বন্ধ, আসানসোলের হিন্দুস্থান পিলকিন্টনস, বাউরিয়া কটন মিল সব বন্ধ হয়ে রয়েছে। কারখানাগুলো সব বন্ধ হয়ে যাচ্ছে সেগুলো খোলার কোনও ব্যবস্থা নেই। এ বিষয়ে রাজ্যপাল মহাশয়ের ভাষণে কিছুই লেখা নেই। মাননীয় রাজ্যপাল মহাশয় সত্য গোপন করে বলেছেন,—

My Government is taking serious effort for the revival of closed and sick units in the private and public sectors. What effort?

এইগুলো বন্ধ থাকা সত্ত্বেও এখানে এসে বলেছেন, কারখানা খুলছে—কিসের ভিত্তিতে? এই ভাষণ আমরা সমর্থন করব? রাজ্য সরকার যে কারখানা খুলেছে তার কি অবস্থা? ২৪.২-তে বলা আছে, ইন্ডাস্ট্রিয়াল রিকনস্ট্রাকশন ডিপার্টমেন্ট ভাল কাজ করছে। কিন্তু অবস্থাটা কি? রাজ্য সরকারের অধিগৃহীত কৃষ্ণা গ্লাসে ৪ বছর ধরে উৎপাদন বন্ধ। হাজিনগরের ইন্ডিয়ান পেপার পাল্পে ৪ বছর উৎপাদন হয়নি। অথচ মাননীয় রাজ্যপাল মহাশয় বলছেন,—

Efforts have been made to improve their level of performance. There is no level of performance. Performance is zero.

বন্ধ কারখানাগুলো বন্ধ রয়ে গিয়েছে সেটা আপনারা দেখতে পাচ্ছেন। তাই আমি বলতে চাই, এই সরকার গরিব, হকার, ঠেলাওয়ালা, রিক্সাওয়ালা, প্রাথমিক শিক্ষক, কারখানার শ্রমিকদের বিপক্ষে। তাহলে কাদের পক্ষে এঁরা? সেটা আমি একটু পরে বিশ্লেষণ করব। এই রাজ্যে মার খাচ্ছে কারা? যারা এই রাজ্যে গরিব মানুষ তাঁরা। তার কারণ কি? তার কারণ এই সরকার অপদার্থ। এঁরা কৃষকদের ন্যায্য মূল্য দিতে পারেনি।

মাননীয় রাজ্যপাল তাঁর বক্তব্য বলেছেন যে, জুট প্রাইস রেজিস্টার্ড ডিক্লাইন করেছে। গত বছর পাটের মূল্য ক্র্যাশ করেছে, পুরোপুরি ক্র্যাশ করে গিয়েছে, সাপোর্ট প্রাইসের নিচে চলে গিয়েছে। ২১ বছর ধরে রাজ্য সরকার কি করেছে? শুনেছি রাজ্যে একটা জুট কর্পোরেশন করবে, কিন্তু তা করতে পারে নি। পাট চাষীরা গতবছরও মার খেল। কি করেছে আলু চাষীদের ক্ষেত্রে? ২০ বছর ধরে কোনও প্ল্যানিং করেনি। এই রাজ্যে ৬০-৬২ লক্ষ টন আলু উৎপাদন হয়, কিন্তু কোল্ড স্টোরেজে আলু রাখার ক্যাপাসিটি হল ২৬ লক্ষ টন। আলুর দাম পড়ে যাচ্ছে, পর পর ২ বছর আলু চাষীরা মার খেল। এবছর আলু চাষ কম হয়েছে। আলুর দাম ৫ টাকা হয়েছে। সাধারণ মানুষের কোনও রিলিফ নেই। এবারে কলকাতার কনজিউমাররা মার খাচ্ছে। সরকারের যে এগ্রিকালচারাল মার্কেটিং ডিপার্টমেন্ট আছে সেটা কিছু কাজ করে বলে মনে হয় না। আলুর দাম বেড়ে গেল। কয়েক দিন আগে কেরালার "উইক" নামে এক পত্রিকায় ২ পাতার একটা লেখা দেখছিলাম। সেখানে লেখা আছে "পশ্চিমবঙ্গে ভেজিটেবলে রেভোলিউশন হয়েছে। পশ্চিমবঙ্গের কৃষকরা প্রচুর সব্জি উৎপাদন করেছেন"। কিন্তু কৃষকরা দাম পাচ্ছেন না। পুরো দাম ক্র্যাশ করেছে। তার ফলে সামনের বছর থেকে কৃষকদের ফসল ফলানোর আর উৎসাহ থাকবে না। এই রাজ্য সরকার কৃষকদের ন্যায্য দাম পাওয়ার জন্য কোনও মার্কেটিং ইনফ্রাস্ট্রাকচার করে দিতে পারেননি। একটা সরকারের যে ন্যূনতম দায়িত্ব থাকার কথা সেটা এই রাজ্য সরকারের নেই। এ ব্যাপারে কোনও সন্দেহ নেই যে, এই রাজ্য সরকার রাজ্যের মানুষকে রিলিফ দিতে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছেন। এই রাজ্যে, ডাঃ বিধানচন্দ্র রায় গ্রেটার ক্যালকাটা মিল্ক সাপ্লাই তৈরি করেছিলেন। কিন্তু এই সরকার কলকাতার মধ্যবিত্ত মানুষকে ধাক্কা দিয়ে দুধের দাম ২০ পারসেন্ট বাড়িয়ে দিয়েছেন, বটল মিল্কের দাম বাড়িয়ে দিয়েছেন। কিন্তু দুধের কোয়ালিটি ইম্প্রুভ করেনি। গত বছর ওরা বাস ভাড়া বৃদ্ধি করেছেন, এ বছর ওরা দুধের দাম বাড়িয়ে দিয়েছেন। এজন্য কলকাতার মানুষ আপনাদের বিরুদ্ধে বিদ্রোহ করেছেন। 'ভাত দেবার ভাতার নয়, নাক কাটার গোঁসাই'—আপনারা প্রত্যেকটি জায়গায় দাম বাড়িয়েছেন। আজ হাসপাতাল সার্ভিসের কি অবস্থা? এই হাউসের বামপন্থী সদস্যরা বেশি করে বলেন যে, গ্রামীণ হাসপাতালে ডাক্তার নেই, ওষুধ নেই, পথ্যি নেই, সরকারি হাসপাতালে রক্ত নেই,

এক্সরে মেশিন নেই, আলট্রা সাউন্ড নেই, সি.টি. স্ক্যান নেই। পি.জি. হাসপাতালে টাউটকে পয়সা দিয়ে ভর্তি হতে হয়। সেখানে এম.এল.এ.-রা গেলেও ভর্তি হতে পারবে না। আজ বাঙ্গুর হাসপাতালের কি অবস্থা? প্রশান্ত শূর মহাশয় দীর্ঘদিন সেই অঞ্চলের এম.এল.এ. ছিলেন। সেই বাঙ্গুর হাসপাতালে একটা বিছানায় ২ জন থাকে। সরকারি হাসপাতালে, সাব-ডিভিসন হাসপাতালে রোগীরা মাটিতে শুয়ে থাকেন। রোগীর বাড়ি থেকে বিছানা নিয়ে আসতে হয়। আজ হাসপাতালের এই অবস্থা, অথচ নাক কাটার গোঁসাইরা হাসপাতালের চার্জ বাড়াবেন। পেয়িং বেডের চার্জ যেখানে ২৫ টাকা ছিল সেটা এখন হয়েছে ৪০ টাকা, যে বেডের ভাড়া ৫০ টাকা ছিল তার ভাড়া এখন হয়েছে ৭৫ টাকা, কেবিনের ভাড়া যেখানে ছিল ২০০ টাকা সেটা এখন হয়েছে ২৫০ টাকা, কার্ডের দাম ছিল ১ টাকা সেটা এখন হয়েছে ২ টাকা, এ ছাড়া আই.টি.ইউ. কেবিনের চার্জও বাড়বে। সমস্ত কিছু পরীক্ষা-নিরীক্ষার ক্ষেত্রেও চার্জ বাড়বে। সুতরাং আপনারা ন্যুনতম মেডিক্যাল সার্ভিসও দিতে পারবেন না। তাহলে সমস্ত ক্ষেত্রে চার্জ বাড়ানোর কি অধিকার আছে আপনাদের? মাননীয় বিধায়ক পরেশ পাল ডেমোনস্ট্রেশন দিয়ে ঠিকই করেছেন। এই সরকার, সরকারি হাসপাতালে ন্যূনতম পরিষেবা দিতে পারছেন না। অথচ নাক কাটার গোঁসাই, আপনাদের কি অধিকার আছে হাসপাতালের চার্জ বাড়ানোর? এটা স্যার, আপনি বিচার করে দেখবেন। ওঁরা পঞ্চায়েতের ভূমি সংস্কারের কথা বলেন। কিন্তু সেই ভূমি সংস্কারের সময় শেষ হয়ে গেছে। এখন আর জমিও নেই, সুতরাং আর ভূমি সংস্কারের ব্যাপারও নেই। পঞ্চায়েত সারা ভারতবর্ষেই হয়েছে।

[2-50 – 3-00 p.m.]

পঞ্চায়েতে এবারে নমিনেশন নেওয়ার টাকা বাড়িয়ে দিয়েছেন। আগে ছিল ৩০ টাকা, সেটা করেছেন ৩০০ টাকা। জেলা পরিষদে ২০০০ টাকা করেছেন। একজন মাননীয় সদস্য পার্লামেন্টের কথা বললেন! আপনারা তো বলেন আপনারা গরিবের পক্ষে। পঞ্চায়েতে তো গরিব মানুষরাই দাঁড়াবেন, তাঁদের আপনারা ৩০০ টাকা দিতে বাধ্য করছেন। কেন? আমরা এটা কমাবার দাবি করেছি, আবার করছি, এটা কমিয়ে দিতে হবে। তারপর আপনারা কিছু না করেই ভাবলেন কলকাতা শহরে একটা উইনডো ড্রেসিং করেই শিল্প আনা যাবে। আমি ইতিপূর্বে অনেকবার বলেছি, অসুস্থ মহিলাকে গালে পাউডার আর ঠোঁটে লিপস্টিক লাগিয়ে দিয়ে সুন্দরী করা যায় না। গোটা কলকাতা শহরটা অসুস্থ। আপনারা একটা কোরিডোর করেছেন—এয়ারপোর্টে নামিয়ে ভি.আই.পি. রোড দিয়ে বাইপাস হয়ে পার্ক স্ট্রীট দিয়ে তাজ বেঙ্গলে নিয়ে যাবার, বড় জোর সেখান থেকে রাইটার্স-এ নিয়ে যাচ্ছেন। এই ভাবে কলকাতা শহর দেখাচ্ছেন, কিন্তু তাতে শিল্প হচ্ছে না, হয় না। জন মেজরের জন্য হকার উচ্ছেদ করেছেন, কিন্তু একটাও ব্রিটিশ ইনভেস্টমেন্ট আনতে পেরেছেন? আমেরিকার বাণিজ্য সচিব উইলিয়াম ডিলিকে এনেছিলেন,

তিনি কি বলে গেলেন? তিনি বলেছেন, 'কলকাতা ভাল ভাল খাইয়েছে, কিন্তু ইনভেস্টমেন্ট ডেস্টিনেশন কলকাতা নয়, ভুবনেশ্বর'। আমেরিকার কমার্স সেক্রেটারি বলেছেন,—ক্যালকাটা কান্ট বি এ ফেভারেবল ইনভেস্টমেন্ট ডেস্টিনেশন। তার কারণ এই সরকার ব্যর্থ, মিনিমাম ইনফ্রাস্ট্রাকচারাল প্রয়োজন মেটাতে পারছে না। স্যার, আমি আপনাকে ফিগার দিয়ে বলতে চাই, ১৯৯১ সাল থেকে ১৯৯৫ সালের শেষ পর্যন্ত গুজরাটে বিনিয়োগ হয়েছে ৯৩,৫৯২ কোটি টাকা; মহারাষ্ট্রে ৮৭,৩৯২ কোটি টাকা। আর পশ্চিমবাংলায় ১৪,৯৭২ কোটি টাকা। আমাদের রাজ্যে গুজরাট, মহারাষ্ট্রের ১/৬ লেভেল অফ ইনভেস্টমেন্ট হয়েছে। এ ছাড়াও অন্ধ্র আমাদের চেয়ে এগিয়ে আছে। হরিয়ানা ঐটুকু রাজ্য, সেও আমাদের চেয়ে এগিয়ে আছে। পাঞ্জাব আমাদের চেয়ে এগিয়ে আছে। উত্তরপ্রদেশ, কর্ণাটক, রাজস্থানও আমাদের চেয়ে এগিয়ে আছে। আমরা ১০টি অগ্রসর রাজ্যের মধ্যে ১০ম স্থানে রয়েছি। এটাকে কি ইন্ডাস্ট্রিয়াল ইনভেস্টমেন্ট বলে! আমি এ কথা বলব যে, প্রকৃতপক্ষে কোনও ইনভেস্টমেন্টই এ রাজ্যে হচ্ছে না। আপনারা বলছেন, রাজ্যে পাওয়ার প্রোডাকশন ইনক্রিস করেছে। অথচ কলকাতার বাইরে রাজ্যের যে কোনও জায়গায় যান দেখবেন ১০০ ওয়াটের বাল্ব ২০ ওয়াটে জ্বলছে—দেয়ার ইজ নো ভোল্টেজ এবং থেকে থেকে ট্রান্সফর্মার পুড়ে যাচ্ছে। তার ফলে ঘন্টার পর ঘন্টা লোডশেডিং হচ্ছে। শংকর সেন সেদিন একটা মিটিং-এ বলেছেন, 'এবারে ইন্ডাস্ট্রিয়ালিস্টদের বলব আপনারা আমাদের সাব-স্টেশনের কাছে ইন্ডাস্ট্রি করুন'। তার মানে সাব স্টেশনের একটু দূরে গেলেই ভোল্টেজ পড়ে যাচ্ছে, কোনও মেশিন চলছে না। পাওয়ার মানে শুধু জেনারেশন সারপ্লাস নয়। পাওয়ার মানে কোয়ালিটি অফ পাওয়ার—কি কোয়ালিটির পাওয়ার দিচ্ছি, কি ফ্রিকোয়েন্সিতে পাওয়ার দিচ্ছি। ভোল্টেজ এবং ফ্রিকোয়েন্সি পাওয়ারের যদি ফিক্সড না থাকে তাহলে মেশিন নষ্ট হয়ে যায়। কাজেই পাওয়ারে শংকর সেন মহাশয়ের অনেক দিন হয়ে গেল, কিন্তু তিনি পাওয়ার ইম্প্রুভ করতে পারলেন না। জেনারেশন অফ পাওয়ার সারপ্লাস বললে কি হবে! তা ছাড়া ইন্ডাস্ট্রি নেই, পাওয়ার লাগবে কিসে? মফস্বলের সি.পি.এম.-এর এম.এল.এ.-দের জিজ্ঞাসা করুন, তাঁরা বলবেন,—এলাকায় ভোল্টেজ পাওয়া যায় না। টিউব লাইট জ্বালাতে গেলে আলাদা চোক লাগাতে হয়, না হলে টিউব লাইট জ্বলে না—দিস ইজ দি কন্ডিশন অফ পাওয়ার। রাজ্যের রাস্তার কি অবস্থা? সি.পি.এম.-এর এক ভদ্রলোক, বারীন কোলে এই হাউসের সদস্য ছিলেন, সাবজেক্ট কমিটি অন পি.ডব্লু.ডি.-র চেয়ারম্যান হিসাবে একটা রিপোর্ট দিয়েছিলেন। তাতে তিনি কি বলেছেন? সেটা খুবই ইন্টারেস্টিং। তাতে তিনি বলছেন, "গুজরাটের ১৫৭০ কিলোমিটার জাতীয় সড়কের মধ্যে ১০০ কিলো মিটারও খারাপ রাস্তা পাওয়া যায় না"। আর পশ্চিমবাংলায় ১৬৫০ কিলো মিটার জাতীয় সড়কের মধ্যে ৯৩২ কিলো মিটার রাস্তার অবস্থাই খুব খারাপ। জাতীয় সড়কের মেন্টেনান্সের টাকা দেয় সেন্ট্রাল, তা সত্ত্বেও শতকরা ৫৬ শতাংশ রাস্তাই খারাপ এ রাজ্যে, আর গুজরাটে মাত্র

শতকরা ৫ শতাংশ রাস্তা খারাপ। এটা কি করে হয়? ভাঙ্গা রাস্তা দিয়ে, ভোল্টেজ ড্রপ পাওয়ার দিয়ে ইন্ডাস্ট্রি নিয়ে আসবেন! তাই তো দেখছি ইন্ডাস্ট্রিয়ালিস্টরা সরকারি আমন্ত্রণে তাজ বেঙ্গলে আসছেন, কিন্তু ইন্ডাস্ট্রি করছেন না। ইন্ডাস্ট্রি করার আগে উপযুক্ত ইনফ্রাস্ট্রাকচার করতে হবে, ইনফ্রাস্ট্রাকচার ইম্প্রুভ করতে হবে। জ্যোতিবাবুর ইচ্ছা থাকা সত্ত্বেও, ইন্ডাস্ট্রিয়াল পলিসি থাকা সত্ত্বেও এ রাজ্যে ইনফ্রাস্ট্রাকচারের উন্নতি হয়নি।

এই রাজ্যে ইন্ডাস্ট্রি আসছে না। সেইজন্য আজকে ২০ বছর পরে আপনাদের বলতে হচ্ছে যে হলদিয়ার কাজ দ্রুত হচ্ছে। হ্যাঁ, এখন হলদিয়ার কাজ শুরু হয়েছে কিন্তু দু বছর পরে, না কবে তার কাজ কমপ্লিট হবে আমরা জানি না। বক্রেশ্বরের ব্যাপারে এতদিন ধরে শুধু দেওয়ালে লিখেই গেলেন কিন্তু আপনারা আজও বক্রেশ্বর চালু করতে পারলেন না। আপনারা কোথাও একটা বড় শিল্প বা একটা বেসিক ইনফ্রাস্ট্রাকচার-এর উন্নতি করতে পারছেন না অথচ রাজ্যপালকে দিয়ে এইসব বলিয়ে নিচ্ছেন। এতদিন যে কিছু হয়নি সেটা একবারও মাননীয় রাজ্যপাল মহাশয় বলছেন না। এই রাজ্যের যেটা মূল সমস্যা সেটা রাজ্যপালের এত বড় বক্তৃতায় একবারও উল্লেখ করা হয়নি যে এই রাজ্যে বেকারের সংখ্যা ৫৪ লক্ষতে এসে দাঁড়িয়েছে। ২৮ লক্ষ তার মধ্যে শিক্ষিত বেকার। আপনারা যদি র‍্যাপিড ইন্ডাস্ট্রিয়ালাইজেশন করতে না পারেন এবং আপনারা যদি ছোট ছোট শিল্প আরও বেশি বেশি করে তাড়াতাড়ি না করতে পারেন তাহলে এ রাজ্যের বেকারদের ভবিষ্যত কি হবে সেটা ভেবে সকলেই শঙ্কিত। তাহলে এ রাজ্যের বেকাররা ভুল রাস্তায় চলে যাবে এবং সাম্প্রদায়িক রাজনীতির দিকে চলে যাবে। পশ্চিমবঙ্গে সেই জিনিসই হচ্ছে। আজকে তরুণদের মধ্যে সেই প্রবণতা এখানে দেখা যাচ্ছে তার কারণ আপনাদের সর্বাঙ্গীন ব্যর্থতা। এই রাজ্যে ছোট ছোট শিল্প যেগুলি ছিল সেগুলি আস্তে আস্তে রুগ্ন হয়ে গিয়েছে। তাঁত ছাড়া আর কোনও কটেজ অ্যান্ড স্মল স্কেল ইন্ডাস্ট্রি এখানে চলে না। আপনাদের প্রত্যেকটি ভাষণে আপনারা যেসব প্রস্তাব রাখেন তার কোনওটা হয় না। আপনারা বলেছিলেন, বানতলায় লেদার কমপ্লেক্স তৈরি করবেন, ১০ বছর হয়ে গেলেও সেই কাজ আপনারা শুরু করতে পারলেন না। আপনারা বলেছিলেন গারমেন্ট কমপ্লেক্স তৈরি করবেন সন্তোষপুর, আখড়ায় কিন্তু আজও তা করতে পারলেন না। আপনারা হোসিয়ারি কমপ্লেক্স করবেন বলেছিলেন কিন্তু দেখা যাচ্ছে যে কলকাতায় হোসিয়ারি শিল্প সব কোয়েম্বাটুরে বা তিরুপাত্তুরে চলে গেল। আপনারা কিছুই করতে পারলেন না। মাননীয় রাজ্যপাল মহাশয় তো বন্ধ ঘরে বসে থাকেন, আপনারা তো রাজ্যপালকে দিয়ে রাজ্যের প্রকৃত অবস্থাটা, মানুষের মনে যে হতাশা সেটা তুলে ধরতে পারতেন কিন্তু দুঃখের বিষয় তা তুলে ধরেন নি। আমি প্রথমে যে কথা দিয়ে শুরু করেছিলাম সে কথায় ফিরে আসছি যে এরা কোনও ব্রেক থ্রু করতে পারেননি, মৌলিক ইম্প্রুভমেন্ট করতে পারেননি। প্রাথমিক স্কুলে ইংরাজি পড়ানো সেটা একটা

বেসিক ইনফ্রাস্ট্রাকচার ছিল। আপনারা দেখছেন যে, এর জন্য আপনাদের বিরুদ্ধে মানুষ চলে যাচ্ছে কিন্তু তা সত্ত্বেও প্রাইমারি স্কুলে ইংরাজি চালু করার ব্যাপারে আপনারা বলছেন যে কমিশন করে ইংরাজি চালু করব। এখনই ইংরাজি চালু করুন। কেন এখানে গরিব ঘরের ছেলেরা ইংরাজি শেখা থেকে বঞ্চিত হবে? এর পরিষ্কার জবাব কিন্তু ওরা দিচ্ছেন না। আপনাদের নিজেদের ভুলের জন্য এখনকার মানুষরা ভুগছে। মহারাষ্ট্রে ২০/৩০ টা প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ, কর্ণাটকে ২০/৩০ টা ইঞ্জিনিয়ারিং কলেজ, এখান থেকে সেখানে ছেলেরা ইঞ্জিনিয়ারিং পড়তে যাচ্ছে। ইঞ্জিনিয়ারিং পড়ার দাবি ও ইচ্ছা যখন আমাদের এখানকার ছেলেদের আছে তখন কেন এখানে আরও প্রাইভেট ইঞ্জিনিয়ারিং কলেজ করা গেল না, কেন প্রাইভেট মেডিক্যাল কলেজ করা গেল না তার জবাব দেবেন কি? আপনারা আমাদের রাজ্যের ছেলেদের বেশি টাকা খরচ করিয়ে অন্য রাজ্যে পড়তে বাধ্য করাচ্ছেন। আপনাদের কোনও ইনোভেশন নেই, আপনাদের কোনও চিন্তা নেই, কখনও কখনও আপনারা শুধু স্লোগান তোলার চেষ্টা করেন কিন্তু তা রূপায়ণ করতে পারেন না। আপনারা বলেছেন যে আপনারা মেগাসিটি করবেন। কংগ্রেস আমলে তো স্যাংশন হয়েছিল কিন্তু এই ১।। বছরে দেবগৌড়া ও গুজরালের আমলে এই মেগাসিটির ব্যাপারে কতদূর এগিয়েছেন বলবেন কি? গভর্নর বলেছেন যে—

C.M.D.A. is involved in mega-city project. Where is the mega-city project ?

কোথায় কাজ হচ্ছে? মেগাসিটির কোন কাজটা দেবগৌড়া, গুজরাল দিয়েছেন সেটা তো বলেননি। সুতরাং এই সরকার এই রাজ্যে সমস্ত ক্ষেত্রেই ব্যর্থ হয়েছেন এবং সেই ব্যর্থতার প্রতিফলন নির্বাচনে হয়েছে। আমি প্রথমে যে প্রশ্নটির উত্তর দেব বলেছিলাম সেই প্রশ্নে ফিরে আসছি, হ্যাঁ, এই রাজ্যে একটা লোকসভার নির্বাচন হয়ে গিয়েছে এবং সেই লোকসভার নির্বাচনে আমাদের দল—ভারতের জাতীয় কংগ্রেস এবং আমি ব্যক্তিগত ভাবে খুব খারাপ করেছি। যাকে বলা হয় ড্রাবিং— গভীর ভাবে পরাজিত হওয়া আমরা তাই হয়েছি। আমরা চিন্তিত। যদি লোক ইন্ডিয়ান ন্যাশনাল কংগ্রেসকে ছেড়ে দেয়, যদি তাদের পরিচিত প্রতীক 'হাত' চিহ্নে ভোট না দেয় তাহলে কি করতে হবে সেটা নিয়ে আমরা চিন্তা করছি। আমাকে অনেকে বলেছেন যে আপনি লোকসভার ভোটে দাঁড়িয়েছিলেন, আপনি হেরে গিয়েছেন খারাপভাবে নিজের বিধানসভা এলাকাতে, আপনার পদত্যাগ করা উচিত। এই নৈতিক প্রশ্নটা আমার নিজের মনকেও স্পর্শ করেছে। কিন্তু আমি এটাও ভেবে দেখেছি যে, আমি পদত্যাগ করলে সমস্যা যদি মিটে যেত তাহলে হয়ে যেত।

[3-00 – 3-10 p.m.]

কিন্তু জ্যোতি বাবু এবং বুদ্ধদেববাবুকেও করতে হবে। ওরা করবেন না, চেয়ারে বসে থাকবেন, আর আমরা করব, এটা হতে পারে না। আপনাদের মনে রাখতে হবে যে বুদ্ধদেববাবু নিজের এলাকায় আগের বার ৩২ হাজার ভোটে জিতেছিলেন। ১৫ হাজার ভোট—হ্যাঁ, আমি হেরেছি। আমি তো বলছি যে আমার নিজের নৈতিকতায় বলে বেশি বক্তৃতা দেওয়া উচিত নয় কারণ মানুষ ভোট দেয়নি। কিন্তু আপনাদের নৈতিকতায় কি বলে সেটা আমরা জানতে চাই। জ্যোতি বাবু কি বলেন, বুদ্ধদেব বাবু কি বলে সেটা আমরা জানতে চাই। আমাদের অনেক বন্ধু তৃণমূলে চলে গেছে। তারা আমাকে বলেছে যে দাদা, আপনি নৈতিকতা দেখান, আপনি পদত্যাগ করুন। আমি তাদের বলেছি যে, তোমরা আজকে বি.জে.পি.-র সঙ্গে গেছ। রাজস্থানে বি.জে.পি.-র সরকার আছে। সেখানে ২৬টার মধ্যে ১৮টাতে তারা হেরে গেছে। কাজেই তোমাদের নেত্রীকে বল বি.জে.পি.-র নেতাদের কাছে দাবি করতে যে রাজস্থানের সরকার পদত্যাগ করুক। মহারাষ্ট্রের সরকার পদত্যাগ করুক। কারণ সেখানে ৪৮টার মধ্যে ৩৮টাতে তারা হেরে গেছে এবং তার সঙ্গে সঙ্গে বলুক যে অ.গ.প. সরকারের মুখ্যমন্ত্রীর স্ত্রী হেরে গেছে লোকসভায়, তারা পদত্যাগ করুক। আমি তো সামান্য একটা বিধানসভার আসনে আছি। এটা ছেড়ে দিলে যদি কারও সুবিধা হয় তাহলে ছেড়ে দিতে রাজি আছি। কিন্তু আপনারা, সি.পি.এম.-এর লোকেরা ভাবুন যে কোনও জায়গায় আপনারা ধাক্কা খেয়েছেন। যে জায়গাগুলিতে আপনাদের শক্ত মাটি ছিল বলে গর্ব করতেন, সেখানে আপনারা ধাক্কা খেয়েছেন। হ্যাঁ, আমরা যেটা ধাক্কা খেয়েছি, আমরা জানি না যে কবে এটাতে সামলে উঠতে পারব। তবে আমি একটা কথা খুব পরিষ্কার করে বলতে চাই। এই হাউসে কেউ চিরকাল মেম্বার হয়ে থাকবার জন্য আসে না এবং আমিও আসিনি। আমি ভারতের জাতীয় কংগ্রেসের লোক হিসাবে হাত চিহ্ন নিয়ে জিতেছিলাম। আমি যতদিন বাঁচব, যতদিন রাজনীতি করব ভারতের জাতীয় কংগ্রেসে থাকব এবং মেইন স্ট্রিম পার্টি হিসাবেই থাকব। হেরে যাব, রাজনীতি ছেড়ে দেব, কিন্তু তা সত্ত্বেও বি.জে.পি. বা সাম্প্রদায়িক কোনও দলের সঙ্গে কম্প্রোমাইজ করব না। এটা একটা সিদ্ধান্ত। আমি একথা বলতে চাই যে হারা-জেতাটা বড় কথা নয়। আমি আপনাদের কাছে একথা বলতে চাই যে, সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে ভারতবর্ষের মানুষের রুখে দাঁড়াবার প্রয়োজনীয়তা আছে। আজকে আমরা দেখছি যে দেশের অবস্থা কোথায় যাচ্ছে। আজকে কিছু সংবাদপত্র আছে, কিছু বড় বড় পুঁজিপতি সংবাদ মাধ্যম আছে, It has become fashionable to be communal. আজকে এটা একটা ফ্যাশন যে, তুমি হিন্দু, হিন্দু কর এবং সেটাতেই বোধ হয় মানুষের কাছে সমর্থন পাওয়া যাবে। এই রকম একটা ফ্যাশন চালাবার ব্যবস্থা মাস মিডিয়ার মাধ্যমে করা হয়েছে। ভারতবর্ষে এর বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। আমরা জানি যে

সরকার পরশু দিন দিল্লিতে হবে সেই সরকার দীর্ঘদিন টিকবে না। আমরা দেখেছি যে বি.জে.পি. কিছুদিন সরকারে থাকলে তারপরে তারা হেরে যায়। আপনারা রাজস্থানে, মহারাষ্ট্রে সেটা দেখেছেন। এদের ক্ষমতায় থাকতে দিন। ভারতের জাতীয় কংগ্রেস ভারতবর্ষে বি.জে.পি.-র বিরুদ্ধে, সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করবে। আমরা অনেক রাজ্যে কোনও আসন পাইনি। কিন্তু তার মানে এই নয় যে ১১৩ বছরের দল উঠে যাবে। ১১৩ বছরের দল সারা ভারতবর্ষ জুড়ে থাকবে। কোথাও আমরা শক্তিশালী হব, আবার কোথাও আমরা দুর্বল হয়ে যাব। আমি খুশি যে, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু স্বীকার করেছেন যে, কংগ্রেসকে সমর্থন করা উচিত দিল্লিতে সরকার করার জন্য। জ্যোতি বাবু এখানে থাকলে আমি তাকে বলতাম যে, এই বোধদয়টা যদি আপনাদের ১৯৮৮ সালে হত, অটলবিহারি বাজপেয়ীকে নিয়ে যদি মনুমেন্টে মিটিং না করতেন তাহলে বি.জে.পি.-র এত বাড়-বাড়ন্ত হত না। আপনাদের যদি এই বোধদয়টা ১৯৮৯ সালে হত, যদি আপনারা রামশিলা, রামের ইঁটগুলি এখান দিয়ে নিয়ে যেতে না দিতেন, আর আদবানীকে যদি ১৯৮৯ সালে গ্রেপ্তার করতেন তাহলে এটা হত না। কিন্তু বেটার লেট দ্যান নেভার। মাননীয় মুখ্যমন্ত্রী যে বিবৃতি দিয়েছেন যে কংগ্রেসকে বি.জে.পি.-র বিরুদ্ধে সরকার গঠন করার জন্য সমর্থন করা উচিত। তার জন্য তাকে আমি স্বাগত জানাই। মানুষ যত বয়স হয় তত সত্য কথা বলে। মুখ্যমন্ত্রী বলেছিলেন গতবারে যে তার পার্টি ঐতিহাসিক ভুল করেছে। হিস্টোরিক্যাল ব্লান্ডার করেছে তাকে প্রধানমন্ত্রী হতে না দিয়ে। আমি বলি তিনি ঠিকই বলেছেন। তেমনি আজকে কংগ্রেসকে সমর্থন করা উচিত বলে যেকথা বলেছেন, সেটাও ঠিকই বলেছেন। আমি মুখ্যমন্ত্রীকে বলব যে তার নিজের পার্টিকে একটু ঠিক করা দরকার। আমরা তো হেরে গেছি। কিন্তু আপনারা একটু ভাবুন। প্রথমত হচ্ছে, একটা বর্ডার স্টেট, এখানে বি.জে.পি. একটা আসন পেয়ে গেল। বর্ডার স্টেটে এমনিতেই টেনশন থাকে।

তাতে কম্যুনাল ফোর্স যদি সেখানে চলে যায়, গ্রামে গ্রামে যদি ঢুকে যায় সাম্প্রদায়িকতার বীজ, তাহলে যে অবস্থা এই রাজ্যে হতে পারে সেই অবস্থা সবাইকে আটকানো উচিত। কিন্তু আপনি দেখুন, আজকে সি.পি.এম.-এর ক্যাডাররা কি করছেন? দমদম তো আপনাদের মুক্তাঞ্চল ছিল! সেখানে তপন সিকদার যিনি জিতেছেন তিনি বেলা সাড়ে বারোটার সময় বলেছেন—আমার ৪৫০টি বুথ ক্যাপচার হয়ে গেছে, সি.পি.এম. এটা করেছে; আমি রি-ইলেকশন চাই। ইলেকশন কমিশনের কাছে এর ফ্যাক্সের কপি আছে। সেখানে তপন সিকদার জিতলেন কি করে? সেখানে সি.পি.এম. ক্যাডার যারা বুথ ক্যাপচার করেছেন তারাই পদ্ম ফুলে ছাপ দিয়েছেন। আপনাদের পার্টির মধ্যে পদ্ম ফুল ঢুকে গেছে। বুকে হাত দিয়ে বলুন যে, সি.পি.এম. তাদের পার্টিকে পরিষ্কার করবেন। শুধু দমদম নয়, আমি জানি, যাদবপুর, সোনারপুরেও এই ঘটনাই ঘটেছে; সি.পি.এম.-

এর ব্যাজ পড়ে ভেতরে ঢুকে গিয়ে পদ্ম ফুল, অন্য ফুলে তারা ছাপ দিয়ে এসেছেন। এটা আপনাদের নিয়ন্ত্রণ করা দরকার বলে আমি মনে করি। আমি তাই শেষ কথা বলছি, ভারতবর্ষের রাজনীতিতে নিশ্চয়ই সমস্ত সাম্প্রদায়িকতা বিরোধী ধর্মনিরপেক্ষ সকলের এক হওয়া দরকার। কিন্তু পশ্চিমবঙ্গে আমি বলছিলাম যে, আপনাদের সরকারেরও একটা দায়িত্ব রয়েছে। এর বিরুদ্ধে আপনাদের লড়তেই হবে। আমরা দুঃখিত, হয়ত আমাদের সংগ্রাম আমাদের কায়দায় সি.পি.এম.-এর বিরুদ্ধে, এ সরকারের বিরুদ্ধে করব। এই কারণে নয় যে, কোনও একটি সংবাদপত্র লিখেছে যে, আমরা সি.পি.এম.-এর 'বি' টিম। মানুষ বিশ্বাস করেছেন, একটি ভোটে আমাদের ভোট দেননি। কিন্তু আমরা যদি সি.পি.এম.-এর বিরুদ্ধে সঠিকভাবে কাজ করতে পারি, বামফ্রন্টের বিরুদ্ধে কাজ করতে পারি, চিরকাল মিথ্যা লিখে প্রমাণ করা যাবে না। আমি মনে করি না যে, গোয়েবেলের তথ্য সত্যি। আমি মনে করি, ট্রুথ আলটিমেটলি প্রিভেলস এবং আমরা যদি মানুষের স্বার্থে এই সরকারের ব্যর্থতার বিরুদ্ধে লড়াই করতে পারি, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে পদক্ষেপ নিতে পারি তাহলে সেটা দেখে আগামী দিনে আমরা ঘুরে দাঁড়াতে পারব, পুরানো জমি আমরা পুনরুদ্ধার করতে পারব এবং ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের পতাকাকে আমরা তুলে ধরে রাখতে পারব। আমার মতো যারা নির্বাচনে হেরে গেছেন তারা সেদিন নাও থাকতে পারি, কিন্তু ধর্মনিরপেক্ষতার পতাকা নিয়ে নতুন প্রজন্মের যারা আসবেন তারা কোটি কোটি টাকা খরচ করা ঐ পুঁজিপতি এবং মাস মিডিয়ার বিরুদ্ধে দাঁড়িয়ে মানুষের স্বার্থে ১১৩ বছরে জাতীয় কংগ্রেসের কথা বলবেন। আমি সে দিনের অপেক্ষা করছি। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ দিয়ে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের আনা সমস্ত সংশোধনীকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী মুস্তাফা বীন কাশেম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের এই সম্মানীয় কক্ষে মাননীয় রাজ্যপাল সম্প্রতি যে ভাষণ দিয়েছেন তার জন্য যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত এনেছেন এবং শ্রী কৃপাসিন্ধু সাহা সমর্থন করেছেন, আমিও করছি। কিন্তু এ বিষয়ে কিছু বলার আগে আমার মনে হয়েছে একটি বিষয়ে প্রথমে বলা দরকার। আমি কোনও বিতর্কের মধ্যে যাচ্ছি না। আমি মাননীয় সদস্য সৌগত বাবুকে বিষয়টা দেখবার জন্য বলব। হিউম্যান রাইটস কমিশন-এর রিপোর্টের কথা বলতে গিয়ে—আমি এখানে উপস্থিত ছিলাম—যেহেতু আপনি আমাকে সম্বোধন করে বলেছেন সেজন্য এটা আরও বলা দরকার। আপনি অনুগ্রহ করে দেখে নেবেন, যেভাবে পড়ছিলেন সেটা কি হিউম্যান রাইটস কমিশনের কোনও সিদ্ধান্ত? কোনও একজন একটা অভিযোগ এনেছেন, তার অভিযোগ ওটা—এইভাবে বলা আছে। আমার কাছে হিউম্যান রাইটস কমিশনের রিপোর্টের কোনও কপি নেই—দেখে নেব। কিন্তু আপনারা

ইনটিগ্রিটি এবং আপনার উপর আমি আস্থাবান। বসিরহাট মহকুমার সমস্ত মানুষ ঐ মহিলা, যিনি অভিযোগ করেছিলেন, তাকে জানেন এবং বসিরহাটের বিধায়কের পুত্রও কারও কাছে অচেনা-অজানা নয়। ঐ মহিলার রকমসকম, চলাফেরার ধরণ সবাই জানেন। আর বসিরহাটে এক আধ বছরের বিধায়ক নন তিনি, পরপর ১৯৭৭ সাল থেকে নির্বাচনে জিতে বসিরহাট কেন্দ্রের তিনি বিধায়ক। আর তাঁর ছেলেও অল্পবয়সী ছেলে নয়। অভিযোগ আনা একটা জিনিস। আর হিউম্যান রাইটস কমিশন তো নিজে থেকে তদন্ত করে রায় দিয়ে দেন না; তাদের কাছে অভিযোগ নিয়ে যেতে হয়। ওটা হিউম্যান রাইটস কমিশনের সিদ্ধান্ত এটা মানতে আমি রাজি নই। এ ব্যাপারে উচ্চ পর্যায়ে তদন্ত হচ্ছে। তবে যে লোকের নামে মহিলা অভিযোগ করেছিলেন তার বিরুদ্ধে প্রাইমাফেসি কোনও কেস দাঁড়ায়নি, তার বিরুদ্ধে কোনও অভিযোগও প্রমাণিত হয়নি। আমার মনে হয়েছে, বিরোধী দলের একজন দায়িত্বশীল বিধায়ক যখন ঐ কথা বলেছেন তাই রেকর্ডটাকে স্ট্রেট রাখার জন্য কথাগুলো বলছিলাম।

[3-10 – 3-20 p.m.]

আমি আপনাকে অনুরোধ করব, আপনি দেখবেন। যাই হোক সৌগত রায় একজন পার্লামেন্টারিয়ান হিসাবে নিশ্চিত তাঁর দক্ষতা আছে, তার একটা ছোট প্রমাণ তিনি এখানে রাখলেন। তিনি রাজ্যপালের ভাষণ প্রথম শুরু করলেন ৫ নম্বর অনুচ্ছেদ দিয়ে, তার আগে ৪ নম্বর অনুচ্ছেদ নিয়ে উনি কিছু বললেন না। আমি মনে করি এমনই বললেন না তা নয় সচেতন হয়েই তিনি এটা এড়িয়ে গিয়েছেন। আজকে সারা ভারতবর্ষ জুড়ে একটা রাজনৈতিক লড়াই হল, আমাদের রাজ্যেও সেই লড়াই হয়েছে। লোকসভার নির্বাচন নিয়ে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে ৪ নম্বর অনুচ্ছেদে বলতে গিয়ে বলেছেন "লোকসভার সাধারণ নির্বাচন সদ্য সমাপ্ত হয়েছে। এই রাজ্যে নির্বাচন অবাধ সুষ্ঠু ও শান্তিপূর্ণ ভাবে অনুষ্ঠিত হয়েছে। এই বৃহৎ কর্মকান্ডে অংশগ্রহণের জন্য আমি জনসাধারণের কাছে কৃতজ্ঞতা জ্ঞাপন করছি"। মাননীয় রাজ্যপালকে আমি ধন্যবাদ জানাচ্ছি, কারণ তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে বাস্তব কথাটা উঠে এসেছে। আমাদের রাজ্যের মানুষের অভিজ্ঞতা আছে, সারা ভারতবর্ষের মানুষ জানেন যে আমাদের রাজ্যে যে কোনও নির্বাচন সে পঞ্চায়েত নির্বাচন হোক বিধানসভার নির্বাচন হোক লোকসভার নির্বাচন হোক, পশ্চিমবাংলায় বিগত ২০।২১ বছর ধরে সার্বিক পরিস্থিতির সঙ্গে সঙ্গতি রেখে সমস্ত পর্যায়ে নির্বাচন অবাধ সুষ্ঠু এবং শান্তিপূর্ণ ভাবে হয়। এই ঘোষণা রাজ্যপালের ভাষণের মধ্যে আছে। এটা বলা দরকার এই রাজ্যের মানুষ জানে এটা হত না একটা সময়। বেশি দূরে যেতে হবে না, সত্তর দশকের প্রথম ভাগে পশ্চিমবাংলার যে অবস্থা ছিল, সেই সময় নির্বাচন কোনও ধরনের প্রহসনে পরিণত হয়েছিল সেটা এই রাজ্যের মানুষ জানে, ভারতবর্ষের মানুষ জানে। ১৯৭৭ সালের পর থেকে পশ্চিমবাংলায় এই অবস্থায়

আমরা পরিবর্তন করেছি। ১৯৭৭ সালের পর থেকে পশ্চিমবাংলার মানুষ এখনও পর্যন্ত সেই সুস্থ অবস্থা বজায় রেখেছে। মাননীয় রাজ্যপাল এই কথা এখানে ঘোষণা করেছেন। কিন্তু আমি মনে করি এই প্রসঙ্গে যে কথা উল্লেখ করা দরকার তা হল, মাননীয় রাজ্যপাল একটি সাংবিধানিক পদ, সেই সাংবিধানিক পদের নিরপেক্ষতা বজায় রাখতে উনি উল্লেখ করেননি এই নির্বাচনের ফলাফল সম্বন্ধে এই রাজ্যে বিগত ২০-২১ বছর ধরে ধারাবাহিক ভাবে মানুষ যে উন্নত রাজনৈতিক চেতনার পরিচয় রাখছে তার সঙ্গে সঙ্গতি রেখে এত অপপ্রচার এত কুৎসা এত বিরোধিতা সত্ত্বেও পশ্চিমবাংলার মানুষ বামপন্থী শক্তিকে আবার প্রতিষ্ঠিত করে, বামপন্থী ক্ষমতাকে এখানে প্রতিষ্ঠিত করেছে। সংখ্যা তথ্যের বিচারে যে হেরফের সেই হেরফের আগেও ঘটেছে, সামান্য দু-এক পারসেন্টের যে হেরফের সেটা অন্যান্য নির্বাচনেও ঘটেছে। মাননীয় সৌগত বাবু এই কথা ঠিকই বলেছেন যে আমরা একটা সাম্প্রদায়িক বিপদের মুখোমুখি দাঁড়িয়ে আছি, তার বিরুদ্ধে আমাদের লড়াই করতে হবে। কিন্তু এই ক্ষেত্রে আমাদের দিকে আঙ্গুল দেখিয়ে বিগত দিনের ব্রিগেড গ্রাউন্ডের একটা বিশেষ পরিস্থিতিতে বি.জে.পি. নেতার সঙ্গে জ্যোতিবাবুর ছবি দেখিয়ে নানা ভাবে আমাদের দায়ী করবার চেষ্টা করেন। এতে জানবেন ধর্ম নিরপেক্ষতার প্রতি একটা বড় আঘাত দেওয়া হচ্ছে। এই ক্ষেত্রে পুরানো কথা প্রাসঙ্গিক ভাবে এসে যায়। ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর ৫০০ বছরের পুরানো সৌধ ভাঙ্গা হচ্ছে। সেটা কোনও একটা বিশেষ ধর্মের মানুষের ধর্মস্থান হিসাবে দেখে না ভারতবর্ষের মানুষ। আমাদের ভারতবর্ষের ধর্ম নিরপেক্ষতার যে আদর্শের কথা আমরা বলি, আমরা যে বড়াই করি, প্রথম থেকে না হলেও সংবিধান সংশোধন করে আমরা ভারতবাসীকে সচেতন করে দিতে চাই, আমরা বিশ্ববাসীকে জানিয়ে দিতে চাই, আমাদের সংবিধানের প্রস্তাবনার মধ্যে দিয়ে যে আমাদের রাষ্ট্রের লক্ষ্য হচ্ছে ধর্মনিরপেক্ষতা। সেই ধর্মনিরপেক্ষতার অন্যতম বাস্তব প্রতীক হচ্ছে আমাদের দেশের বিভিন্ন প্রান্তে মন্দির মসজিদ। ৫০০ বছরের একটা মসজিদ যখন ভেঙ্গে ফেলা হচ্ছে, ধ্বংস করে দেওয়া হচ্ছে তখন ভারতবর্ষের কেন্দ্রের সরকার পরিচালনা করছে কে? কংগ্রেস দলের সভাপতি ভারতবর্ষের প্রধানমন্ত্রী। সমস্ত বিরোধী নেতারা আর্ত আবেদন করেছে যে ভারতবর্ষের আজকে বড় বিপদের দিন। এটা কোনও একটা সম্প্রদায়ের বিপদ নয়, কোনও ব্যক্তিবিশেষের বিপদ নয়। আমাদের ভারতবর্ষের যে ঐতিহ্যের কথা আমরা প্রচার করতে চাই, বলতে চাই, আমাদের ধর্মনিরপেক্ষতার উপরে যে আঘাত হানছে, এর বিরুদ্ধে আপনি যে ব্যবস্থা নেবেন, আমরা আপনার পিছনে আছি। সেদিন তিনি নীরব ছিলেন, সহযোগীর ভূমিকা পালন করেছেন বলে অভিযোগ করতে হয়। আমরা তো এই কথা শুধু আজকে বলছি তা নয়। ইনট্রোস্পেকশনের কথা একবার ভাববেন না? আজকের এই যে ঘটনা, ব্রিগেডের একটা ছবি, একটা দৃশ্যের মধ্যে দিয়ে একটা সাম্প্রদায়িকতার এই বাড়বাড়ন্ত। আপনাদের সরকারের, আপনাদের কেন্দ্রীয় সরকারের জনবিরোধী নীতির

ফলে বিভিন্ন নির্বাচনের মধ্যে দিয়ে মানুষ যখন ধীরে ধীরে আপনাদের প্রত্যাখ্যান করছে, তখন ক্ষমতায় টিকে থাকার জন্য, একটা দল হিসাবে সাম্প্রদায়িক দল না হয়েও ভারতবর্ষের যে ক্ষতি আপনারা করেছেন, আপনার সঙ্গে একমত, আমি অন্তত একমত যে, হ্যাঁ, এই ক্ষতি আমাদের পূরণ করতেই হবে। আর যেন আমাদের নতুন করে কলুষিত হতে না হয়। যে ক্ষতি আপনারা করেছেন—বি. জে. পি এবং অন্যান্য ধর্মান্ধদের কাজ মানুষ দেখেছেন—ক্ষমতায় টিকে থাকার জন্য আপনাদের দল সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই না করে আপোষ করেছেন। আপনারা আত্মসমর্পণ করেছেন। আজকে তারই পরিণতি হচ্ছে সাম্প্রদায়িকতার এই বাড় বাড়ন্ত। এই কথা বারবার বলা হয়েছে। আজকে পশ্চিমবাংলায় কংগ্রেস, সি. পি. আই(এম) এবং অন্য দলের সঙ্গে রাজনৈতিক বিরোধিতা আছে, থাকবেও। তা সত্ত্বেও তো আমরা একটা জায়গায় দাঁড়িয়ে অধ্যাপরক মুস্তাফা বিন কাশেম এবং অধ্যাপক সৌগত রায় এক জায়গায় দাঁড়িয়ে আমরা বলতে পারি, এখনও বলতে পারি, সামান্য কলঙ্ক লাগলেও আমরা সেই গর্বের অংশীদারত্ব ছাড়তে রাজি নই। সেই পরিস্থিতি হয়নি, আমরা হতেও দেব না। এটা আমাদের পশ্চিমবাংলায় একটা ঐতিহ্য। পশ্চিমবাংলায় আমাদের যে ঐতিহ্য, রাজনৈতিক সংস্কৃতি যা আমরা গড়ে তুলেছি, আমরা সাম্প্রদায়িকতাকে বরদাস্ত করি না। আজকে ঐ তৃণমূল? তৃণমূল সম্বন্ধে বলতে গেলে বলতে হয় যে, তারা কংগ্রেস দলেরই একটা অংশ, যে দলের কথা আপনি বললেন। যে দলের কথা বলে আপনি গর্ববোধ করছেন, যে দল একেবারে ধর্মাশ্রয়ী, চরম প্রতিক্রিয়াশীল হিংস্র সাম্প্রদায়িক দলকে পা রাখার সুযোগ করে দিল। একটা নির্বাচন শুধু একটা এম. পি. জেতার ব্যাপার নয়। বিগত নির্বাচনে আপনাদের ৯ জন এম. পি. ছিলেন। পশ্চিমবাংলার ক্ষেত্রে একটা এম. পি. বজায় হলো, সেটা বড় কথা নয়। কিন্তু পশ্চিমবাংলার যে রাজনৈতিক সাংস্কৃতিক ঐতিহ্য, যা নিয়ে পশ্চিমবাংলার মানুষ হিসাবে আমরা গর্ববোধ করি, সেখানে কালি ছিটিয়ে ছিল কংগ্রেসের একটা অংশ। সেদিনও কংগ্রেসি ছিল, তার গা থেকে গন্ধ যায়নি। আমরা যতই হৈচৈ করি না কেন, এই কথা এখন আলোচিত হচ্ছে। যে কোনও শুভ বুদ্ধিসম্পন্ন মানুষ, সুস্থ চেতনার মানুষ, ধর্মনিরপেক্ষ গণতান্ত্রিক চেতনায় উদ্বুদ্ধ মানুষ নিশ্চয়ই আলোচনা করছেন, বিশেষ করে পশ্চিমবাংলার মানুষ আলোচনা করছেন। একথা ঠিক, একথা বলা দরকার, এটা কোনও নতুন কথা না হলেও এটা উচ্চারিত হওয়া দরকার। বি. জে. পি'র শক্তি বেড়েছে, ঠিক কথা। কিন্তু কারা বি. জে. পি এবং তার সহযোগীদের জন্য প্রচার করেছিল? ভারতবর্ষে ধনিকদের একটা বড় অংশ, ভূস্বামীরা তাদের শ্রেণী স্বার্থে বজায় রাখার জন্য আপনাদের উপরে আর আস্থা রাখছে না, এই কারণে নয় যে আপনারা গরিবদের বন্ধু হয়ে গেছেন। আপনাদের অপশাসন, আপাদমস্তক আপনাদের দলের দুর্নীতি, আপনাদের দলের বিভিন্ন মন্ত্রীদের দুর্নীতি, এর জন্য ভারতবর্ষের মানুষ আপনাদের দূরে সরিয়ে দিচ্ছে। আপনাদের উপরে ভারতবর্ষের মানুষ ভরসা করতে পারছে না। আমরা তো এই কথা

বুঝি যে, শ্রেণীস্বার্থে তারা অন্য দল খুঁজছে। তারা অর্থ দিচ্ছে। বি. জে. পি-কে সাহায্য করছে। প্রচার মাধ্যমও উঠে পড়ে লেগেছে বি. জে. পি-কে তুলে ধরবার জন্য। ভারতবর্ষের সামনে যে বিপদ দেখা দিয়েছে, তাতে একজন স্যারণ মানুষ হিসাবে নয়, একজন নাগরিক হিসাবেও যদি এই কথা না ভাবি, আমরা পরস্পর যদি ঐক্যবদ্ধ হয়ে মোকাবিলা না করি, তাহলে ভারতবর্ষের বিপদ এড়াতে পারব না।

[3-20 – 3-30 p.m.]

আমাদের ভারতবর্ষের বিপদ আমরা কেউ এড়াতে পারব না, যদি আমরা না পারি তবুও এর মধ্যে উল্লেখ করা দরকার—বি. জে. পি. এখনও পারেনি একক দল হিসাবে তারা—আপনারা জানেন, এই ব্যাপারে যদিও বলার দরকার নেই—শতকরা ২৫ ভাগ ভোট পেয়েছে। ১৩/১৪ দল মিলে আরো শতকরা ৩৬ ভাগ ভোট তারা পেয়েছে। বি. জে. পি. অভিমান করেছিল, সবাই আমরা জানি, দেখ আমরা প্রায় ক্ষমতার দরজায় এসে গিয়েছি—আমাদের আটকাচ্ছে। বি. জে. পি.কে যদি কেউ আটকাবার চেষ্টা করে থাকে তাহলেও ঐ ভারতবর্ষের একটা সচেতন অংশের বড় অংশ। তারা বি. জে. পি.কে সেই সংখ্যাগরিষ্ঠতা দেয়নি। তাদের সতীর্থদের জোরে বি. জে. পি. কালকে সুবিধা নেবে। আমাদের ভাবতে হবে না। মাননীয় রাজ্যপাল তার বক্তব্যের শেষ দিকে যথার্থ বলেছেন, মাননীয় রাজ্যপাল বলছেন আমরা যে দূষণগুলির মধ্যে দিয়ে যাচ্ছি, আমাদের সামনে একটা কঠিন পরীক্ষা। আমাদের যে গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলি, আমাদের যে ধর্ম্মনিরপেক্ষতার মূল্যবোধ কঠিন পরীক্ষার সামনে এসে দাঁড়িয়েছে, এই কথায় আমাদের কারুর দ্বিমত আছে, একজনেরও দ্বিমত আছে, আজকে লড়াই করতে হবে। আমাদের যে আন্দোলন সেটা হচ্ছে বি. জে. পি.র বিপদ, আমরা তার মধ্যে যাচ্ছি না, এইসব কথা এতই আলোচিত হয়েছে, এইসব কথা উঠেছে, এই বিধানসভার মধ্যে, সেইজন্য আমরা যে বক্তব্য, আমার নিজের যে অনুভূতি সেটা আমি বলতে চাই। সেটা হচ্ছে বি. জে. পি.র বিপদ তো শুধু এটা নয় যে, কিছু সাম্প্রদায়িক অশান্তির ঘটনা ভারতবর্ষ জুড়ে ঘটতে পারে, সেটাও তো ছোট করে দেখার বিষয় নয়। কিন্তু বিপদটা শুধু এখানে নয়, মাননীয় সদস্যরা সবাই বুঝতে পারছেন আজকে ভারতবর্ষের মানুষ তাদেরকে সংখ্যাগরিষ্ঠ এখনও প্রমাণ করেনি, বি. জে. পি. যে সরকারে আছে, হতে চলেছে, সেটা সংখ্যালঘু সরকার হবে। এই বিষয়ে কোনও সন্দেহ নেই। অন্য সহযোগীরা হাত বাড়িয়েছেন সরকার গঠনে, সেই কারণের মধ্যে আমি যাচ্ছি না। কিন্তু সরকার হলে যে বিপদটা হবে শুধু কিছু সাম্প্রদায়িক হানাহানিকে ছোট করে না দেখলেও তা থামবে না, ভারতবর্ষের রাষ্ট্রীয় ক্ষমতায় অনুপ্রবেশ ঘটবে। এই সম্প্রদায়ের মতাদর্শের শক্তি রাষ্ট্রীয় ক্ষমতার ভেতরে প্রবেশ করার চেষ্টা করছে এবং তার বিপদ পৃথিবীর অন্য দেশ বলে দেয় ফ্যাসিবাদী শক্তি যখন রাষ্ট্রীয় ক্ষমতার দখলদার হয়, তখন দেশ জুড়ে কি তাণ্ডব, কি ভয়ঙ্কর লড়াই হয়। সাধারণ নাগরিকের উপর হয়, এই ইতিহাস যদি আমরা ভুলে যাই, কিন্তু পৃথিবীর

ইতিহাসে সেই ত্রাসের ঘটনা আমি ভুলতে পারিনা। আজকে সেই চ্যালেঞ্জের মুখোমুখি আমি আপনি দাঁড়িয়ে গিয়েছি, এটা ছোট মুখে বড় কথা নয়। এই হচ্ছে বাস্তব অবস্থা। তার মধ্যে আমি আপনি এসে পড়েছি। আজকে বলতে পারেন, এই যে বি. জে. পি. তারা বই প্রকাশ করেছে এবং আপনি দেখবেন, আপনার সঙ্গে একমত মেনিফেস্টো ওরা করতে পারে চকচকে হাজার হাজার—কি করে তারা প্রকাশ করে। বলবেন এত দেখেছি, এতেই ভাবছেন, আর কিছু দেখলেন না, কিন্তু এটা দেখলে তো বোঝা যায়, বি. জে. পি. আজকে বলছে, পরিষ্কারভাবে কারণ যারা সহযোগিতা করছেন তারা খানিকটা আলাদা করার চেষ্টা করছেন। কিন্তু তাদের মেনিফেস্টো নির্বাচনী ইস্তাহারের মধ্যে ঘোষণা করেছেন জাতীয় কর্মসূচি গ্রহণের নামে তার থেকে বি. জে. পি. এক বিন্দুও নড়েনি। বি. জে. পি. কমিটেড টু দি কনসেপ্ট অফ? ওয়ান নেশান, ওয়ান পিপিল অ্যাণ্ড ওয়ান কালচার"। আমার পূর্বের অভিজ্ঞতা থেকে বলছি, যখন পড়াশুনা করতে শিখেছি, বুঝতে শিখেছি, বাস্তবের সঙ্গে মিলিয়ে নিই যে, ভারতবর্ষের দিকে দিকে প্রান্তে ভারতবর্ষের জনগণের মধ্যে ভাষণগত বৈচিত্র্য আছে, ধর্মগত বৈচিত্র আছে, উদ্ভবগত বৈচিত্র্য আছে, সাংস্কৃতিক বৈচিত্র্য— এই বৈচিত্র্যর মধ্যে ঐক্য, ঐক্য হচ্ছে ভারতবর্ষ, আর বি. জে. পি.র সেই ঘোষণা, সেই ঘোষণায় আমরা যে কথা বলতে চাই বৈচিত্র্যের মধ্যে ঐক্য হচ্ছে আমাদের ঐতিহ্য। আর এখন হচ্ছে বি. জে. পি. সাম্প্রদায়িক, এর মূল ভিত্তি হচ্ছে এখান থেকে। এখান থেকে তাদের ঘোষণা ভারতবর্ষের একটা ধর্মস্থান, যেটা ধ্বংস হয়েছে কোর্টের আদেশ অমান্য করে; সেখানে মন্দির হবে, মন্দির হবে কি হবে না তার থেকে ফ্লো করে, তার থেকে ৩৭০ ধারা বাতিল করতে হবে, আর এখান থেকে গো হত্যা বন্ধ করতে হবে, তার থেকে, বৈচিত্র্যর থেকে ভারতবর্ষের কোন অংশের মানুষের মধ্যে থেকে দাবি উঠল কিনা বলে গেল, সবাইকে একই রকম নিয়মকানুনের বাঁধায় থাকতে হবে, তাই এটা চালু করতে হবে। যারা তৃণমূল করছেন—আমি জানি না, আপনারা ক্ষমা করবেন, আমি শুধু তাদের বিনয় করার জন্য বলছি না—তাদেরও বলছি, এত অস্থিরতা কংগ্রেসের মধ্যে এত অল্প সময়ের মধ্যে আমরা দেখছি আজ এখানে, কাল ওখানে, কে কোথায় যাবে ঠিক নেই। সৌগতবাবু খুব সঙ্গত কারণেই ভোটের সময় ভোটারদের কাছে আবেদন করেছেন, সেই আবেদনের মধ্যে একটা অংশ হচ্ছে—স্যার, আমি অন্য কারোর নাম ধরতে চাই না—তিনি আবেদনে বলেছিলেন মমতা প্রসঙ্গে। সেখানে তিনি বলেছিলেন সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়েছে এই নেত্রী। আশা করি, আপনি যে কথা বলেছেন, আপনি সেখানেই অবিচল থাকবেন। অন্য ক্ষেত্রে আমাদের মধ্যে বিরোধিতা থাকবে, কিন্তু এক্ষেত্রে নেই। ঐক্য মানে এই নই, যে দুর্নীতির বিরুদ্ধে লড়াই বন্ধ হয়ে যাবে, কংগ্রেস দলের জনবিরোধী নীতির কথা বন্ধ হয়ে যাবে, কংগ্রেস দল যে দুর্বৃত্তায়ন নিয়ে এসেছেন রাজনীতিতে সেটা বন্ধ হয়ে যাবে। এই সমস্ত লড়াই কিন্তু চালু থাকবে, কিন্তু সাম্প্রদায়িকতার বিরুদ্ধে ঐক্যবদ্ধভাবে আমাদের লড়াই করতে হবে। একদিন আমি, আপনি সেই জায়গায় বসে লড়াই করব। কিন্তু বি.

জে. পি-র আগমন হচ্ছে বিপদটা সেখানেই। আজকে শিক্ষা, সংস্কৃতি পরিবেশ এই সব ক্ষেত্রে তাদের চিন্তার জগত আলাদা। মাননীয় সদস্যরা যথেষ্টভাবে জানেন এবং আমার থেকেও বেশি জানেন যে বি. জে. পি-র মূল পরিচালিকা শক্তি কে? বি. জে. পি তো পলিটিকাল আউটফিট অফ আর. এস. এস এবং আর. এস. এসের নিজস্ব সংগঠন আছে ও বিভিন্ন স্তরে সেই সংগঠন জাল বিছিয়ে আছে। সেই সংগঠন কোনও স্বাভাবিক সংগঠন নয়, গণতান্ত্রিক সংগঠন নয়, চিন্তা-ভাবনার ক্ষেত্রে তারা একটু সাম্প্রদায়িক, বিজ্ঞান বিরোধী তাদের চিন্তা-ভাবনা, তাদের পশ্চাদপদ চিন্তা-ভাবনা তারা ভারতবর্ষে চালু করতে চান। সেই আর. এস. এস বা বি. জে. পি ক্ষমতায় এলে প্রশাসনিক, শিক্ষা, সংস্কৃতি ও বিচার ব্যবস্থাতে তাদের থাবা বিস্তার করতে চাইবে, আজকে বিপদটা এখানেই। আজকে ধর্মনিরপেক্ষ গণতন্ত্র মার খাবে, শ্রমজীবী আন্দোলন মার খাবে। আজকে কোন মাননীয় সদস্য বলতে পারবেন বি. জে. পি তার অ্যাজেণ্ডা বা জাতীয় কর্মসূচি থেকে একচুল পিছিয়ে এসেছে। বি. জে. পি-র যে মূল নিয়ন্ত্রক আর. এস. এস, তার প্রধান রাজেন্দ্র সিং ছয়, সাত দিন আগে প্রকাশ্যে ঘোষণা করেছে ধর্মনিরপেক্ষতা ভারতের ক্ষেত্রে নৈরাজ্য এনেছে এবং সরকার ধর্মনিরপেক্ষ হতে পারে না। এই আর. এস. এস-এর প্রভাব পড়বে বিভিন্ন রন্ধ্রে রন্ধ্রে। আমরা বামপন্থীরা ধর্মনিরপেক্ষতার পক্ষে, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে মরণপণ লড়াই করতে প্রস্তুত। ৬ই ডিসেম্বরের যে ঘটনা ঘটল, তাতে সারা ভারতবর্ষ জুড়ে অকাম্য ও বিধ্বংসী যে দাঙ্গা হল, তখন কংগ্রেস নেতৃত্ব কি করেছিল। যিনি ভারতের প্রধানমন্ত্রী ছিলেন এবং বৃহত্তম দলের সভাপতি ছিলেন এ [illegible] ডাক দেওয়া উচিত ছিল সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার জন্য। কিন্তু তিনি [illegible] করে কাগজে বিবৃতি দিয়েই তার কাজ শেষ করলেন। যেন এইসব খারাপ কাজ তোমরা করো না, সুবোধ বালকের মতো তোমরা ভালো থাক। আমাদের বামপন্থীদের সব জায়গাতে সমান শক্তি নেই, ভারতবর্ষের রাজনীতিতে আমরা সমানভাবে সংগঠন করতে পারিনি, কিন্তু আমাদের যেখানে যা শক্তি আছে সেই শক্তিকে নিয়েই আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করেছি। আমাদের বামপন্থীদের ভূমিকা মানুষ চেনে, জানে, সেইজন্য এত কিছুর পরেও পশ্চিমবাংলার মানুষ বামপন্থীদের সমর্থন করেছে, বামপন্থী শক্তিকে পশ্চিমবাংলায় প্রতিষ্ঠিত করেছে। আমাদের প্রতিজ্ঞা সবারই হোক যতটুকু কালিমা লেপন হয়েছে ঐটুকুই থাক, দিজ ইজ ফার এণ্ড, নো ফারদার। সমষ্টিগত প্রয়াসের মধ্যে দিয়ে গণতান্ত্রিক ধর্মনিরপেক্ষ মানুষের এই চাহিদা হোক, আমরা আর কলঙ্কিত হতে দেব না।

[3-30 – 3-40 p.m.]

সমষ্টিগত প্রয়াসের মধ্যে দিয়ে সমস্ত ধর্মনিরপেক্ষ মানুষের এই জেহাদ হোক—আমরা আর ক লুষিত হতে দেব না। আমাদের পশ্চিমবাংলার ঐতিহ্য, আমাদের গর্বের বস্তু

আমাদের রাজনৈতিক সংস্কৃতি। তাই মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন, এই ফলাফলে আমাদের কাজ কঠিন হয়ে গেল। একদিকে যেমন এই হিংস্র সাম্প্রদায়িকতার অনুপ্রবেশের বিরুদ্ধে আমাদের লড়তে হবে, অপরদিকে পশ্চিমবাংলার যে অগ্রগতি, অর্থনৈতিক উন্নতির ধারা, তাকেও এগিয়ে নিয়ে যেতে হবে। এই দ্বিমুখী কাজ আমাদের করতে হবে। আমি দুঃখিত, সৌগত বাবু যে, আপনার সঙ্গে একমত হতে পারলাম না—আপনি ২১ বছর ধরে পশ্চিমবাংলার কোনও উন্নয়ন দেখতে পেলেন না। এই বিষয়ে অনেক আলোচনা হয়েছে, বেশি বলতে গেলে বিরক্তি লাগবে, কিন্তু আপনি যে সব কথা ঠিক বলেননি, সেটা তো রেকর্ডে থাকতে হবে, এই বিধানসভার মধ্যে দিয়ে এই বাস্তব-সত্য মানুষের কাছে তুলে ধরতে হবে, পৌছে দিতে হবে। সৌগত বাবু, আপনাকে বাইরেও জিজ্ঞেস করতে পারতাম, কিন্তু এখানে খানিকটা ব্যক্তিগত পর্যায়ে জিজ্ঞেস করছি আপনি কি মনে করেন না, আমাদের ভারতবর্ষের সংবিধান, যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে রাজ্যগুলি সীমিত-সাধ্যের মধ্যে আছে? এই বিষয়ে কি আপনি দ্বিমত পোষণ করেন? যতই কংগ্রেসি করুন, যতই আপনাদের সরকার থাকুক, প্রশাসনিক দিক থেকে, আর্থিক দিক থেকে প্রতিটি রাজ্য সরকারের ক্ষমতা কম, এটা বলতে হবে। আমরা এই বাস্তব ঘটনা তুলে ধরার চেষ্টা করি। রাজ্যগুলিতে ক্ষমতা কেন্দ্রীভূত প্রথম থেকেই। আপনাদের সরকার থাকাকালীনই এমন ভাবে সংবিধান-সংশোধন করা হয়েছে, এমন আইনগত ব্যবস্থা নেওয়া হয়েছে, যাতে আমাদের ক্ষমতা আরও সঙ্কুচিত হয়েছে। আর, পশ্চিমবাংলার ক্ষেত্রে এই সীমিত-সাধ্য আরও প্রকট হয়েছে। এর পেছনে কারণও আছে—এখানকার মানুষ বামপন্থীদের নির্বাচিত করে। ঐ রূঢ় বাস্তবের সামনে কি পশ্চিমবাংলার মানুষ পড়েনি? তার মধ্যে দিয়েও বামফ্রন্ট সরকার বিগত ২১ বছর ধরে, এই সীমিত পরিধির মধ্যে থেকেও, অর্থনৈতিক উন্নতির পরীক্ষা-নিরীক্ষা করে গড়ে তুলছে পশ্চিমবাংলাকে, তার মধ্যে দিয়েই যতটা সম্ভব এগিয়ে নিয়ে যাওয়ার চেষ্টা করছে। আপনারা এটা বলতে পারেন, বামপন্থীরা শুরু করে সব সমস্যার সমাধান করেছি বলে। কিন্তু বামপন্থী রাজনীতি এই কথা বলে না যে, সব সমস্যার সমাধান একটা রাজ্যসরকার ভোটে এসেই করে দিতে পারে। তাদের দৃষ্টিভঙ্গি, কতটা রিলিফ দেওয়া যায় সাধারণ মানুষকে। তারা কখনো বলে না যে, সব সমস্যার সমাধান করে দেব। সেখানে কিছু ছোটখাট ভুল-ত্রুটি থাকতেই পারে। কেউ বলতেই পারে এটা সংশোধন করা দরকার, সেটা সংশোধন হয়।

আজকে কাগজে দেখলাম স্কুল সার্ভিস কমিশনের ফি-র কথা বেরিয়েছে। হাসপাতালের ফি-এর বিষয়েও আলোচনা হয়েছে। ইংরেজি বিষয় যখন প্রবর্তন করছে, তখন তো যুক্তির উপর দাঁড়িয়েই করেছে। আপনি তো জানেন, সবাই জানে, আজ পর্যন্ত আমাদের দেশে যত শিক্ষা-কমিশন হয়েছে, কোন কমিশনই বলেনি প্রাথমিক স্তরে দ্বিতীয় ভাষা পড়াও। অনুগ্রহ করে বলতে পারেন, কেউ বলেছে? আজকে যখন চালু করা

হয়েছে,—তখন ইউনিসেফ, ইউনেসকো'র প্রতিবেদনে শিক্ষা মন্ত্রীদের কনফারেন্স-এ, সেন্ট্রাল অ্যাডভাইসরি বোর্ড অফ এডুকেশনের বক্তব্যে এই ব্যাপারে কোন জায়গায় বলা আছে, কোন প্রতিবেদনে বলা আছে, প্রাথমিক স্তরে দ্বিতীয় আর একটা ভাষার বোঝা চাপিয়ে দিন? আজকে বলা হয়েছে যে, অবস্থার পরিবর্তন হয়েছে। সরকার অনড় নন। এই পরিবর্তন যখন দরকার হবে তখন হবে। কোন্ পথে হবে, সেটা ভাবনা চিন্তা করা হবে। আজকে রাজ্য সরকারের ঘাটতি হয়, তার সম্পদের ক্ষেত্রে সীমাবদ্ধতা। প্রথম থেকেই কেন্দ্রীয় সরকার রাজ্যের আর্থিক ক্ষেত্রে অনুপ্রবেশ ঘটিয়েছে। ফলে আরও সঙ্কুচিত হয়েছে। আজকে পশ্চিমবঙ্গের মূল সম্পদ হচ্ছে ভূমিসংস্কার। এটা আমাদের কথা নয়। আজকে ভূমিসংস্কার পশ্চিমবঙ্গে হচ্ছে। আজকে ভূমি সংস্কারকে কেন্দ্র করে পশ্চিমবঙ্গে কৃষির অগ্রগতি হয়েছে। শিল্পায়নের ব্যাপারে এখানে অনেকে অনেক কথা বললেন। আজকে অনুগ্রহ করে দেখবেন যে, এই রুগ্নতা এর জন্য আপনারাও দায়িত্ব এড়াতে পারেন? বেসরকারি প্রতিষ্ঠানগুলি দিনের পর দিন মুনাফা লুঠে নিয়ে চলে যাচ্ছে। আধুনীকিকরণ করে না। আমি বলব যে, এখানে শিল্পায়নের বাস্তব পরিস্থিতির সৃষ্টি হয়েছে। এটা কোনও পলিটিক্যাল স্লোগান নয়, ভোট ক্যাচিং স্লোগান নয়। এর বাস্তব কারণ আছে। এখানে একটা অংশ বলছেন যে, ৩৫৬ ধারা প্রয়োগ করা হবে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে। আমি এখানে বলছি যে, বামফ্রন্ট সরকার এখানে কারোর দয়ায় আসেনি। মানুষের সমর্থনে এখানে এসেছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন মুখার্জি** ঃ স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের ধন্যবাদসূচক প্রস্তাবের সম্পূর্ণ বিরোধিতা করছি।

(Noise from the Ruling Benches)

(At this stage, Shri Narayan Mukherjee rose on a point of personal explanation)

**শ্রী নারায়ন মুখার্জি** ঃ স্যার, এখানে সৌগতবাবু আমার নাম করে এবং আমার পুত্র উৎপল মুখার্জি এবং আরও কয়েকজনের নামে অভিযোগ এনেছেন। স্যার, অভিযোগ আনলেই সত্য হয় না। এখানে হাউসকে মিসলিড করা হয়েছে। সাজানো অভিযোগ এনেছে। মাননীয় মহামান্য বারাসতের জজ আদালত বেল দেওয়ার সময় ৫ জনকে বলেছেন যে, পরিষ্কারভাবে তদন্তে দেখা যাচ্ছে যে, এটা একটা অসত্য সাজানো অভিযোগ এবং এদের নানা ভাবে শিক্ষা দেওয়ার জন্য এটা করা হয়েছে। আমি বেল না দেওয়ার কোনও কারণ দেখছি না। এখন তদন্ত হচ্ছে অভিযোগ উঠছে কিন্তু ব[illegible]হাটে আপনার

দলের লোকেরাও জানে যে, সম্পূর্ণ মিথ্যা অভিযোগ এবং এটা সত্য নয়, এ অভিযোগ বানানো এবং সাজানো।

[3-40 – 3-50 p.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল কে.বি.রঘুনাথ রেড্ডির প্রদত্ত ভাষণের বিরোধিতা করে, আমার দলের আনা সংশোধনগুলোর সমর্থনে আমার বক্তব্য রাখছি এবং আজকে এই সভায় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, আমি মনে করি, সেই ভাষণ সম্পূর্ণ অসত্য। বর্তমানে পশ্চিমবাংলায় একটা রাজতন্ত্র চলছে এবং সেই রাজতন্ত্রের রাজা হচ্ছেন আমাদের ক্ষুদে হিটলার জ্যোতি বসু। তাঁর বক্তব্যের মধ্যে জ্যোতি বসুর বক্তব্যই প্রতিধ্বনিত হয়েছে। বর্তমানে যিনি পশ্চিমবাংলায় রাজ্যপাল তিনি ইন্দিরা গান্ধীর শ্রমমন্ত্রী ছিলেন। সেই সময়ে এখানে শ্রমমন্ত্রী ছিলেন ডাঃ গোপাল দাস নাগ। একজন শ্রমমন্ত্রী তিনি আজকে পশ্চিমবাংলার রাজ্যপাল, তার বক্তব্যের মধ্যে কোথাও শ্রমিকদের স্বার্থের কথা নেই। বন্ধ কলকারখানার শ্রমিকদের জন্য তহবিল গঠন করে তাদের সাহায্য করার কথা তাঁর ভাষণের মধ্যে নেই। আজকে লক্ষ লক্ষ শ্রমিক কর্মচ্যুত হয়ে আছেন। লক-আউটের ফলে, ক্লোজারের ফলে বিভিন্ন শ্রমিক সংস্থা আজকে কর্মচারিরা ছাঁটাই হয়ে যাচ্ছে। তাদের জন্য আজকে তহবিল গঠন এই সরকার করেননি। রাজ্যপালের বক্তব্যের মধ্যে তা কোথাও নেই। অত্যন্ত দুঃখের কথা, রাজ্যপাল যখন ভাষণ রাখছিলেন তখন পশ্চিমবাংলার সবচেয়ে বড় একটা শিল্প, সারা ভারতবর্ষের মধ্যে, এশিয়া মহাদেশের মধ্যে টায়ার কারখানা সাহাগঞ্জের ডানলপ কারখানা গত ৭ই আগস্ট বন্ধ হল। বন্ধ হওয়ার সঙ্গে সঙ্গে আমি সকাল ৬টার সময়ে রাজ্যের শ্রমমন্ত্রী শ্রী শান্তি ঘটক—ওটা তাঁরও বিধানসভা এলাকা, তাঁকে ফোনে জানালাম। তিনি বললেন যে আমি আপনার কাছেই প্রথম শুনছি। আমি বললাম আপনি কি করবেন? তিনি বললেন যে আমি মিটিং ডাকছি। আমি বললাম আপনি মুখ্যমন্ত্রীকে জানান। আমার তো জানা আছে ছাবেরিয়াদের সঙ্গে জ্যোতিবাবুর কি সম্পর্ক। তিনি ছাবেরিয়াদের সঙ্গে খানাপিনা করেন। শ্রমমন্ত্রী বললেন জ্যোতিবাবুকে বলে কিছু হবে না। সে কথা আমি নির্বাচনের সময়ে বলতে পারিনি, তখন নির্বাচনের সময় বললে হয় তো বলতে পারে যে ভোটের রাজনীতি করা হচ্ছে। তাই বিধানসভা খোলার পর আমি, আমাদের কয়েকজন রাজ্যপালের ভাষণে আমরা বাধা দিই। এই বাধা দেওয়াটা হয়ত বলতে পারেন যে আমাদের উচিত হয় নি কিন্তু আমি মনে করি এলাকার জনসাধারণের স্বার্থে, শ্রমিক স্বার্থে যে কাজ আমরা করেছি সেই কাজ করার জন্য আমরা গর্ব বোধ করি। শুধু ডানলপই নয় এর পাশে আরেকটা পেন্সিল কারখানা, সেই কারখানাও বন্ধ হয়ে আছে। সেটাও আমাদের বিধানসভা এলাকার অন্তর্ভুক্ত। অত্যন্ত দুঃখের কথা রাজ্যপালের ক্যাবিনেটের মন্ত্রী, কৃষিমন্ত্রী নরেন দে'র এলাকার মধ্যে পড়ে। এই ক্যাবিনেটের মন্ত্রীরা

এই কারখানা খোলার ব্যাপারে জ্যোতি বসুর হস্তক্ষেপ দাবি করবেন কিন্তু তারা কিছুই করলেন না। ৬ হাজার শ্রমিক ৭ই ফেব্রুয়ারি থেকে আজকে লক আউটের কবলে পড়ে আছে। তার আগে তিন মাস ধরে তারা মাইনে পাচ্ছিল না। এটা কারও অজানা নয়। মুখ্যমন্ত্রী থেকে শুরু করে শ্রমমন্ত্রী, কৃষিমন্ত্রী, অর্থমন্ত্রী কারও অজানা নয়। ডানলপ কারখানার শ্রমিকদের কি অবস্থা, সেই কথা ভেবে আজকে বিধায়ক হিসাবে আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করেছি, আমি মনে করি এটা গর্বের ব্যাপার। আজকে অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি, আজকে যারা বামপন্থী বামপন্থী বলে চিৎকার করেন যারা বলেন শ্রমিকের বন্ধু যারা বলেন শ্রমিকদের সরকার কৃষকদের সরকার তাদের সঙ্গে ছাবাড়িয়াদের কি সম্পর্ক? এখানে ডিরেক্টার বোর্ডে যাঁরা আছেন তারা সম্পর্কে ছাবাড়িয়ার মেয়ে-জামাই। এই আলোচনার সময় তারা কি করে ভারত থেকে দুবাই পালিয়ে গেলেন, এই রাজ্যপালের ভাষণে তা নেই। যে ছাবাড়িয়ারা ফেরা অ্যাক্টের আসামী তারা কি করে দুবাইতে গিয়ে বসে আছে? ভারত থেকে কোটি কোটি টাকা দুবাইতে নিয়ে চলে গেছে। আজকে শ্রমিকদের তারা রাস্তায় বসিয়েছে, ডানলপের শ্রমিকদের, শওয়ালেশের শ্রমিকদের রাস্তায় বসিয়েছে, এ সম্পর্কে রাজ্যপালের সতর্ক হওয়া ছিল, তিনি অতীতে ভারতের কেন্দ্রীয় সরকারের শ্রমমন্ত্রী ছিলেন, তাঁর গোচরে এটা আনা সরকারের উচিত ছিল। আজকে ডানলপ এবং শ'ওয়ালেশ কারখানার শ্রমিকরা দুর্দশায় ভুগছে। আমরা এলাকার শ্রমিকদের কাছে জনগণের কাছে প্রতিশ্রুতিবদ্ধ, এলাকার নাগরিকদের কাছে আমরা দায়বদ্ধ। তাই বিধানসভায় রাজ্যপালের ভাষণের সময় আমরা বাধা দিয়েছিলাম। এই নিয়ে অনেক বিরোধী সদস্যও কটাক্ষ করেছেন, কিন্তু এতে আমাদের কিছু যায় আসে না। আমরা এই শ্রমিকশ্রেণীর হয়ে লড়ছি এবং এই লড়াই করে যাব। আজকে এই বিষয় নিয়ে মুখ্যমন্ত্রী সভাকে কিছু জানাচ্ছেন না, রাজ্যের জনগণকেও কিছু জানাচ্ছেন না। এই কারণেই আজকে আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। আমরা বিধানসভার সদস্য জনগণের কাছে আমাদের কৈফিয়ত দিতে হয়, এলাকার জনগণ আমাদের এখানে পাঠিয়েছেন এবং তাদের সাথে আমাদের নিত্য যোগাযোগ, তারা যখন জিজ্ঞাসা করেন কোনও খবর আছে, আমরা তখন কিছু বলতে পারি না। মুখ্যমন্ত্রী উনি ত্রিপুরা চলে গেছেন, ওঁনার রাজ্যে কি হচ্ছে, কারখানাগুলিতে কি হচ্ছে সে খবর উনি রাখেন না। ওঁনার রাজ্যে কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে, ওঁনার রাজ্যে প্রায় অর্ধেক কোটি বেকার, সে খবর উনি রাখেন না। উনি ত্রিপুরাতে বিজয় উৎসব করতে চলে গেছেন। বিধানসভায় যখন রাজ্যপালের ভাষণের উপর আলোচনা হচ্ছে, বিরোধী সদস্যরা সংশোধনী রাখছেন তখন উনি ত্রিপুরাতে বিজয় উৎসবে মেতে আছেন। স্যার, [illegible] রাজ্যপালকে বলুন এই ডানলপ সমস্যার যদি সমাধান না করেন তাহলে [illegible] হবে, আমি বলছি সেখানে কোনও মন্ত্রীকেই ওই এলাকায় ঢুকতে [illegible] আমি এই হাউসে ডেপুটি স্পিকারকে জানাচ্ছি, এই সরকার এমন একটা সরকার [illegible] এম.ই.এস.সি.-

কে গোয়েঙ্কাদের হাতে তুলে দিচ্ছেন। সি.ই.এস.সি. মানুষের কাছ থেকে এক্সট্রা সারচার্জ নিচ্ছে। দেবকুমার বসু কমিটি তৈরি হয়েছিল, সেই কমিটির রিপোর্ট ধামা চাপা দিয়ে রাখা হয়েছে। এখানে ছাবাড়িয়া, গোয়েঙ্কাদের বিরুদ্ধে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না কেন? জ্যোতি বসুর ছেলে চন্দন বসুর স্বার্থে একচেটিয়া পুঁজিপতিদের হাতকে শক্তিশালী করছে। গ্রামবাংলার আলু চাষীরা ক্ষতিগ্রস্থ হয়েছে, তারা আলু চাষ করল তারা কেউ সোনার হার, বন্ধক দিল, কেউ সমবায় ব্যাঙ্ক থেকে ঋণ নিয়ে কোল্ড স্টোরেজে আলু রাখল কিন্তু সেগুলি সব নষ্ট হয়ে গেল। পচে গেল।

..... **(এই সময় মাইক অফ হয়ে যায়।)** .....

[3-50 – 4-00 p.m.]

**মহম্মদ হাফিজ আলম শৈরাণী ঃ** মাননীয় স্পিকার স্যার, গত ১২ তারিখে পশ্চিমবঙ্গের মহামান্য রাজ্যপাল এই সভায় তাঁর মূল্যবান স্পিচ রেখেছেন এবং তার উপর মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব রেখেছেন সেই ধন্যবাদ সূচক প্রস্তাবকে সমর্থন করে আমি আপনার মাধ্যমে এই সভায় ২।৪টে কথা রাখতে চাই। আমি গতকাল এই সভায় ছিলাম। গতকাল বিরোধী সদস্যরা এবং সরকার পক্ষের সদস্যরা যে বক্তব্য এখানে রেখেছেন তাও শুনেছিলাম এবং আজকেও বিরোধী দলের সদস্য মাননীয় সৌগত রায় এবং সরকার পক্ষের সদস্য কাশেম ভাই যে বক্তব্য রেখেছেন তাও আমি শুনেছি। এই বক্তব্য থেকে পরিষ্কার হয়েছে যেটা কিনা মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে উল্লেখ করেছেন বিশেষ ভাবে। আজকে যে গণতান্ত্রিক প্রতিষ্ঠানগুলো আছে সেই প্রতিষ্ঠানগুলোর উপর এবং দেশের উপর সাম্প্রদায়িকতার যে প্রভাব পড়েছে তা সব বক্তাই যথাযথ গুরুত্ব দিয়ে বলেছেন। স্বাভাবিক ভাবেই আমিও এই পয়েন্টের উপর গুরুত্ব দিয়ে কিছু বক্তব্য রাখব। স্যার, আজকে যদি আমরা লক্ষ্য করি তাহলে দেখব অনেককাল আগে একজন লেখক, হ্যারল জে ল্যাস্কি তার রিপ্রেজেনটেটিভ গভর্নমেন্ট বই-তে লিখেছিলেন যে, কোনও দেশে যদি দেখা যায় মাইনোরিটি মেজরিটির উপর শাসন করছে তাহলে ধরে নিতে হবে সেই শাসন ব্যবস্থা হচ্ছে সভ্যতার উজ্জ্বল দৃষ্টান্ত। কারণ, তখনই একটা মাইনরিটি মেজরিটির উপর শাসন করতে পারে যদি তাদের শাসন করার যোগ্যতা থাকে। অপর দিকে যদি দেখা যায়, মেজরিটি মাইনরিটির উপর শাসন করছে তাহলে ধরে নিতে হবে সভ্যতার সঙ্কট আসন্ন, সেই দেশের সভ্যতা সঙ্কটের মুখে পড়েছে। আজকে বি.জে.পি.-র যে ধ্যানধারণা সেটাকে যদি বিচার বিশ্লেষণ করে দেখা যায় তাহলে দেখা যাবে তাঁরা ভারতবর্ষে এমন একটা শাসনব্যবস্থা প্রতিষ্ঠিত করতে চাইছে এবং সেই শাসনব্যবস্থার মাধ্যমে তাঁরা পরিষ্কার করে বলতে চাইছে যে. এখানে যাঁরা সংখ্যালঘু সম্প্রদায়ের লোক রয়েছে—শিখ, মুসলমান,

জৈন, বৌদ্ধ, প্রভৃতি সম্প্রদায়ের লোকেদের ভারতবর্ষের কোনও গণতান্ত্রিক প্রতিষ্ঠান, তা সে অ্যাসেম্বলি হোক, গ্রাম পঞ্চায়েত হোক, পঞ্চায়েত সমিতি হোক, জেলা পরিষদ হোক, লোকসভা হোক, কোথাও তাঁদের প্রবেশের প্রয়োজন নেই বা তাঁদের শাসন করার অধিকার নেই। অর্থাৎ এ থেকে আমরা পরিষ্কার ভাবে উপলব্ধি করতে পারছি এবং যাঁরা শুভবুদ্ধিসম্পন্ন মানুষ, সচেতন মানুষ, তাঁরা বুঝতে পারছেন যে ভারতবর্ষের সভ্যতা আজকে চ্যালেঞ্জের সম্মুখীন হয়েছে। আপনি জানেন স্যার, মিস্টার জিন্না, যাঁকে ভারত ভাগের নায়ক বলে চিহ্নিত করা হয়েছে, তাকে আমরাও আন্তরিকভাবে তাই মনে করি এবং তাঁর চিন্তাধারাকে ধিক্কার জানাই। তাঁর চিন্তা ধারার প্রতি আমাদের কোনও রকম আস্থা নেই। কিন্তু তিনি স্বাধীনতার সময় যে কথা বলেছেন তাও আমাদের স্মরণ করতে হবে।

মহম্মদ জিন্না বলেছিলেন। তখন ভারতবর্ষে ৩৩ কোটি জনসংখ্যা। মহম্মদ জিন্না মুসলমানদের নির্দেশ করে বলেছিলেন যে, 'মুসলমানরা তোমরা বুঝতে পারছ না, ইংরেজ যদি চলে যায় আর তোমরা নিজেরা যদি হ্যামলেট না নাও, তোমরা যদি পাকিস্তান না নাও তাহলে ব্রুট মেজরিটি নিয়ে ৩৩ কোটি মানুষের মধ্যে ২৪ কোটি হিন্দুরা মেজরিটি নিয়ে তোমাদের শাসন করবে। তোমাদের উপর অত্যাচার করবে, তোমাদের মাটিতে মিশিয়ে দেবে'। আজকে বি.জে.পি.-র কার্যকলাপ দেখে, তাদের রীতিনীতি দেখে, তাদের ম্যানিফেস্টো দেখে মনে হচ্ছে, যে কথা মহম্মদ জিন্না বলেছিলেন, যে ভয় তিনি মুসলমানদের দেখিয়েছিলেন, আজ সেই রাস্তায় বি.জে.পি. হাঁটছে। বি.জে.পি.-র এই সাম্প্রদায়িক চরিত্র সম্পর্কে আলোচনা শুধু হাউসের মধ্যে সীমাবদ্ধ রাখলে চলবে না, এই আলোচনাকে হাউসের বাইরেও নিয়ে যেতে হবে। সৌগতবাবু অনেক ভাল ভাল কথা বলেছেন। বি.জে.পি. সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমাদের ঐক্যমত্য হয়ে লড়াই করতে হবে। কংগ্রেসের বয়স ১১২ বছর। যে কংগ্রেসের দায়িত্ব হচ্ছে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করা, যে কংগ্রেসের দায়িত্ব হচ্ছে বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে লড়াই করা সেই শক্তি আজকে দ্বিধাবিভক্ত। সেই দ্বিধা বিভক্ত শক্তি বিচ্ছিন্নতাবাদ শক্তির সঙ্গে হা[illegible] মিলাল। আমরা দেখতে পেলাম কংগ্রেস শক্তি ২ ভাগে বিভক্ত হল এবং তৃণমূলের নাম নিয়ে একটা অংশ বি.জে.পি.-র সঙ্গে হাত মিলাল। যে মাটিতে নজরুল জন্মগ্রহণ করেছিলেন, যে মাটিতে রবীন্দ্রনাথ জন্মগ্রহণ করেছিলেন, যে মাটিতে স্বামী বিবেকানন্দ জন্মগ্রহণ করেছিলেন, সেই মাটিতে সাম্প্রদায়িক শক্তির খুঁটি পোতার আয়োজন করা হল ক[illegible] একটা অংশের সহায়তায়। অতএব তাদেরকে নিয়ে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে [illegible] পারব এই বিশ্বাস আমার নেই। যে দলের প্রধানমন্ত্রীর আমলে বাবরি মস[illegible] হয়, যে দল আজকে টাকার বিনিময়ে সাংসদ, এম.এল.এ. কেনার ক্ষমতা [illegible] দলকে নিয়ে অন্য কিছু করা যেতে পারে কিন্তু সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই [illegible]

না। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে যদি লড়তে হয় তা হলে একমাত্র বামপন্থী শক্তিই লড়তে পারে। সে জন্য আমরা জোরের সঙ্গে বলতে পারি ভোটের রাজনীতিতে বি.জে.পি. কটা সিট জিতল বা কংগ্রেস কটা সিট জিতল তা দেখে কিছু হবে না। আমাদের মনটাকে সাম্প্রদায়িকতা শূন্য করতে হবে, গণতন্ত্রের উপর বিশ্বাস রাখতে হবে। এইসব যোগ্যতা যদি থাকে তবে তার উপর নির্ভর করবে যে, আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে পারব কি পারব না। কংগ্রেস ভোটের রাজনীতির কথা চিন্তাভাবনা করছে যে, ভোটে কিভাবে বি জে.পি. কে আটকানো যায়। কিন্তু গ্রামাঞ্চলে বা অন্যান্য জায়গায় তারা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে একটা আসন পাওয়ার জন্য লড়াই করছে।

[4-00 – 4-10 p.m.]

সে জন্য আমি বলতে চাই, এই হাউসে আমরা যাঁরা বামপন্থী মানুষ আছি, আমাদের সচেতন থাকতে হবে। আমাদের বুঝতে হবে সাম্প্রদায়িকতার বিপদ থেকে আমাদের পশ্চিমবঙ্গের মানুষকে তথা ভারতবর্ষের মানুষকে কি ভাবে আমরা রক্ষা করতে পারি। আমাদের এটা লক্ষ্য করতে হবে যে, সাম্প্রদায়িকতার বীজ শুধু মাত্র নির্বাচনী রাজনীতির মধ্যেই আবদ্ধ নয়। ১৩ দিনের বি.জে.পি. সরকারের ইনফরমেশন অ্যান্ড ব্রডকাস্টিং মিনিস্টার হয়েছিলেন সুষমা স্বরাজ। সে সময় তাঁরা কিছু সিদ্ধান্ত নিয়েছিলেন। আপনারা নিশ্চয়ই লক্ষ্য করেছেন টি.ভি.-র পর্দা খুললেই 'জয় হনুমান'; টি.ভি.-র পর্দা খুললেই 'নমঃ শিবায়'। এগুলো কিসের প্রভাব? ১৩ দিনের বি.জে.পি. সরকারের প্রভাব। এই জায়গায় দাঁড়িয়ে আমি অস্বীকার করতে পারি না যে আমরা বামপন্থীরা সঠিক ভাবে আমাদের নিজেদের দায়িত্ব কর্তব্য পালন করতে পেরেছি। আমি স্বীকার করছি, আমরা আমাদের দায়িত্ব কর্তব্য পালন করতে পারিনি। আমরা যদি সচেতন হতে পারতাম, টি.ভি.-তে যে সিরিয়ালগুলো চলছে সেগুলোর বিরুদ্ধে যদি গণ আন্দোলন গড়ে তুলতে পারতাম তাহলে সঠিক কাজ করা হত। যেমন অতীতে আমরা অপসংস্কৃতির বিরুদ্ধে সিনেমা হলের সামনে, টি.ভি. সেন্টারের সামনে, ভি.ডি.ও. সেন্টারের সামনে দাঁড়িয়ে প্রতিবাদ জানিয়েছিলাম, অনুরূপভাবে যদি এ ক্ষেত্রেও আমরা রুখে দাঁড়াতাম, প্রতিহত করতে পারতাম তাহলে নিশ্চয়ই সাম্প্রদায়িক শক্তি এতটা মাথাচাড়া দেওয়ার সুযোগ পেত না। আমাদের সচেতন থাকা উচিত ছিল, আমাদের প্রশাসন যন্ত্রের লক্ষ্য রাখা উচিত ছিল। এই প্রসঙ্গে আমাকে দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে, আমাদের সরকার একটা আইন তৈরি করেছিল, আইনটা কি, না যখন তখন, যেখানে সেখানে, সরকারি জমিতে যাতে কেউ মন্দির মসজিদ না করতে পারে। কিন্তু এই আইনের সুযোগ নিয়ে আমরা লক্ষ্য করছি রাজ্যের কোথাও যখন সংখ্যালঘু মানুষ নিজেদের কেনা জমিতে সরকারি আইন-কানুন মেনে মসজিদ নির্মাণ করতে চাইছে তখন ডি.এম.. এস.ডি.ও.,

সংখ্যা লঘু সম্প্রদায়ের মানুষ নিজেদের জমিতে মসজিদ করার অনুমতি পাচ্ছে না। কেন পাচ্ছে না? যেহেতু প্রশাসন যন্ত্রের মধ্যে একটা অংশ সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গিতে পরিপুষ্ট হয়ে উঠেছে। তারা ঐ আইনের সুযোগ নিয়ে সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গির ভিত্তিতে সংখ্যা লঘুদের মনে আঘাত দিচ্ছে যাতে সংখ্যা লঘু মানুষগুলো আসতে আসতে সাম্প্রদায়িকতার দিকে ঢলে পড়ে। আমরা লক্ষ্য করেছি, তসলিমা নাসরিন 'লজ্জা' বইটি লিখেছিলেন। তিনি কোনও অপরাধ করেননি। অথচ কিছু মৌলবাদী মুসলমান সেই বইটি যাতে ভারতবর্ষে পাবলিশ না হয় তার জন্য আওয়াজ তুলেছিলেন—ঐ বইকে ব্যান্ড করে দিতে হবে। তখন কিন্তু ভারত সরকার ঐ বইটিকে ব্যান্ড করেছিলেন, অথচ আমরা বামপন্থীরা নীরব ছিলাম। তাঁর বইতে কি কোনও কিছু অন্যায় লেখা হয়েছিল? না, তাঁর বইতে সঠিক ভাবেই সেখানকার সংখ্যালঘু সম্প্রদায়ের দুঃখ বেদনার কথা উল্লেখ করা হয়েছে। তার জবাবে তো আমাদের দেশের কোনও প্রগতিশীল লেখক ঠিক অনুরূপ ভাবে এখানকার সংখ্যালঘুদের অভাব অভিযোগের কথা তুলে ধরতে পারতেন। তা হল না। কারণ সাম্প্রদায়িকতা এবং বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে লড়াই করার আন্তরিক মনোভাব আমাদের মধ্যে নেই।

এখনও সময় আছে, এখনও দিন যায় নি, এখনও সাম্প্রদায়িক শক্তি এতটা শক্তিশালী হয়নি কাজেই সাম্প্রদায়িক শক্তিকে যদি আটকাতে হয় এবং অখন্ড ভারতবর্ষ যদি গড়ে তুলতে হয় তাহলে সেইভাবে আমাদের কাজ করতে হবে। স্যার, আমি বি.জে.পি.-র একটা কথার সঙ্গে সহমত পোষণ করি। তারা বলেছেন, হিমালয় থেকে কণ্যাকুমারিকা, কচ্ছ থেকে অরুণাচল পর্যন্ত অখন্ড ভারতবর্ষ নির্মাণ করতে হবে। এই কথাটাতে বি.জে.পি.-র সঙ্গে আমি সহমত পোষণ করছি কিন্তু বি.জে.পি. যেভাবে অখন্ড ভারতবর্ষ নির্মাণ করতে চাইছে আমি মনে করি সেইভাবে অখন্ড ভারতবর্ষ নির্মাণ করা সম্ভব নয়। আমি এটা স্বীকার করি যে ভারতবর্ষ একটি হিন্দুবহুল রাষ্ট্র। কিন্তু এই ভারতবর্ষের মধ্যে এরকম রাজ্য আছে যেটা মসুলমানবহুল রাজ্য। আবার কোনও রাজ্যের মধ্যে একটা জেলা আছে যেটা হিন্দুবহুল আবার সেই জেলার মধ্যে এমন মহকুমা আছে যেটা মুসলমানবহুল, আবার সেই মহকুমার মধ্যে একটা অঞ্চল হয়ত আছে যেটা হিন্দুবহুল ও সেই অঞ্চলের মধ্যে একটা গ্রাম হয়ত আছে যেটা মসুলমানবহুল। এই যে বৈচিত্র্য, এর মধ্যে যদি আমাদের অখন্ড ভারতবর্ষ নির্মাণ করতে হয় তাহলে আমাদের সঠিক ভাবে কাজ আরম্ভ করতে হবে এবং তা আরম্ভ করতে হবে ঐ গ্রাম থেকে। ঐ গ্রামের যারা সংখ্যালঘু তারা যেন কোনও ভাবেই না বোঝেন যে সংখ্যাগরিষ্ঠের দ্বারা তারা তাদের ন্যায্য অধিকার থেকে বঞ্চিত হচ্ছেন। এই কাজ যদি আমরা নিচু স্তর থেকে আরম্ভ করতে পারি এবং মানুষের মধ্যে বিশ্বাস ও আত্মমর্যাদা গড়ে তুলতে পারি তাহলেই আমরা সঠিক ভাবে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে পারব। আচরণে, কাজের

মধ্যে সাম্প্রদায়িক দৃষ্টিভঙ্গি রেখে, মনের মধ্যে অন্য রকম ভাবনা রেখে আমরা যদি মুখেই বলি যে আমরা ধর্মনিরপেক্ষ তাহলে কিন্তু সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই-এ আমরা সফল হব না। সেইজন্য আমাদের শপথ গ্রহণ করতে হবে। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার আগে আমরা নিজেরা ধর্মনিরপেক্ষ কিনা, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে সঠিক ভাবে লড়াই করতে পারছি কিনা বা পারব কিনা সেটা বিচার বিশ্লেষণ করে দেখতে হবে। স্যার, এখানে মাননীয় সদস্য সৌগত বাবু যে বক্তব্য রাখলেন তা শুনে মনে হল তিনি বলতে চাইলেন যে গত ২১ বছর ধরে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ফ্যাসিস্ট কায়দায় জনগণের উপর শাসন চালিয়েছেন। ২১ বছর ধরে নাকি এখানে কোনও নির্বাচন হয়নি, আমরা নাকি ভোটে নির্বাচিত হয়ে আসিনি। পুলিশ ও প্রশাসনের সাহায্য নিয়ে জোর করে আমরা নাকি ক্ষমতায় আছি। তিনি বললেন, আমাদের এখানে নাকি ল অ্যান্ড অর্ডার বলে কিছু নেই, এখানে নাকি কৃষির কোনও উন্নতি হয়নি। এখানে নাকি শিক্ষার কোনও উন্নতি হয়নি, গ্রামের কোনও উন্নতি হয়নি, শিল্পের কোনও উন্নতি হয়নি। কতকগুলি তথ্য ও পরিসংখ্যান দিয়ে তিনি একের পর এক এইসব কথাগুলি এখানে তুলে ধরার চেষ্টা করলেন। এই প্রসঙ্গে আমি শুধু তাকে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই। ১৯৭২/৭৭ সাল পর্যন্ত কারা পশ্চিমবঙ্গে ক্ষমতায় ছিলেন সৌগত বাবু এবং সেই সময় পশ্চিমবঙ্গে গড়ে প্রতি বৎসর কত লক্ষ মেট্রিক টন করে খাদ্য উৎপাদন হত? উনি সেই পরিসংখ্যান না দিলেও স্যার, আমি দিচ্ছি। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গে গড় প্রতি উৎপাদন হত মাত্র ৭৫ লক্ষ টন আর আমাদের আমলে ১৯৯২ থেকে ১৯৯৭ সাল—এই ৫ বছরে পশ্চিমবঙ্গে গড়ে প্রতি বছর খাদ্যশস্য উৎপাদন হয় ১৭২ লক্ষ মেট্রিক টন। এই পরিসংখ্যান থেকে এটাই প্রমাণিত হয় যে পশ্চিমবঙ্গে কৃষিতে উন্নতি হয়েছে। সৌগত বাবু, আমি আপনাকে পরিসংখ্যান দিয়ে প্রমাণ করে দিতে পারি যে আমার বিধানসভা কেন্দ্র গোয়ালপোখরে ১৯৭৭ আগে এক ইঞ্চি পাকা রাস্তা ছিল না, আজকে বামফ্রন্টের আমলে, আমি জোর দিয়ে বলতে পারি, ৮০ কিলো মিটার পাকা রাস্তা হয়েছে একটি মাত্র কেন্দ্রে। আজকে এই সাফল্যের জন্য বামফ্রন্ট সরকারকে বারবার জনগণ ভোট দিয়ে নির্বাচনে জয়ী করেছে এবং তারা এখানে সরকার গঠন করেছে এবং যোগ্যতার সঙ্গে তারা ২১ বছর অতিক্রম করেছে। সৌগতবাবুর এটা জানা দরকার। এই কথা বলে আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**শ্রী গোপালকৃষ্ণ দে :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১২ তারিখে রাজ্যপালের আংশিক পঠিত ভাষণ যা আমাদের টেবিলে দেওয়া হয়েছিল রাজ্যপালের ভাষণ বলে, তার বিরোধিতা করে এবং আমাদের দলের তরফ থেকে আনা সংশোধনীকে সমর্থন

করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে আপনার কাছে একথা বলতে চাই যে, আমরা জানি যে রাজ্যপালের ভাষণ মন্ত্রিসভার নির্দেশ অনুযায়ী তৈরি হয় এবং মন্ত্রিসভায় নিশ্চয়ই শিক্ষিত, যোগ্য ব্যক্তিরা আছেন। বাংলার সংস্কৃত জগতের প্রবাদ পুরুষ সুধীর প্রধানের প্রতি শ্রদ্ধা জানাতে গিয়ে যা বলা হয়েছে সেটা দেখে আমি অবাক হয়ে গেলাম। শ্রদ্ধাশীল ব্যক্তিদের যে দীর্ঘ তালিকা দেওয়া হয়েছে ইংরাজি অনুবাদে, সেখানে সুধীর প্রধানের সম্পর্কে বলা হয়েছে—এমন ভুল কেমন করে সংগঠিত হল আমি জানি না। জ্যোতিবাবুর বয়স হয়েছে, তিনি কানে কম শোনেন, চোখে কম দেখেন। কিন্তু এই মন্ত্রী সভার একজন সদস্য যিনি নিজেকে দাবি করেন বাইরন, শেলী, কীটস সেক্সপীয়র, এইসব সম্পর্কে তার দখল আছে, সেই মন্ত্রী বুদ্ধদেব বাবু দেখেছেন কিনা আমি জানি না, তাকে বলা হয়েছে, 'এ লিডিং ইনটেলেকচ্যুয়াল অ্যান্ড এ ফাউন্ডার মেম্বার অফ ইন্ডিয়ান পিপল থিয়েট্রিক্যাল অ্যাসোসিয়েশন'। যারা এই আই.পি.টি.এ.-এর সঙ্গে জড়িত ছিলেন, এক সময়ে যারা এতে অংশ গ্রহণ করেছিলেন, সলিল চৌধুরি, হেমন্ত মুখার্জি এবং পরবর্তীকালে হেমাঙ্গ বিশ্বাসের মতো লোক, এরা পরবর্তীকালে সরে গিয়েছিলেন। ইন্ডিয়ান পিপল থিয়েটার অ্যাসোসিয়েশনটা কি করে থিয়েট্রিক্যাল হল আমি জানি না। আমি মনে করি এই ভুলটা সংশোধন করা উচিত তা না হলে আই.পি.টি.এ.-র প্রয়াত শিল্পীদের প্রতি অসম্মান করা হবে। এবারে আমি আসল বিষয়ে আসছি। রাজ্যপালের ভাষণে বিভিন্ন পর্যায়ে, বিভিন্ন বিষয়ে যে বক্তব্য রয়েছে তার সঙ্গে বাস্তবের কোনও সম্পর্ক নেই। আমি যদি শিক্ষা.বিষয়ে ধরি' তাহলে দেখব যে শিক্ষা নিয়ে কান্তি বাবু এর রকম বিবৃতি দিচ্ছেন, আবার মুখ্যমন্ত্রী আর এক কথা বলছেন, বুদ্ধদেববাবু আর এক রকম কথা বলছেন। আমার মনে হচ্ছে মন্ত্রিসভার মধ্যে সমন্বয়ের অভাব আছে। প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা চালু করার ব্যাপারটা আবার কমিশন করে ঝুলিয়ে রাখার চেষ্টা করা হচ্ছে। এর আগেও যেদিন প্রমথনাথ বিশি রাস্তায় নেমেছিলেন, বাংলার বুদ্ধিজীবীরা রাস্তায় নেমেছিলেন সেদিনও বামফ্রন্টের মন্ত্রীদের কর্ণ গোচরে প্রবেশ করেনি। আজকে তারা বলছেন যে, প্রাথমিক স্তরে ইংরাজি শিক্ষা এখন নূতন করে করবেন। কিন্তু এটা কোন শ্রেণী থেকে পড়ানো হবে সেটা নিয়ে আলোচনা করতে হবে। আগে কোনও শ্রেণী থেকে পড়ানো হত? প্রথম শ্রেণী থেকে পড়াতে হবে—আর কোন শ্রেণী থেকে। আজকে এই রকম একটা অবস্থা দাঁড়িয়েছে। প্রথামিক স্তর থেকে ইংরাজি তুলে দিয়েছেন। পাশ ফেল প্রথা তুলে দিয়েছেন। থিয়েটার আর থিয়েট্রিক্যাল—নাউন আর অ্যাডজেকটিভ ভুলে গেছেন।

আজকে সেটাকে আবার চালু করবার কথা ভাবতে হবে। কিন্তু রাজ্যপালের ভাষণে এই সমস্ত ঘটনাগুলি নেই। আজকে শিক্ষক নিয়োগ নিয়ে কি বলব? কান্তিবাবু নিজে একজন শিক্ষক ছিলেন। তিনি জানেন যে, শিক্ষকদের পেনশন পেতে কত অসুবিধা।

অবশ্য শিক্ষক হিসাবে তিনি ভাগ্যবান, অল্প দিনের মধ্যে পেয়ে গেছেন পেনশন। কিন্তু বাংলার হাজার হাজার শিক্ষক পেনশন পাচ্ছেন না। কিন্তু রাজ্যপাল তাঁর ভাষণে সেটা উল্লেখ করলেন না। আজকে পশ্চিমবঙ্গে রেজিস্টার্ড শিক্ষিত বেকারের সংখ্যা ২৮ লক্ষ। সেখানে স্কুল সার্ভিস কমিশন গঠন করা হয়েছে এবং ম্যানেজিং কমিটিগুলিকে বাতিল করা হয়েছে, কারণ কোথায়ও কোথায়ও নাকি ম্যালপ্র্যাকটিস হচ্ছিল। কিন্তু স্কুল সার্ভিস কমিশন করতে গিয়ে ক্রস পোস্টাল অর্ডারের ব্যাপারটা আনলেন। অথচ এই ক্রস পোস্টাল অর্ডারের বিরুদ্ধে এক সময় আপনাদের ডি.ওয়াই.এফ.আই. লড়াই করেছে, আমাদের যুব কংগ্রেস লড়াই করেছে। কিন্তু আজকে বেকার যুবকদের শিক্ষকতার চাকরি পাবার ক্ষেত্রে কমিশনের ফি সাধারণের ক্ষেত্রে ২৫০ টাকা, এস.সি/এস.টি.-দের ক্ষেত্রে প্রথমে ৭৫ টাকা ঘোষণা করে পরে সেটা ৬০ টাকা করা হল। ফলে বাড়তি ১৫ টাকা ফেরৎ না দেবার একটা অবস্থা সৃষ্টি করেছেন। এসব কথা রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল। রাজ্য সরকারি কর্মচারিদের জন্য পে কমিশন গঠন করেছেন। সরকারি কর্মচারী ফেডারেশন, আপনাদের যারা ক্ষমতায় এসেছেন সেই কো-আর্ডিনেশন কমিটি যাদের দিয়ে ভোটের বাক্সে কারচুপি করিয়ে ক্ষমতায় এসেছেন সেই রাজ্য সরকারি কর্মচারিদের সামনে আজকে পে কমিশনকে খুড়োর কল হিসাবে ঝুলিয়ে রাখলেন, সেটা প্রকাশ করলেন না। অথচ কেন্দ্রীয় সরকার সেটা প্রকাশ করে দিয়ে কার্যকর করলেন। এক্ষেত্রে আপনাদের ভয়টা কোথায়? কি কারণে আজকে রাজ্য সরকারি কর্মচারিরা পে কমিশনের রিপোর্টের ভিত্তিতে সুযোগ পাবেন না? আজকে আমরা দেখছি, শিক্ষার ক্ষেত্রে রাজ্যপাল বলেছেন—না, শিক্ষা ব্যবস্থা বহাল তবিয়তে রয়েছে। মাধ্যমিকের প্রশ্নপত্র ফাঁস হয়েছিল সবাই জানেন। কমিশনের রিপোর্ট প্রকাশিত হল, কিন্তু কারও কি শাস্তি হল? এই প্রশ্নপত্র ফাঁসের খবরে লক্ষ লক্ষ ছাত্রছাত্রী নিরাপত্তার অভাব বোধ করেছে, কারণ দেখা যাচ্ছে, এই সরকার এর জন্য কমিশন গঠন করেন, কিন্তু আত্মীয় পরিজন জড়িয়ে যাবেন বলে তদন্তের কাজ ঠিকমতো হয় না।

এরপর সেচের কথায় আসি। মন্ত্রী বলেছিলেন যে, ১৯৯৬-৯৭ আর্থিক বছরে আর.আই.ডি.এফ.-এর টিউবওয়েলের মাধ্যমে সেচ প্রকল্পের কাজ হবে। পশ্চিমবঙ্গে ১৭টি জেলা, অথচ ১৬টি জেলা থেকে ডি.পি.সি.-তে সেই পরিকল্পনা এসে পৌঁছালো না। তার ফলে কৃষকরা সেচ ব্যবস্থা থেকে বঞ্চিত হলেন। ঠিক এমনি ভাবে আমরা দেখেছি—এঁরা কৃষিক্ষেত্রে ভূমি সংস্কারের দাবি করছেন। আগে বলেছি, আবারও বলি, কংগ্রেস আমলে ৯ লক্ষ ২৭ হাজার ৭২৬ একর জমি ভূমিহীনদের মধ্যে আমরা বিলি করেছিলাম। আর আপনারা যুক্তফ্রন্ট এবং বামফ্রন্টের ২১ বছরে সর্বমোট ৪-৫ লক্ষ একর জমি বিলি করতে পেরেছেন, অথচ বড়াই করছেন ভূমি সংস্কার হয়েছে বলে। তাই এ সমস্ত বৈষম্য এবং অসত্যের বিরোধিতা করে, আমাদের কাট মোশনের পক্ষে মত দিয়ে এবং

সুধী প্রধানের ব্যাপারে ভুল সংশোধনের দাবি করে বক্তব্য শেষ করছি।

[4-20 – 4-30 p.m.]

**শ্রী নির্মল দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ১২ই মার্চ আমাদের এই পবিত্র বিধানসভায় যে অভিভাষণ দিয়েছেন, তার জন্য মাননীয় রাজ্যপালকে আমি অভিনন্দন জানাচ্ছি এবং রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা নিবেদন করতে চাই। মাননীয় রাজ্যপাল মহোদয় যাতে ভাষণ না দিতে পারেন তার জন্য কংগ্রেসি বন্ধুদের যে প্রয়াস তার আমি নিন্দা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে আমাদের আজকে বড় সঙ্কট। গোটা রাজ্যবাসীর কাছে যে দলটা আজকে বিপর্যস্ত, তাঁরা কত বেশি সরকার বিরোধী কত বেশি জনগণের সুরক্ষায় নিবেদিত সেটা প্রমাণ করার জন্য তাঁরা এই ধরনের অশোভন আচরণ করেছেন। এটা আমরা এখানে সকলে দেখেছি কিন্তু গোটা রাজ্যবাসী সমস্তটা দেখার সুযোগ পায়নি, সামান্যই দেখেছে, কারণ মিডিয়া সেই ভাবে ব্যবস্থা করেনি। করলে বুঝতেন কাদেরকে তাঁরা পাঠিয়েছেন। নেতাজীর জন্মশতবর্ষের শেষ লগ্নে ভরতবর্ষের মানুষকে এটা দেখতে হল। জাতীয় সংহতি এবং সাম্প্রদায়িক সম্প্রীতির মূর্ত প্রতীক ছিলেন সুভাষচন্দ্র বসু। সেই দেশ ভারতবর্ষে এই রকম একটা দুর্ভাগ্যজনক ঘটনা ঘটল এই কংগ্রেসিদের জন্য। তাঁদের ওই ক্ষমতালাভের জন্য, বিশেষ করে ওঁদের যে প্রেসিডেন্ট, কেশরী মহাশয় তাঁর লোভের জন্য, তিনি চেয়েছিলেন লালকেল্লায় জাতীয় পতাকা ওঠাবেন তা আর হল না—একটা সর্বনাশ ডেকে আনলেন। জোর করে ভারতবর্ষের মানুষের উপর হাজার কোটি টাকার একটা ব্যয়ভার চাপিয়ে দিলেন, লোকসভার নির্বাচন ঘোষণা করা হল। খাল কেটে কুমীর ডেকে আনলেন যাঁরা তাঁদের নাম হল কংগ্রেস। যদিও নামটা সংশোধন করে বলছেন তৃণমূল। ওঁরা বলছেন যে ওরাই হচ্ছে আগমার্কা কংগ্রেস একেবারে খাঁটি কংগ্রেস। প্রকৃতপক্ষে কংগ্রেসিরাই আমাদের দেশে একটা সাম্প্রদায়িক শক্তিকে সামনে নিয়ে এল। ওঁরা একটা ন্যাশনাল এজেন্ডা ঠিক করেছেন। সেই এজেন্ডার মধ্যে কি আছে সবাই আমরা দেখে ফেলেছি। এজেন্ডা, প্যাকেজ এইগুলি সব পুরানো জিনিস, এটা নূতন বোতলে পুরানো মদ। গত ৫০ বছর ধরে কংগ্রেসিরা এই রকম অনেক এজেন্ডা ঠিক করেছিল। গরিবী হটাও থেকে শুরু করে কত কি। আমি যে এলাকা থেকে নির্বাচিত সেই আলিপুরদুয়ারের পাশের রাজ্য আসাম, সেখানে প্যাকেজের নাম করে যে সমস্ত স্তোক বাক্য দেওয়া হয়েছিল সেই অনুযায়ী কোনও কিছু কাজ করা হয় নি। তার ফলশ্রুতি হিসাবে সেখানে উগ্রপন্থী আন্দোলন সাম্প্রদায়িকতাবাদ আন্দোলন বিচ্ছিন্নতাবাদী আন্দোলন দেখা দিয়েছে। কংগ্রেস দলের ৫০ বছরের মধ্যে ৪৫ বছরের রাজত্বের নীট ফল হচ্ছে বি.জে.পি.-র শাসন ক্ষমতায় আসা। এটাকে তাঁরা এবারে আরও মসৃণ করে দিয়েছেন। নিশ্চিত তাঁদের

জন্যই বি.জে.পি. ক্ষমতায় এসেছে। যদিও এটা ভাল লক্ষণ যে বি.জে.পি. একক ভাবে ক্ষমতায় আসতে পারেনি। তাদেরকে মোর্চা ঠিক করতে হয়েছে, তাদের সংসার ঠিক করতে হয়েছে। আজও তাঁরা সংখ্যালঘু, এখনও সংখ্যাগরিষ্ঠ হয়নি একক ভাবে। মোর্চা হিসাবে তাঁদের সংখ্যা বেশি সেই কারণে আগামীকাল অলটবিহারী বাজপেয়ী মহাশয়কে প্রধানমন্ত্রী হিসাবে রাষ্ট্রপতি মহাশয় শপথ নেওয়াবেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, যে কথাটা এখানে এসে যাচ্ছে তা হল আমরা এটা বার বার বলি যে ভারতবর্ষে প্রকৃতপক্ষে একদলীয় শাসন ব্যবস্থার অবসান ঘটেছে। আমাদের রাজ্যেও এই জিনিস ঘটেছে। ২১ বছর ধরে আমরা লক্ষ্য করছি এখানে একদলীয় শাসন নেই। এখানে সি.পি.আই.(এম)-এর শাসন নেই, এখানে কংগ্রেসের শাসন নেই, এখানে আর.এস.পি., ফরোয়ার্ড ব্লক, সি.পি.আই.-এর শাসন নেই। এখানে হচ্ছে বামফ্রন্টের শাসন। বামফ্রন্ট আছে বলেই মানুষ উজাড় করে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে কংগ্রেসিদের বিরুদ্ধে কিংবা তৃণমূলের বিরুদ্ধে রায় দিয়ে আমাদের বারে বারে নির্বাচিত করেছে। এই লোকসভা নির্বাচনে মানুষ আমাদের পক্ষে সিংহভাগ মানুষ রায় দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত নির্বাচনে এবং দ্বাদশ নির্বাচনে যাঁরা মিডিল ক্লাস মানুষ বিশেষ করে শহর ও গঞ্জের মধ্যবিত্ত মানুষ, তাঁদের ক্ষেত্রে কিছুটা চিড় ধরছে।

সেখানে কিছুটা চিড় ধরেছে। তার মূল নায়ক হচ্ছে কংগ্রেস এবং ইদানিংকালে তৃণমূল কংগ্রেস। কিন্তু মূল যে জায়গায় বামপন্থীরা শক্তিশালী, গ্রামাঞ্চলে এবং চা বাগিচাগুলি থেকে মানুষ উজাড় করে আমাদের ভোট দিয়েছে। আমি যে ক্ষেত্র থেকে নির্বাচিত, আলিপুরদুয়ার, সেখানে গতবারে ১ লক্ষ ৩৮ হাজার ভোটে জিতেছিল। এবারের ব্যবধান প্রায় দু লক্ষ। কোচবিহারে গনিখান জিতেছেন তৃণমূল প্রার্থী দেয়নি বলে। তা না হলে উত্তরবঙ্গ থেকে কংগ্রেস প্রায় নিশ্চিহ্ন হতে বসেছিল। দক্ষিণবঙ্গ, পুরুলিয়া, বাঁকুড়া সব জায়গাতে একই ফল কংগ্রেসের। ওদের যে ভুল রাজনীতি, জোর করে ক্ষমতা পাওয়ার লোভ, তার জন্যই ভারতবর্ষের এই অবস্থা হয়েছে। মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে বিতর্কে অংশগ্রহণ করে আমি রাজ্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, একটা অশুভ আঁতাত গড়ে উঠছে। ইনস্টেবিলিটি আনার জন্য আমাদের রাজ্যে একটা চেষ্টা হচ্ছে। অসম থেকে উগ্রপন্থীদের ঢুকিয়ে দেবার চেষ্টা হচ্ছে। ভূটানে অস্থিরতা সৃষ্টির চেষ্টা করা হচ্ছে। আমাদের এলাকাকে বাফার এলাকা হিসাবে গড়ে তোলার চেষ্টা করা হচ্ছে। আমার এলাকা যেটা মানুষের মধ্যে মৈত্রী বন্ধন অটুট বলে পরিচিত, সেখানে সাম্প্রদায়িক সম্প্রীতি ক্ষুন্ন করার চেষ্টা হচ্ছে। আমার এলাকার মানুষ দাবি করছেন উন্নয়নের জন্য ঝাড়গ্রাম, শ্রীনিকেতন, শান্তিনিকেতন, জলপাইগুড়ি, শিলিগুড়ি ডেভেলপমেন্ট অথরিটির মতো উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন করা হোক। উত্তরবঙ্গ উন্নয়ন পর্ষদ গঠন সাপেক্ষ, এই মুহূর্তে সম্ভব না হলেও ওখানে ডুয়ার্স উন্নয়ন পর্ষদ গড়ে তোলা হোক। উত্তরবঙ্গের

উন্নয়নের জন্য নর্থ বেঙ্গল ডেভেলপমেন্ট ফান্ডে অতিরিক্ত টাকার ব্যবস্থা করা হোক। কারণ এটা কোনও দয়াদাক্ষিণ্যের ব্যাপার নয়। আমাদের উত্তরবঙ্গ থেকে ৫।৬ হাজার কোটি টাকা বৈদেশিক মুদ্রা আয় হয়েছে—১৫৪টি চা বাগান থেকে এই আয় হয়েছে। অথচ ওখানে সেই ভাবে উন্নয়ন হয়নি। আমি মনে করি, ওখানে রাষ্ট্রীয় পরিবহন ব্যবস্থা যেটি আছে, তাকে আরও শক্তিশালী করা দরকার। আরও বেশি বাস দরকার, যাতে গ্রামাঞ্চলে, চা বাগিচা এলাকার মানুষের যাতায়াতে সুবিধা হয়। ওখানে তোর্ষাতে তিনটি সেতু এই বামফ্রন্ট সরকারের আমলে নির্মিত হচ্ছে। আমি রাজ্যপালের ভাষণের উপরে বিতর্কে অংশগ্রহণ করে রাজ্য সরকারকে অনুরোধ করছি, সময়ের মধ্যে এটি শেষ করতে হবে—একটা রেকর্ড করতে হবে। ডুয়ার্সের মানুষ অনুরোধ করছে সেখানে একটি মেডিক্যাল কলেজ এবং আর একটি বিশ্ববিদ্যালয় গড়ে তোলা দরকার। রাজ্য সরকারের চিন্তা করা দরকার যে দক্ষিণবঙ্গের যে জনসংখ্যা, তার তুলনায় ওখানে জনসংখ্যা কম নয়, প্রায় ১৭।১৮ শতাংশ মানুষ ওখানে বাস করে। ওখানে যাতে আর একটি মেডিক্যাল কলেজ গড়ে তোলা যায় তারজন্য চিন্তা করা দরকার। জলপাইগুড়ি, মেদিনীপুর, বর্ধমান এইসব বড় বড় জেলাকে প্রশাসনিক সুবিধার্থে ভাগ করার দাবি বহু দিন ধরে করা হচ্ছে। আমাদের জেলা আলিপুরদুয়ারের একদিকে অসম, আর একদিকে ভূটান—চার স্কোয়ার কিমি. মাইনাস কোচবিহার—প্রশাসনিক সুবিধা মানুষ যাতে পান, সেজন্য আলিপুরদুয়ারকে আলাদা জেলা হিসাবে ঘোষণা করা হোক। আমরা স্বাস্থ্য পরিষেবার উন্নতি চাই। গরিব মানুষ যারা হাসপাতালের উপরে নির্ভরশীল সেখানে কিছু স্বার্থান্বেষী লোভী ডাক্তারবাবু চিকিৎসার নাম করে ওখানে নার্সিংহোম গড়ে তুলে চুটিয়ে ব্যবসা চালিয়ে যাচ্ছেন। হাসপাতালে স্বাস্থ্য পরিষেবা যাতে মানুষ পেতে পারে তারজন্য আমি রাজ্য সরকারের কাছে অনুরোধ করছি।

[4-30 – 4-40 p.m.]

প্রাথমিক স্তরে যেটা নিয়ে রাজ্য সরকার বিবেচনা করছেন, এটা ভাল লাগছে, কারণ অনেক দিন যাবদ আমরাও বলছিলাম। আমাদের পার্টি, আর.এস.পি.-র পক্ষ থেকে আমরা বামফ্রন্টের কাছে বারবার করে বলেছি, আমাদের লোকেরা প্রোগ্রেসিভ ইউনিয়ন, আমাদের মহিলারা, ঐ নিখিলবঙ্গ মহিলা সংঘ থেকে, বিপ্লবী যুবক সংঘ থেকে বারবার বলা হয়েছে, বিবেচনা করা দরকার। জনগণ যেটা চায় সেটা দেখা দরকার, দেরিতে হলেও রাজ্য সরকার ইংরাজি নিয়ে চিন্তা ভাবনা করছেন এবং পাশ ফেল-এর ব্যাপারটা তারা যাতে পাশাপাশি দেখেন সেটাও আমি অনুরোধ করব। মাননীয় শিক্ষামন্ত্রী এখানে আছেন, যখন ইংরাজির ব্যাপারটা নিয়ে পুনর্বিবেচনা হচ্ছে তখন ৬০।৬৫-র ব্যাপারটাও দেখা দরকার। এটা পশ্চিমবাংলার হাজার হাজার শিক্ষাকর্মীর মনের কথা, প্রাণের কথা, যাতে ওরা প্রতিক্রিয়াশীলদের খপ্পরে না পড়ে সেটা দেখা দরকার। আমি

চাই সেই ব্যাপারটা বিবেচনা করা হোক। আমি চাই উত্তরবঙ্গের ডেভেলপমেন্ট ফাণ্ডে আরো অর্থ। গত বাজেটে যে টাকা দেওয়া হয়েছে তার চেয়ে বেশি অর্থ যাতে আসে এবং পঞ্চায়েত নির্বাচন আসন্ন, ওরা তো হাসছেন, তৃণমূল হাসছেন, জানি প্রতিক্রিয়াশীলরা আরো বেশি শক্তিশালী হবে। কিন্তু মোকাবিলা হবে গ্রামাঞ্চলে, মানুষ সেখানে মোকাবিলা করবে। ইতিমধ্যে চা-বাগান এসেছে ঘোষণা হয়েছে, বনাঞ্চল এসেছে, তৃণমূল, কংগ্রেস ও বি. জে. পি.র সাথে মোকাবিলা করবে পশ্চিমবাংলার মানুষ। কলকাতায় নয়, দমদমে নয়, পশ্চিমবাংলার প্রত্যন্ত অঞ্চলের মানুষ মোকাবিলা করবে। সেই মোকাবিলা যাতে সঠিক ভাবে করা যায়, তার জন্য আমি অনুরোধ করছি যে টাকা ধার্য করা আছে প্রতিনিধিদের জন্য নমিনেশান ফিজ হিসাবে, সেটা বিবেচনা করছেন শুনলাম। এটা যেন গতবারের মতো রাখা হয়, পাশাপাশি এবারের লড়াইটা সাংঘাতিক হবে, প্রতিক্রিয়ার সাথে প্রগতিশীল-এর লড়াই। সেইজন্য অনুরোধ করছি, পঞ্চায়েত সমিতি বা ব্লক ডেভেলপমেন্ট অফিসে আরো বেশি নিরাপত্তার বিশেষ করে গণনার ব্যবস্থা করা হোক। তা নাহলে নানা রকমের সাংঘাতিক পরিস্থিতির ব্যাপার হবে। ওরা আজকে অবনমনের চেষ্টা করতে পারে, বিশেষ করে প্রতিক্রিয়া চক্র। ভুটানকেও বর্ডার এরিয়া হিসাবে ঘোষণা করে বর্ডার ডেভেলপমেন্ট-এর টাকা যাতে জলপাইগুড়ি এবং কোচবিহারের প্রত্যন্ত অঞ্চলের মানুষ পরিষেবা পান সেটা দেখা দরকার এবং সমস্ত রকমের রাজনৈতিক সংকীর্ণতার উর্ধ্বে থেকে মানুষ যেটা বারবার করেছে—মুক্ত হয়েছে—বিদ্যালয় অনুমোদন জনিত ব্যাপারটা দেখা দরকার। আপনারা জানেন মহান স্বাধীনতা সংগ্রামী ননী ভট্টাচার্যের নামে কালচিনিতে একটা কলেজ স্থাপনের চেষ্টা এবং সমস্ত ব্যবস্থা হয়েছে। যাতে এই শিক্ষা বর্ষে অনুমোদন হয় তার ব্যবস্থা করবেন। আমি চাই আজকে মমতা বন্দ্যোপাধ্যায় তিনি চিৎকার করছেন, আমাদের সর্বদলীয় প্রস্তাব কলকাতাকে এ ওয়ান সিটির মর্যাদা দেওয়া। সেটা যাতে আগামী দিনের সরকারে যারা আসবেন, তারা যাতে মেনে নেয় তার জন্য সেই দাবি আমি করছি। চা, পাট, বনজ সম্পদ তার থেকে যে ৭৫ ভাগ টাকা ১০০ টাকার মধ্যে ৭৫ ভাগ টাকা রাজ্যের উন্নয়নে ব্যয়িত হয় সেটা দেখা দরকার। আমি মনে করি পর্যটন শিল্পের ব্যাপারে উত্তরবঙ্গের ডুয়ার্স এলাকায় বিরাট সম্ভাবনা আছে, আপনারা জানেন বকসাদুয়ার থেকে কেন্দ্র করে আলিপুরদুয়ারে যে রত্নেশ্বর ঝিল তাকে রেনোভেট করা এবং যদি সেখানে প্যাকেজ ট্যুর-এর ব্যবস্থা করা যায় তাহলে অর্থনৈতিক উন্নয়ন হবে, মানুষ সেখানে নুতন নুতন জায়গা দেখার সুযোগ পাবে। আমি চাই যোগাযোগ ব্যবস্থার উন্নতির ব্যাপারে রাজ্য সরকার আরো দৃষ্টি দিন। আমরা চাই রেল উন্নয়নের ব্যাপারে, গত ৫০ বছরে কংগ্রেস কিছু করেনি, আমি যুক্তফ্রন্ট সরকারকে অভিনন্দন জানাচ্ছি রামবিলাস পাসোয়ান এবং মধু দণ্ডবতে তারা চেষ্টা করে ঐ শিলিগুড়ি থেকে বঙ্গাইগাঁও ভায়া আলিপুরদুয়ার জংশনকে ব্রডগেজ লাইনে উন্নীত করার জন্য ৪৫০ কোটি টাকা বরাদ্দ করেছে, তার জন্য এই বছরে ৫০ কোটি টাকা বরাদ্দ ছিল। বি. জে.

পি. সরকার আসছে শুনছি। মমতা ব্যানার্জি তো চিৎকার করছেন, শুনছি; যেন ঐ প্রকল্প ধ্বংস না হয়, যাতে ঐ প্রকল্প শিলিগুড়ি-বঙ্গাইগাঁও-ভায়া-আলিপুরদুয়ার এখানে রেল প্রকল্পে ৫০ কোটি টাকা বরাদ্দ যেটা আছে, এই বছরে সেই কাজ যাতে শুরু হয়, সেই ব্যাপারেও কেন্দ্রীয় সরকার যেন দৃষ্টি দেন এই অনুরোধ করছি। আমরা চাই, উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গর প্রত্যন্ত এলাকায় বালুরঘাট একলাখি যে রেল প্রকল্প সেটাকেও যেন অগ্রাধিকার দেওয়া হয় তারও দাবি আমি জানাচ্ছি। আর হিমঘর যেন নির্মিত হয়, এখন হুগলী জেলাতেও যত হিমঘর আছে গোটা উত্তরবঙ্গে তার ১/৩ অংশও নেই। প্রত্যেকটি ব্লকে না হলেও নিদেনপক্ষে মহকুমায় যাতে ১/২টি হিমঘর হয়, সেই দাবি আমি জানাচ্ছি এবং অনুরোধ জানাচ্ছি আমাদের রাজ্য সরকারের কাছে। আমাদের উত্তবঙ্গের মানুষ প্রায়ই প্রাকৃতিক দুর্যোগে পড়ে, সেখানে যাতে বন্যা নিয়ন্ত্রণের ব্যবস্থা হয় তা দেখবেন। গঙ্গা, পদ্মা ভাঙ্গনের ব্যাপারে দেরিতে হলেও যুক্তফ্রন্ট সরকার কিছু টাকা বরাদ্দ করেছেন। উত্তরবঙ্গের বন্যা নিয়ন্ত্রণের জন্য কেন্দ্রীয় সরকার যাতে টাকা দেন সেই ব্যাপারে রাজ্য সরকারের উদ্যোগ গ্রহণ করা দরকার। আমরা চাই অবিলম্বে যাতে জলপাইগুড়িতে হাইকোর্টের সার্কিট বেঞ্চ চালু হয় এবং সঙ্গে সঙ্গে আমরা চাই কলকাতাতেও যাতে সুপ্রীম কোর্টের সার্কিট বেঞ্চ স্থাপন করা হয়। কলকাতায় সুপ্রীম কোর্টের সার্কিট বেঞ্চ হলে দিল্লি যাবার আর দরকার হবে না। স্কুল সার্ভিস কমিশনের ব্যাপারে নানা রকম অসুবিধা দেখা দিয়েছে। আজকে বহু স্কুলে শিক্ষক নেই, কমিশন প্যানেল তৈরি করতে পারছে না। ফি সংক্রান্ত ব্যাপারে যেসব কথা বার্তা উঠেছে সেই ব্যাপারে আমাদের ভাবতে হবে। কোনও বেকার যুবককে যাতে অর্থ দিয়ে চাকরির দরখাস্ত করতে না হয় এই দাবি বামপন্থীদের বিভিন্ন সংগঠনগুলো করেছে। আমিও তার সঙ্গে একমত। স্কুল সার্ভিস কমিশন যা নতুনভাবে গড়ে তুলেছেন তা যাতে দ্রুত রূপায়ণ হয় এবং দ্রুত যাতে শিক্ষক নিয়োগ করা যায় তার জন্য কান্তি বাবু ব্যবস্থা গ্রহণ করুন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা দেখতে পাচ্ছি কংগ্রেসি বন্ধুরা খুবই উল্লসিত, কিন্তু উল্লসিত হওয়ার কোনও কারণ নেই। আজকে ভারতবর্ষের যে আর্থ সামাজিক অবস্থা সৃষ্টি হয়েছে তার মূল দায়িত্ব কিন্তু কংগ্রেসিদের। সেইজন্য কংগ্রেসকে এর মূল্য দিতে হবে।

**শ্রী অশোককুমার দেব :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যপালের ভাষণের শুধুমাত্র শোক প্রস্তাব ছাড়া বাকি সবগুলোর বিরোধিতা করছি। রাজ্যপাল খুব সুন্দরভাবে গত ১২ মার্চ এই হাউসে সরকার যা করেছেন তা বলে গেছেন। আগামী দিনে যে পঞ্চায়েত নির্বাচন তার হ্যাণ্ডবিল করে বামফ্রন্টের সমর্থনে রাজ্যপাল তার ভাষণ দিলেন। সদ্য সমাপ্ত যে লোকসভা নির্বাচন হয়ে গেল সেই নির্বাচনে কারচুপির কথা তিনি বলেননি। মন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য তিনি শরিকদলের মধ্যে গণ্ডগোল মেটাতেই ব্যস্ত। সারা রাজ্যে খুন, রাহাজানি হচ্ছে, কিন্তু এই সরকার তার কোন সুরাহা করতে পারছেন না।

শুধুমাত্র কাগজে বিবৃতি দিয়েই এই সরকার ছেড়ে দিচ্ছেন। কতজন মারা গেছেন, কারা খুন বা জখম হয়েছেন সেই কথা রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। মানবধিকার কমিশনের বার্ষিক রিপোর্টে রাজ্য সরকারের সমালোচনা করা হয়েছে।

[4-40 – 4-50 p.m.]

রাজ্যপালের ভাষণে তার কোনও নাম-গন্ধ নেই। এই মুহূর্তে দেখা যাচ্ছে রাজ্যে হাজার-হাজার কল-কারখানা বন্ধ এবং লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে না খেয়ে, অনাহারে দিন কাটাচ্ছে। রাজ্যপালের ভাষণে তার কোনও উল্লেখ নেই। এই সরকার নাকি মৌ সই করে এই রাজ্যে নতুন করে শিল্প করার চেষ্টা করছে অথচ আমরা দেখছি শিল্পপতিরা এখান থেকে শিল্প তুলে নিয়ে অন্য রাজ্যে করছে। গরিব মানুষ আজকে রেশন থেকে চাল-ডাল-গম-তেল-কোরোসিন তেল, কিছুই পাচ্ছে না। তারও উল্লেখ নেই ওই ভাষণে। আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে কারচুপি, দুর্নীতি হচ্ছে। সত্যিকারের বেকাররা ডাক পাচ্ছে না। পরিবহনের অবস্থা দেখুন বাস চলাচল করার অবস্থা নেই অনেক রাস্তাতে। আবার অনেক জায়গায় বাসও বন্ধ করে দেওয়া হয়েছে। শিক্ষাক্ষেত্রে এই সরকার দ্বিমুখী নীতি অবলম্বন করেছেন। আমরা কংগ্রেসিরা, কংগ্রেস নেতারা এই নিয়ে বিধানসভার ভেতরে বাইরে বিরোধিতা করেছি। আজকে এই সরকার, সি. পি. এম দল সদ্য-সমাপ্ত লোকসভা নির্বাচনের ধাক্কায় পঞ্চায়েত নির্বাচনকে সামনে রেখে বলছে—ইংরাজি চালু করা দরকার। অথচ এখানে দিনের পর দিন শিক্ষার মান কমে যাচ্ছে। আমাদের ছেলেমেয়েরা বাইরের কম্পিটিশনে ভালো রেজাল্ট করতে পারছে না। কলকাতা বিশ্ব-বিদ্যালয় থেকে শুরু করে এই রাজ্যের কোনও বিশ্ববিদ্যালয়েই শুষ্ঠু ভাবে পড়াশোনা হয় না। সত্যিকারের ভালো ছাত্ররা সুযোগ পাচ্ছে না। উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয় এখন নেই, তাঁর থাকা দরকার ছিল। কোনও নতুন স্কুলের অনুমোদন দেওয়া হচ্ছে না। ৮ থেকে ১০ ক্লাস, ১০ থেকে ১২ ক্লাসের অনুমোদন দেওয়া দরকার। সেখানেও চরম দলবাজি চলছে।

আজকে হাসপাতালগুলোতে ডাক্তার নেই, ওষুধ নেই, পথ্য নেই। অথচ সরকার পরোক্ষ ভাবে নার্সিংহোম খোলার চেষ্টা করছে। ডাক্তাররাও পুশ করছে নার্সিং হোমে যাওয়ার জন্য। এই কি আপনারা গরিব মানুষের কথা ভাবছেন? আজকে কেন মেডিক্যাল কলেজেই রোগীর চিকিৎসা ঠিকমতো হচ্ছে না, সেখানে এসে তারা মারা যাচ্ছে।

আজকে রিটায়ার করার পর সি. পি. এম-এর লোক হলে পেনশন, গ্র্যাচুইটি পেয়ে যাচ্ছে, অথচ অন্যেরা পাচ্ছে না। মাস্টারমশাইরা পাচ্ছেন না। হকার উচ্ছেদ নিয়ে আপনারা জালিয়াতি করেছেন। তাদের সুষ্ঠু পুনর্বাসনের ব্যবস্থা করেননি, শুধুমাত্র বলেছেন করার চেষ্টা করব। এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে দুর্নীতি চলছে। যাদের অনেক বয়স হয়ে গেছে তাদের কথা আপনারা ভাবেন না। তাদের কথা আপনারা ভাববেন না? লোনের

কথা, তাদের চাকরির কথা আপনারা ভাববেন না? হাইকোর্ট থেকে শুরু করে, লোয়ার লেভেল পর্যন্ত কোন মুনসেফ নেই, সুপ্রেমা কোর্ট সারকিট বেঞ্চ নেই, বিচারপতি নেই। কোন রাজত্বে আমরা বাস করছি? আমি দাবি করছি যে, এই ব্যাপারে কিছু করা দরকার। মানুষ খাবার জল পাচ্ছে না। জলে আর্সেনিক বেড়ে যাচ্ছে, কিন্তু পানীয় জলের ব্যাপারে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এলাকায় রাস্তাঘাট নেই। রাস্তাঘাটের অবস্থা বেহাল। এই ব্যাপারে আপনারা কিছু ভাবার চেষ্টা করছেন? শুধু চিৎকার করলেই হবে না। শুধুমাত্র দলবাজি করলেই হবে না। কাজ করতে হবে। মাধ্যমিক পরীক্ষার প্রশ্নপত্র যে ফাঁস হয়েছিল, তার তদন্ত করবেন বলেছিলেন। এখনও কোনও রিপোর্ট জমা পড়েনি। ১৯৯৭ থেকে যে সমস্ত তদন্ত কমিশন হয়েছিল, আজ পর্যন্ত তার রিপোর্ট বেরোয়নি। আমরা দেখছি যে, ওরা আমাদের বিভিন্নভাবে হেয় করার চেষ্টা করছেন। যারা গরিব মানুষ তাদের কথা ভাবার চেষ্টা করছেন না। শুধুমাত্র রাজনীতি করার চেষ্টা করছেন। দলবাজি করার চেষ্টা করেছেন। এটা বন্ধ করার প্রয়োজন আছে বলে ওরা মনে করেন না। অনেক কথা বলে গেলেন আপনারা। বলুন আপনারা কি কাজ করেছেন? আপনারা বেকার সমস্যার সমাধান করতে পেরেছেন? এইভাবে মানুষকে ধাপ্পা দিয়ে টেকা যায় না। মেডিক্যাল কলেজ বাড়েনি। ইঞ্জিনিয়ারিং কলেজ হয়নি। শিক্ষাকে আপনারা কোথায় নিয়ে গেছেন। কলেজে আপনাদের ছেলে মেয়েরাও পড়াশোনা করে। কলেজের মধ্যে স্কুলের মধ্যে দুর্নীতি হচ্ছে। আর যারা ভালো করতে যাচ্ছে, তাদের বিরুদ্ধে যাওয়ার চেষ্টা করছেন আপনারা। থানায় গেলে ডায়েরি নেওয়া হয় না। প্রথমে গেলেই জিজ্ঞাসা করা হয় যে, কোন দল। কংগ্রেস দল হলে হবে না। কোনও মেয়ে থানায় যাওয়ার সাহস পায় না। এই পরিস্থিতি দাঁড়িয়েছে। তার মোকাবিলা করবেন না? এটা করা উচিত বলে আমি মনে করি। শুধুমাত্র মাইকের সামনে দাঁড়িয়ে হাউসে মিথ্যা কথা বলে কোন কাজ আদায় করা যাবে না। এলাকায় আজ পর্যন্ত কোনও রাস্তা হয়নি। ওরা শিক্ষার প্রসার চায় না। ওরা অবনতি চায়। ওরা ধ্বংস চায়। গড়ার জন্য কংগ্রেস লড়াই করে থাকে। তাই রাজ্যপাল যে কথা বলে গেছেন প্রত্যেকটা মিথ্যা কথা। আমি তাঁর ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-50 – 5-00 p.m.]

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল আমাদের বিধানসভার উদ্দেশ্যে যে ভাষণ দিয়েছেন, তার প্রত্যুত্তরে যে ধন্যবাদসূচক প্রস্তাব গৃহীত হয়েছে সেই প্রস্তাবকে সমর্থন করে আমার স্বল্প সময়ের মধ্যে আমি দু-চারটি কথা উল্লেখ করতে চাই। অত্যন্ত সঠিকভাবেই আমাদের সরকারের বয়স ২১ বছর হয়ে যাওয়া সত্ত্বেও মহামান্য রাজ্যপাল পশ্চিমবাংলার নির্বাচনের ক্ষেত্রে যে ভূমিকাটি সবচেয়ে গুরুত্বপূর্ণ—ভূমিসংস্কার, সেই বিষয়টিকে তিনি অত্যন্ত দৃঢ়তার সঙ্গে তুলে ধরেছেন।

তিনি সেটা বিস্মৃত হননি। তাই তার ভাষণে ভূমিসংস্কারের প্রতি যে দায়বদ্ধতা তার কথা আবার তিনি ঘোষণা করেছেন। আমি তাঁর কাছে কয়েকটি বিষয় উপস্থিত করতে চাই। আমাদের পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে কয়েকটি বিষয় পুনর্বিবেচনার জন্য আলোচিত হচ্ছে। ঠিক সেইভাবে ভূমিসংস্কারকে পুনর্বিবেচনা করে, তাকে আরও প্রাগ্রসর করে, ভূমি সংস্কার এর যে কাজ এখানে যে জটিলতার কারণে আটকে আছে, সেই জটিলতা দুর করার চিন্তা করবেন। রাজ্যপালের কাছে আমি যে বিষয়টা উপস্থিত করতে চাই, ভূমিসংস্কারএর যে সমস্ত আইন এখনও পর্যন্ত পশ্চিমবাংলায় আছে, ভারতবর্ষের অন্য যে কোন রাজ্যের চেয়ে যার রূপায়ণ এখানে বেশি, তা সত্ত্বেও যে বিষয়টা আমি তুলে ধরতে চাই, যে আইনটা ভূমিসংস্কারের ক্ষেত্রে হয়ে আছে, আমরা কি সেই আইনের গণ্ডীতে আটকে থাকব, সীমাবদ্ধতার মধ্যে আটকে থাকব? ২১ বছরের ভূমিসংস্কার এবং কৃষির উৎপাদিকা শক্তির ক্ষেত্রে সামাজিক শক্তির যে বিন্যাস তার উপর দাঁড়িয়ে আমরা আরও এক ধাপ অগ্রসর হতে পারি কি না? আমাদের রাজ্যে প্রায় ১৪ লক্ষ ২১ হাজার বর্গাদার আছে। এ কথা ঠিক যে শুধু আমাদের রাজ্যেই নয় সমস্ত দেশের অর্থনীতির ক্ষেত্রে পশ্চিমবাংলার একটা জিনিস স্বীকৃত হয়ে আছে। কৃষির উৎপাদিকা শক্তি। আমাদের এই রাজ্যে ক্ষুদ্র প্রান্তিক চাষী, আমাদের কৃষিশ্রমিকদের সাথে আমাদের বর্গাদারদের যে নিবিড় শ্রম সেটা সবচেয়ে বড় গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে। ২১ বছর ধরে কি আমরা একথা বলতে পারি যে বর্তমান ভূমিসংস্কার আইনের সুবিধা নিয়ে আজকে জমির মালিকরা বর্গাদারদের একটা অংশকে ছিনিয়ে নিচ্ছে। আমি এই কথাটাই ব্যবহার করছি 'ছিনিয়ে নিচ্ছে'। কারণ আইনের সুবিধা নিয়ে জমির মালিক উৎপাদিত ফসলের একটা অংশ ছিনিয়ে নিচ্ছে। এই অসামাজিক অধিকারকে আইনের স্যাংশন দিয়ে রাখার প্রয়োজন আছে কি? তাই আমার নির্দিষ্ট দাবি কৃষির উৎপাদিকা শক্তি বিকাশের স্বার্থে, সামাজিক ন্যায়বিচারের স্বার্থে বর্গাদারদের জমির মালিকানা দিতে হবে। সেই সাথে ভূমি সংস্কার আইনের সংশোধন করতে হবে। আমি জানি এতে বিতর্ক উঠবে ভোটের বাজার নিয়ে। জমির মালিকানা বর্গাদারদের দিতে হবে। এই প্রশ্নে ক্ষতিপূরণ দেওয়া উচিত কি উচিত না, কে দেবে, কি দেবে, ক্ষতিপূরণ কি হবে না হবে, তা নিয়ে বিতর্ক হতে পারে, ওঠা উচিত বলে আমি মনে করি। অত্যন্ত ন্যায়সঙ্গতভাবে ওঠা উচিত। বিনা ক্ষতিপূরণে বর্গাদারদের দিতে হবে, এই নিয়ে বিতর্কের অবকাশ থাকুক। আমাদের এই সরকার, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার উৎপাদিকা শক্তির বিকাশের স্বার্থে, সামাজিক ন্যায় বিচারের স্বার্থে তাকে আরও প্রাগ্রসর করে যাতে তোলেন, সেই পরিপ্রেক্ষিতে মহামান্য রাজ্যপালের কাছে আবেদন জানাই। স্যার, আমার সময় অল্প, আমি আর দুটি বিষয় নিয়ে এখানে বলবো। একথা ঠিক যে মহামান্য রাজ্যপাল দাবি করেন না যে আমাদের সরকারের সমস্ত দপ্তরের কাজ ত্রুটিমুক্ত, কিন্তু তাকে আমরা ত্রুটিমুক্ত করার চেষ্টা করে চলেছি। প্রশাসনিক ক্ষেত্রে জড়তা আছে সেগুলি দূর করতে হবে, আমি এ ব্যাপারে গভীর উদ্বেগ

প্রকাশ করছি এবং মহামান্য রাজ্যপালের দৃষ্টি আকর্ষণ করছি। কাজের ক্ষেত্রে ব্যর্থতা থাকে, ত্রুটি থাকে সেটাকে দূর করতে হয় কিন্তু দৃষ্টিভঙ্গির বা দৃষ্টিকোণের থেকে কিছু প্রশ্ন যদি এসে পড়ে তাহলে সেটা মারাত্মক হয়ে পড়ে। মহামান্য রাজ্যপালের দৃষ্টি আকর্ষণ করছি সম্প্রতি আমাদের রাজ্যে শিশু কল্যাণ বিকাশ বলে একটা দপ্তর আছে, সুপ্রীম কোর্টের রায় অনুযায়ী শিশু শ্রমিকদের সংখ্যা কত এবং তারা কি ধরনের কাজের সঙ্গে যুক্ত তা চিহ্নিত করার জন্য সুপ্রীম কোর্ট একটা নির্দেশ দিয়েছে। সেই নির্দেশ অনুযায়ী আমাদের রাজ্যে বিভিন্ন জেলায় সার্ভে করা হয়েছে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন তাদের রিপোর্ট আমিও বিশ্বাস করি না। সারা পশ্চিমবঙ্গে বিপজ্জনক শিল্পে নিযুক্ত শিশু শ্রমিকদের সংখ্যা মাত্র ২৫৪ জন। সেই রিপোর্টে বলা হয়েছে শিশু শ্রমিকের সংখ্যা ১৫৭৯২ জন। অত্যন্ত লজ্জার কথা লেবার ডিপার্টমেন্ট সে সম্পর্কে কৈফিয়ত দিতে গিয়ে বলেছেন সার্ভে করার সময় কৃষি, বিড়ি, কুটির শিল্প এবং বাজি তৈরির শিল্পে নিযুক্ত শিশু শ্রমিকদের এর আওতায় আনা হয়নি। আমি রাজ্যপাল মহাশয়কে জিজ্ঞাসা করতে চাই কাদের স্বার্থে এটা করা হয়েছে। আমি জানি পশ্চিমবাংলায় ৬ লক্ষের বেশি শিশু শ্রমিক আছে। আমরা জানি শিশু শ্রমিক যে শুধুমাত্র দারিদ্র্যতার কারণেই তা নয়, সস্তায় কিছু শ্রমিক পাওয়া যায় বলেই অল্প বয়সী শ্রমিকদেরকে ব্যবহার করা হয়। বামফ্রন্ট সরকার তার যে দৃষ্টিভঙ্গি নিয়ে এতকাল চলেছে লেবার ডিপার্টমেন্ট পশ্চিমবাংলায় মালিকদের একটা অংশ যারা সস্তায় শিশু শ্রমিকদের নিয়ে কাজ করতে চায় তাদের স্বার্থে তাদের সুবিধার জন্য এই সার্ভে রিপোর্টে অমানবিকভাবে এটাকে কমানো হয়েছে এটাকে বিকৃত করা হয়েছে। সুপ্রীম কোর্টের রায় অনুযায়ী লেবার ডিপার্টমেন্টের এই সার্ভেটাকে খতিয়ে দেখার জন্য আমি মহামান্য রাজ্যপালকে অনুরোধ করছি। লেবার ডিপার্টমেন্টের এই অ্যাটিচিউড দেখে আমি উদ্বিগ্ন। আমি জানি আমাদের রাজ্য সরকারের হাতে শ্রমিক অনুযায়ী যে সমস্ত ক্ষমতা আছে তার অনেক সীমাবদ্ধতা আছে। আমরা জানি লেবার ডিসপিউট সংক্রান্ত যে আইন তা সংবিধানে যৌথ তালিকায় করা হয়েছে। সেখানে কিছু রাজ্যের ক্ষমতার মধ্যে পড়ে এবং কিছু কেন্দ্রের ক্ষমতার মধ্যে পড়ে। মিনিমাম ওয়েজেস ডিনায়েড হচ্ছে, আমাদের রাজ্যে লক আউটের পরিবর্তে সাসপেনশন অফ ওয়ার্ক হচ্ছে কার্যত লক আউটই হচ্ছে। আমরা দেখেছি রাজ্য সরকারের এতে বিশেষ কিছু করণীয় ভূমিকা থাকছে না। আমাদের রাজ্য সরকারের লেবার ডিপার্টমেন্টের পক্ষ থেকে স্টেটমেন্ট দিয়েছে, কিন্তু কাজের কাজ কিছুই হচ্ছে না। সম্প্রতি ডানলপ কর্তৃপক্ষের যে ভূমিকা দেখছি তারা আমাদের এখানে একটা ইউনিট বন্ধ করে দিয়েছে। আর তারা চেন্নাইতেও তাদের একটা ইউনিট বন্ধ করে দিয়েছে। একই সময়ে দুটি ইউনিট বন্ধ করে দিয়েছে। কিন্তু পশ্চিমবাংলায় তারা ট্রাইপার্টাইট মিটিং করতে পারল না, কিন্তু তামিলনাড়ুর সরকার সেখানে ডানলপ কর্তৃপক্ষকে ট্রাইপার্টাইট মিটিংয়ে বসাতে পারল কি করে? লিমিটেশন থাকা সত্ত্বেও তামিলনাড়ু সরকার সেখানে

ট্রাইপার্টাইট মিটিং বসাতে পারল কি করে? দিস ইজ দা কোয়েশ্চেন অফ অ্যাটিচিউড ইণ্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট ১০.৩ ধারাকে অ্যাভয়েড করা হয়েছে।

[5-00 – 5-10 p.m.]

কিন্তু ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যাক্ট সংশোধন করা ক্ষমতা রাজ্যের হাতে। এটা কমন কনট্রাক্টের মধ্যে পড়ে। রাজ্যও আইন করতে পারে, কেন্দ্রও আইন করতে পারে। তাহলে আমরা কেন এক্ষেত্রে প্রয়োজনীয় সংশোধন করব না? বাধাটা কিসের সেটা দেখতে হবে। মিনিমাম ওয়েজ ডিনাই হচ্ছে। মালিকরা মুহূর্তে মুহূর্তে কোর্টে চলে যাচ্ছে। আমাদের কিছু কিছুই করার নেই? ইণ্ডাস্ট্রিয়াল ডিসপুট অ্যক্ট আমরা সংশোধন করে স্পেশ্যাল ট্রাইব্যুনালের জন্য কোনও চেষ্টা কি করতে পারি না? ট্রাইব্যুনালের টাইম লিমিট কেন করতে পারি না? আমাদের এই রাজ্য সরকারের ক্ষমতা সীমিত তা আমি জানি। ভারতবর্ষে যে ইকোনোমিক পলিসি চালু হয়েছে, যে অর্থনীতি চালু হয়েছে এবং তাতে করে ভারতবর্ষে সামগ্রিক যে আর্থ-সামাজিক কাঠামো তার মধ্যে রিলিফ দিতে পারি না। কিন্তু রাজ্য সরকারের তো ভূমিকা থাকবে। ব্রেক থ্রু করতে না পারি টু সাম এক্সটেন্ট কিছু রিলিফ তো আমরা দিতে পারি। অর্থাৎ, আমাদের যে সাংবিধানিক ক্ষমতা, আইনগত ক্ষমতা তা প্রয়োগ করতে হবে। তা না করে নীরব দর্শকের মতো দাঁড়িয়ে থাকলে শ্রমিকদের স্বার্থ রক্ষিত হবে না। এ বিষয়ে কোনও সন্দেহ নেই যে, পশ্চিমবঙ্গের উন্নয়ন প্রয়োজন। বামপন্থী মানসিকতা, বামপন্থী দৃষ্টিকোণ থেকে সেটা যে আমরা করতে পারব তার গ্যারান্টি আমাদের হাতে নেই। তাই যে কথা মহামান্য রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে আলোচনা করতে উঠে বলতে চাই তা হচ্ছে, শিল্পায়ন আমরা চাই, কিন্তু তার জন্য মালিক শ্রেণীর হামলার যূপকাষ্ঠে শ্রমিকশ্রেণীকে ছেড়ে দিয়ে নীরব দর্শকের ভূমিকায় থাকব এটা হতে পারে না, এটা ঠিক নয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাকে এক মিনিট বেশি বলতে দেবার জন্য আপনাকে ধন্যবাদ জানিয়ে এবং মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে আমি তার বিরোধিতা করছি এবং আমাদের পক্ষ থেকে যে সংশোধনীগুলো উত্থাপন করা হয়েছে তা সমর্থন করে আমার বক্তব্য শুরু করছি। আমার আগে মাননীয় কাশেম সাহেব ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের পক্ষে বক্তৃতা করলেন। আমি মন দিয়ে তাঁর বক্তৃতা শুনছিলাম। তিনি কংগ্রেসকে কিছু জ্ঞান দেবার চেষ্টা করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের ভাষণে অংশগ্রহণ করতে

গিয়ে খুব স্বাভাবিক কারণেই সদ্য-সমাপ্ত দ্বাদশ লোকসভা নির্বাচনের পরবর্তী অবস্থার কথা আমাদের সামনে এসে উপস্থিত হয়। আপনাদের সঙ্গে আমরা এ বিষয়ে সহমত পোষণ করি যে, এই রাজ্যে সাম্প্রদায়িক শক্তির একটা বিজয় আমাদের সবাইকে চিন্তিত করেছে এবং ভাবিয়ে তুলেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা একথা এই সভার ভেতরে এবং বাইরে বারংবার বলেছি এবং সবাই একথা জানেন যে, কংগ্রেস তার জন্মলগ্ন থেকে ও স্বাধীনোত্তর ভারতবর্ষে ধর্মনিরপেক্ষ শক্তিকে সংগঠিত করে সামনের দিকে এগিয়ে চলেছে। কিন্তু যারা ঐ বামের স্ট্যাম্প লাগিয়ে, বামের জার্সি গায়ে দিয়ে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথা বলে, অথচ আমরা লক্ষ্য করছি, তারাই তাৎক্ষণিক রাজনৈতিক সুবিধার জন্য এই সাম্প্রদায়িক শক্তির সাথে হাত মিলিয়ে, ভারতবর্ষে কংগ্রেসকে পরাজিত করার চেষ্টা করছে। আজকে তারা বলছে কংগ্রেস শেষ হয়ে গেছে। কিন্তু সারা ভারতবর্ষে ৫৪৬ টার মধ্যে আপনাদের সংখ্যা কত? সারা ভারতবর্ষে সব মিলিয়ে বামেদের সংখ্যা হল—মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির ৩২টা, সি. পি. আই.র আগে ছিল ১৩টা এখন হয়েছে ৯টা, আর. এস. পি. ৫ টা ও ফরওয়ার্ড ব্লক ২টো। তাহলে সংখ্যাটা কত দাঁড়ায়? আপনারা ৩টে রাজ্যে সীমাবদ্ধ আছেন, আমাদের সেটাই ভাবিয়ে তুলেছে। আমি মাননীয় বিধায়ক সৌগত রায়ের বক্তব্যের সঙ্গে সহমত যে শুধু একটা রাজ্য অর্থাৎ এই পশ্চিমবঙ্গেই আমরা বিপর্যস্ত হয়েছি। কিন্তু ১১৩ বছরের কংগ্রেস আছে এবং থাকবে। কংগ্রেস ভারতবর্ষে মানুষের প্রয়োজনের তাগিদেই থাকবে। এই কংগ্রেস যে যুদ্ধ করেছে যে লড়াই করেছে—তার জন্যই থাকবে। বামপন্থীদের সাথে নিয়ে বেঁচে থাকার প্রয়াস কংগ্রেস মানছে না। আজকে দ্বাদশ লোকসভার নির্বাচনের পরে, আগামী দিনে যে সরকার সেখানে তৈরি হতে চলেছে, আমরা জানি, সেই সরকার তার সাম্প্রদায়িক দৃষ্টিকোণ থেকে ধর্মনিরেপক্ষতার বিরুদ্ধে আমাদের দেশের ঘোষিত আদর্শের বিরুদ্ধে সরকার গড়বেন। এদের বিরুদ্ধে কংগ্রেসকে কাজ করতে হবে। আজকে পশ্চিমবঙ্গে যারা হুকার উচ্ছেদ করেছেন তাঁদেরও বিরুদ্ধেও সজাগ থাকতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় গত ২১ বছরে বামপন্থার নামে, শ্রমিকের নামে, কৃষকের নামে যারা পশ্চিমবঙ্গের মাটিতে স্বৈরাচারিতার জন্ম দিয়েছে তাদের কথা কি আমরা ভুলতে পারি? ২১ বছর একনাগাড়ে ক্ষমতায় থাকার ফলে রন্ধ্রে রন্ধ্রে যে দুর্নীতির অনুপ্রবেশ ঘটেছে তার কথা কি করে ভুলে যাব? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে মনে করিয়ে দিতে চাই, স্মরণ করিয়ে দিতে চাই যে, স্বৈরাচারিতা কোথায় গিয়ে পৌঁছেছে। এই মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির বর্ষীয়ান নেতা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু লোকসভার নির্বাচনের আগে কাঁথি শহরে নির্বাচনী জনসভা করতে গিয়েছিলেন। সেটা আমার বিধানসভা এলাকাও বটে। সেখানে কাঁথি মহকুমা শাসক, যিনি আই. এ. এস. অফিসার, তিনি নির্বাচনী সভায় মহকুমা শাসকের চত্বরে মাইক্রোফোন বাঁধতে দেননি। এই কারণে কাঁথির মহকুমা শাসককে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু প্রকাশ্য জনসভায় যে ভাবে তিরস্কার করেছেন, যে ভাষায় কথা

বলেছেন সেটা ভাবতে অবাক লাগে। এ থেকে মনে হয় যে তিনি একটা গণতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দিয়ে সংসদীয় গণতান্ত্রিক প্রক্রিয়ার মধ্যে দিয়ে মুখ্যমন্ত্রী হয়েছেন, নাকি তিনি রাজতন্ত্রের প্রতীক, স্বৈরাচারিতার প্রতীক হিসেবে মুখ্যমন্ত্রী হয়েছেন? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের প্রথমে এই রাজ্যের আইনশৃঙ্খলার কথা বলেছেন। আমি নির্বাচনের পরের পরিস্থিতির কথা বলছি। আমার দক্ষিণ কাঁথি বিধানসভা এলাকায়, কাঁথি মহকুমার বিভিন্ন জায়গায়, পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় বিজয় মিছিলের নামে তাণ্ডব হয়েছে। এখনও চিকিৎসার জন্য কাঁথি থেকে নিয়ে এসে চিত্তরঞ্জন মেডিক্যাল হাসপাতালে ভর্তি করা হয়েছে।

[5-10 – 5-20 p.m.]

জোর করে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি ভাল বললেই, আমরা তা মেনে নেব? না, তা আমরা মানতে পারি না। আমরা মনে করি রাজ্যপাল আমাদের কাছে একটা অসত্য, একটা অবাস্তব এবং মানুষকে প্রতারণা করার ভাষণ উপস্থিত করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, কিছুক্ষণ আগে স্বরাষ্ট্র তথা পুলিশ মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন, গতকাল বিধায়কের ওপর যে নির্যাতন হয়েছে সে সম্পর্কে বিবৃতি রাখবেন। সারা পশ্চিমবাংলায় ওদের স্বৈরাচারের বিরুদ্ধে, অপকর্মের বিরুদ্ধে, ভ্রষ্টাচারের বিরুদ্ধে মাঝে মাঝেই মানুষ যেমন গণ-আন্দোলন করে, প্রতিবাদ জানায় তেমনই গতকাল বিধানসভার গেটের সামনে প্রতিবাদ জানানো হচ্ছিল। সারা পশ্চিম বাংলায় যে কায়দায় ওরা গণ-আন্দোলন প্রতিরোধ করে, সে রকম একই কায়দায় গতকালও আন্দোলনকারীদের ওপর লাঠি চালিয়ে, তাদের ধরে হাজতে ভরে আন্দোলন প্রতিরোধ করেছে। এটা কোনও একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার আমি তীব্র বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, শুধু পশ্চিমবাংলার মানুষের কথা নয়, সারা ভারতবর্ষের মানুষের কাছে বামফ্রন্ট খুব ফলাও করে বলছে—হলদিয়ায় পেট্রো-কেমিক্যালস ইণ্ডাস্ট্রি করা হবে। এখানে রাজ্যপালের ভাষণের মধ্যেও বলা হয়েছে, "হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্পের ক্ষেত্রে নির্মাণকার্য পুনরুদ্দমে শুরু হয়েছে এবং ১৯৯১ সালের তৃতীয় মৈত্রমাসিক পর্বে এই প্রকল্পে বাণিজ্যিক ভিত্তিতে উৎপাদন শুরু হওয়ার কথা আছে। এই অত্যন্ত অসত্য কথা রাজ্যপালের ভাষণের মধ্যে ঢোকানো হয়েছে। আরো কি অসত্য কথা বলা হয়েছে, "বর্তমানে প্রতিদিন ১২,০০০-এর বেশি মানুষ প্রকল্প স্থলের কাজকর্মে নিযুক্ত আছে।" স্যার, আমি দায়িত্ব নিয়ে বলছি মাটি কাটা থেকে শুরু করে সমস্ত রকম কাজে ৫০০০-এর বেশি মানুষ সেখানে নিযুক্ত নেই। প্রতি দিন ৫০০০-এর বেশি মানুষ সেখানে কাজ করছে না। অথচ ঐ রকম অসত্য কথা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলা হয়েছে। আমি আরো দায়িত্ব নিয়ে বলছি, যে

গতিতে কাজ চলছে তাতে ১৯৯৯ সালের মধ্যে বাণিজ্য ভিত্তিতে উৎপাদন কিছুতেই শুরু হতে পারে না। তাহলে কেন এই জিনিস বলা হচ্ছে? বলা হচ্ছে এই কারণে, এটা তাহলে মেদিনীপুর জেলার সর্বত্র ছড়িয়ে পড়বে, সামনেই পঞ্চায়েত নির্বাচন আছে, পঞ্চায়েত নির্বাচনের মুখে জেলার বেকার যুবকদের প্রলুব্ধ করা হচ্ছে যে, পেট্রোকেমিক্যাল সম্পূর্ণ হতে যাচ্ছে, সেখানে তাদের চাকরি দেওয়া হবে। সেই জন্যই ফলাও করে ১২,০০০ শ্রমিকের কথা বলা হচ্ছে। এর চেয়ে অসত্য আর কিছু হতে পারেনা। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এর তীব্র প্রতিবাদ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের রাজ্যে বোরো চাষ শুরু হয়েছে। এখানে ডেবরার এম. এল. এ. বসে আছেন, তিনি জানেন সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমরা ওখানে গিয়েছিলাম, আমরা দেখে এসেছি কিভাবে কংসাবতীর অতিরিক্ত জল ছেঁড়ে দিয়ে মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চলকে ডুবিয়ে দেওয়া হয়েছিল, আমন ধান নষ্ট হয়েছিল। সেদিন এখানে মাননীয় মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছিলেন—বোরো চাষের সময় যথেষ্ট পরিমাণে জল দেওয়া হবে, ভালভাবে বোরো চাষ করা যাবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি খবর নিয়ে দেখুন আজকে গোটা মেদিনীপুর জেলার বিস্তীর্ণ অঞ্চলে প্রায় ১০,০০০ হেক্টর জমিতে বোরো চাষ করা হয়েছে, কিন্তু সেই চাষ কংসাবতীর জল পাচ্ছে না।

সেই বোরো চাষ আজকে নষ্ট হয়ে যাচ্ছে। ঐ এলাকার কৃষি এবং কৃষকদের কোনও কথা মাননীয় রাজ্যপালের ভাষণে নেই। আজকে শুধু অধিক ফসল উৎপাদনের কথাই বলা হচ্ছে কিন্তু তা কি করে সম্ভব হবে তা বলা হচ্ছে না এবং সেই কাজ করা হচ্ছে না। কাজেই স্যার, আপনার মাধ্যমে আমি দাবী করছি, যে প্রতিশ্রুতি মাননীয় মন্ত্রী মহাশয় সেখানে দিয়ে এসেছিলেন যে বোরো চাষের কোনও অসুবিধা হবে না সেই বোরো ধানের জন্য এখনই উপযুক্ত এবং যথেষ্ট ব্যবস্থা করা হোক। স্যার, একথা আগেও বলেছি, আবারও বলছি যে সামনে যে পঞ্চায়েত নির্বাচন আসছে সেই পঞ্চায়েত নির্বাচনে যে ডিপোজিট মানি—জামানতের জন্য যে টাকা জমা দিতে হয় সেখানে আগে গ্রাম পঞ্চায়েতের ক্ষেত্রে সেটা ছিল ৩০ টাকা, তা বাড়িয়ে সেটা করা হয়েছে ৩ শো টাকা, পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে যেটা ছিল ১শো টাকা সেখানে সেটা বাড়িয়ে করা হয়েছে এক হাজার টাকা এবং জেলা পরিষদের ক্ষেত্রে যেটা ছিল ২ শো টাকা সেটাকে বাড়িয়ে করা হয়েছে ২ হাজার টাকা—যে ভাবে ডিপোজিট মানি বাড়ানো হয়েছে তা অত্যন্ত অবাস্তব সাধারণ মানুষের পক্ষে এটা বহন করা কিছুতেই সম্ভব নয়। তাই আমার দাবী এ ক্ষেত্রে টাকার পরিমাণটা কমাতে হবে এবং আগের মতই ৩০ টাকা/১০০ টাকা এবং ২শো টাকা করতে হবে। স্যার, পঞ্চায়েত নির্বাচনের ব্যাপারে আরও একটি দাবি আমি রাখছি। আমরা দেখেছি যে পঞ্চায়েত নির্বাচনের পর তার গণনা বুথকেন্দ্রে হয়। বুথকেন্দ্রে গণনার ক্ষেত্রে আমরা দেখেছি ঐ মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির লোকেরা, তাদের বন্ধুদের

সাহায্যে ও তাদের লেঠেল বাহিনীর সাহায্যে গণনার ক্ষেত্রে প্রচণ্ড কারচুপি করে থাকে। নির্বাচন শেষ হবার পর গণনা আরম্ভ হতে হতে সন্ধ্যা হয়ে যায় এবং তখন তারা তাদের বিরোধী রাজনৈতিক দলের কোন লোককে সেখানে থাকতে দেয় না এবং গণনায় চূড়ান্ত কারচুপি করে নিজেদের নির্বাচিত করে আনে। আমার তাই দাবি, বুথ কেন্দ্রিক গণনার ব্যবস্থা বাতিল করা হোক এবং তা ব্লকে নিয়ে আসা হোক। স্যার, এই সরকার প্রায়শই বলেন যে তারা শ্রমিক, কৃষক দরদী সরকার। কিন্তু স্যার, পশ্চিমবঙ্গের কয়েক হাজার প্রাথমিক শিক্ষক যারা ৬০ বছর বয়সের উর্ধ্বে, তারা যে কাজ করে চলেছেন সেখানে তিন বছর হয়ে গেল তারা মাহিনা না পেয়ে অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছেন। আমার দাবি, অবিলম্বে তাদের মাহিনা দেওয়ার ব্যবস্থা হোক। এই বলে ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করে শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী ইউনুস সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয় গত ১২ই মার্চ এই সভায় যে ভাষণ রেখেছেন এবং তার উপর মাননীয় সদস্য ডাঃ গৌরীপদ দত্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব রেখেছেন তা সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, মূল বিষয়ে যাবার আগে একটি প্রচলিত প্রবাদ বাক্যের প্রতি আমি সকলের দৃষ্টি আকর্ষণ করতে চাই। 'বাংলা যা ভাবে গোটা দেশ তা ভাবে দু দিন পরে।' স্যার, এই প্রবাদ বাক্যের প্রতিফলন আজকে আমরা সারা দেশেই দেখতে পাচ্ছি। আজকে গোটা দেশ এক দলীয় শাসন ব্যবস্থাকে প্রত্যাখান করেছে এবং গোটা দেশ যুক্তফ্রন্ট, কোয়ালিশন সরকারের দিকে যেতে চাইছে। এটা কিন্তু অনেক আগেই—২১ বছর আগেই পশ্চিমবঙ্গে ঘটে গিয়েছে এবং তার ফলশ্রুতি হিসাবে এখানে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে এবং সেই সরকার আজও সফল ভাবে এখানে কাজ করে চলেছে। মাননীয় রাজ্যপাল মহাশয় সঠিক ভাবে সরকারি সিদ্ধান্তগুলি তুলে ধরার চেষ্টা করেছেন। আপনারা জানেন যে ১৩টি দলের সরকার পশ্চিমবঙ্গে চলছে। এই সরকারে মধ্যে অনেক ছোট, বড় দল আছে। সেই সমস্ত দল এখানে সঠিকভাবে মর্যাদা পেয়ে, অধিকার পেয়ে কাজ করে চলেছে এবং তাদের দায়িত্ব পালন করে চলেছে। পশ্চিমবঙ্গের জনগণের রায়কে মাথা পেতে নিয়ে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এখানে ২১ বছর ধরে চলছে। স্যার, আজকে যখন এখানে ধন্যবাদসূচক প্রস্তাব নিয়ে আলোচনা চলছে তখন আমরা দেখছি কংগ্রেস দল অযথা বিতর্কের সৃষ্টি করছেন, অযৌক্তিক কিছু কিছু কথা তুলে ধরার চেষ্টা করছেন। আমি সেই প্রশ্নে যাবার আগে শুধু একথা বলব যে আজকে এই বিষয় থেকে শিক্ষা নেওয়া দরকার যে গোটা ভারতবর্ষ আজকে কোথায় যাচ্ছে। আজকে পশ্চিমবঙ্গে একটা সরকার আছে এবং সেই সরকার একটা নির্দিষ্ট সময়ে জনগণের রায় গ্রহণ করছে এবং জনগণের রায়ে পুনরায় তারা নির্বাচিত হচ্ছে। যদি বিগত লোকসভা পর্যালোচনা করি

তাহলে দেখব যে ভারতবর্ষে যেখানে যেখানে শাসকগোষ্ঠী ক্ষমতায় আছে সেখানে কোনও শাসকদলই পুনরায় নির্বাচিত হতে পারেনি। দুই একজন সদস্য ছাড়া সমস্ত জায়গায় শাসকদলের ভরাডুবি ঘটেছে, পরাজয় হয়েছে। সেই জায়গায় দাঁড়িয়ে পশ্চিমবাংলা তার শক্তি অটুট রেখেছে, অক্ষুন্ন রেখেছে। স্বাভাবিক কারণেই এটা বিরোধী সদস্যদের গায়ে জ্বালা ধরাতে পারে। তারা যা বলবে পশ্চিমবাংলার মানুষ সেটা মেনে নেবে, পশ্চিম বাংলার মানুষ এত বোকা নয়। পশ্চিমবাংলার মানুষ বাস্তব চিন্তা থেকে, বাস্তব অভিজ্ঞতা থেকে বারে বারে এই সরকারকে নির্বাচিত করে এনেছে এবং সেই সরকার যোগ্যতার সঙ্গে কাজ করে চলেছে। আজকে সাম্প্রদায়িকতার প্রশ্নে অত্যন্ত উন্নত চেতনার পরিচয় পশ্চিমবঙ্গের মানুষ রাখতে পেরেছে দীর্ঘদিন থেকে। গত নির্বাচন পর্যালোচনা করলে দেখব যে পশ্চিমবঙ্গের মানুষ এবারেও সেই উন্নত চেতনার পরিচয় রাখতে পেরেছেন। গোটা দেশব্যাপী মিডিয়াগুলি যে ভাবে কাজ করছে, গোটা দেশব্যাপী পুঁজিবাদী শক্তি চারিদিক থেকে যেভাবে সাম্প্রদায়িক পরিবেশ তৈরি করার জন্য তারা প্রচারের বন্যা বইয়ে দিচ্ছে, সেই সময়ে পশ্চিমবঙ্গের মানুষ উন্নত মানের পরিচয় দিয়ে পশ্চিমবঙ্গে পুনরায় বামপন্থী শক্তিকে ক্ষমতায় বসিয়েছেন। এটা শুধু এক, দুই বছরের কাজের সাফল্যের জন্য হয়নি। তবে একথা ঠিক যে পশ্চিমবঙ্গ সরকার একশত ভাগ ঠিক করতে পেরেছে সেটা আমি বলছি না। ত্রুটি-বিচ্যুতি আছে, আরো সঠিক ভাবে চলার প্রয়োজনীয়তা আছে সেকথা বারে বারে বলা হয়েছে। আজকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াইয়ের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের বামপন্থী আন্দোলন সঠিক ভাবেই তাদের ভূমিকা পালন করেছে। আজকে গোটা দেশে যে বিপদের ঝড় উঠেছে সেখানে আমরা দেখছি, বামপন্থী শক্তি ভারতবর্ষে যেখানে আছে সমস্ত জায়গায় তারা প্রতিবাদ, প্রতিরোধের আন্দোলন গড়ে তুলেছে। আমি বলবো যে কংগ্রেস দল হিসাবে সাম্প্রদায়িক নয়। কিন্তু দলের মধ্যে অনেকে আছেন যারা সাম্প্রদায়িক লোক। তাদের ভূমিকা হচ্ছে সাম্প্রদায়িক। তারা এক একটা সাম্প্রদায়িক গোষ্ঠীতে পরিণত হয়েছে। তারা স্বাভাবিক ভাবে আলোচনার সময়ে বলার চেষ্টা করেছেন যে আমরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করি। কিন্তু ইতিহাস কি বলছে? ইতিহাস বলছে যে, ১৯৯২ সালে যখন এতবড় একটা জঘন্য ঘটনা ঘটল তখন কংগ্রেস কোনও ব্যবস্থা নেয়নি। তখন কংগ্রেস কোনও স্টেটমেন্ট করেনি এবং তার জন্য কোনও দুঃখপ্রকাশও করেনি। বিগত নির্বাচনের সময়ে সেই পাপের স্বীকারোক্তি তারা করেছেন। তারা বলেছেন যে আমরা অন্যায় করেছি। কিন্তু যখন তারা দায়িত্বে ছিলেন তখন তারা সেই দায়িত্ব পালন করেননি। আজকে মাননীয় বিধায়ক সৌগত রায় বললেন যে তিনি অন্তত পক্ষে জাতীয় কংগ্রেসের প্রতিনিধি হিসাবে হাত চিহ্ন নিয়ে নির্বাচনে জয়ী হয়েছিলেন, তিনি ভারতের জাতীয় কংগ্রেসে থাকবেন এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই চালিয়ে যাবেন। আমি তার সঙ্গে এই বিষয়ে একমত। আজকে এত বেশি বেশি করে বলবার প্রশ্ন আসছে কেন? তার কারণ আমরা বিরোধী শক্তিরা নই, তাঁর দলই বোধ

হয় তাঁকে বিশ্বাস করছে না। তারই জন্য তাঁকে এত চিৎকার করে বলতে হচ্ছে—আমি জাতীয় দলে থাকছি, থাকব। এর কারণ হচ্ছে তাঁর অতীতটা, নয় ছয় মাসে তাঁর স্থান পরিবর্তন হয়। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার স্মরণে আছে, এই বিধানসভায় বর্তমানে যিনি রাজ্যে বি. জে. পি. জোটের নেত্রী এবং যিনি প্রাক্তন যুব কংগ্রেস সভানেত্রী ছিলেন তাঁর সম্পর্কে যতখানি সময় মাননীয় সৌগতবাবু এবং সাধন পাণ্ডে তাঁদের আলোচনাকালে দিতেন, তাঁকে নিয়ে যত ব্যাখ্যা এখানে করতেন, আর কোনও সদস্য তত সময় দিতেন না। আজকে তারা ভোটে ডিগবাজি খেয়ে কোথায় গেছেন। আজকে বি. জে. পি. জোটের নেত্রী তাঁর সঙ্গে বিরোধের সুযোগটা নিয়েছেন। আজকে তাই উনি দায় স্বীকার করে বলছেন—আমার দায় রয়েছে জাতীয় কংগ্রেসকে বাঁচানোর। আমরা এই দলে থাকতে চাই। এটাই হচ্ছে আশ্চর্যের বিষয়। আর একটা বিষয়ে দেখছিলাম, আইন-শৃঙ্খলার ব্যাপারে আলোচনার সময় সবাই জোরে জোরে বলছিলেন। রাজ্যে খুন হয়নি, ডাকাতি হয়নি, ধর্ষণ হয়নি—এরকম কোন কথা সরকারি দলের কোনও সদস্য বলেননি। আছে, কিছু ঘটনা এখানে আছে। সমস্ত দেশেই সেটা আছে। সেই তুলনায় কম হলেও কিছু ঘটনা এখানে যে ঘটেছে এটা অস্বীকার করা যায় না। একটা উদাহরণ দিলে ব্যাপারটা পরিষ্কার হয়ে যাবে। গত ১৩ই মার্চ গোটা দেশে হোলী উৎসব হল এবং ঐ উৎসবে দেখলাম, সারা দেশে রক্তের হোলী খেলা হল এবং তাতে ৩৭ জনের মৃত্যু হল। কিন্তু এই রাজ্যে একজনেরও মৃত্যু হয়নি। সেজন্যই আপনারা এখানে আইনশৃঙ্খলার প্রশ্ন তুলেছেন।

..... (নয়েজ অ্যান্ড ইন্টারাপশন) .....

**... (এই সময় বিরোধী পক্ষের প্রায় সবাইকে উঠে দাঁড়িয়ে বলতে শোনা যায়; আলোচনা চলাকালে মন্ত্রীরা সভায় নেই কেন?) ...**

এই ঘটনার মধ্যে দিয়ে এটাই প্রমাণিত হয় যে, আইনশৃঙ্খলা রক্ষা করতে হলে সেটা ভারতবর্ষের ক্ষেত্রে রক্ষা করতে হবে এবং আইনশৃঙ্খলা রক্ষার ব্যাপারে বামফ্রন্ট সরকারের কাছ থেকে শিক্ষা গ্রহণ করতে হবে। আজকে বামফ্রন্ট সরকারের কাছ থেকে ভারতবর্ষের অন্যান্য রাজ্যগুলির শিক্ষা গ্রহণের সময় এসেছে। যেহেতু এখানে আমার সময় নষ্ট করা হয়েছে তার জন্য আমাকে পাঁচ মিনিট সময় দিতে হবে। যা হোক, যে কথা বলছিলাম, ১৩ মার্চের ঘটনা প্রমাণ করে যে, কিভাবে আইনশৃঙ্খলা রক্ষা করতে হয় সেটা একমাত্র পশ্চিমবঙ্গ জানে। মাননীয় স্বরাষ্ট্র তথা পুলিশমন্ত্রী এই হাউসে ঘোষণা করেছেন যে, রাজ্য চালাবার জন্য থানা-প্রশাসনের ভূমিকার আরও উন্নতি বিধান হওয়া দরকার।

[5-30 – 5-40 p.m.]

এই কথা ঠিক যে আমরা যা চাই জনগণ যা চায় সমস্ত দিক থেকে সঠিক ভাবে থানা প্রশাসন সেটা দিতে পারছে না। এই কথার কিছুটা সত্যতা আছে। জনগণ যা চায় জনগণের যেটা আশা সেটা দিতে পারছে না। এই থানা প্রশাসন কার সেটা মন্ত্রী মহাশয় বলেছেন। ব্রিটিশ আমলের পুলিশি ব্যবস্থা, কংগ্রেস আমলের পুলিশি ব্যবস্থা, যে ব্যবস্থার মধ্যে দিয়ে আমাদের চলতে হচ্ছে। থানা প্রশাসন সরকারের নীতি অনুযায়ী কাজ করবে, গরিব মানুষের অধিকার রক্ষা করবে, কিন্তু এটা তারা দিতে পারছে না। তবে আগের তুলনায় একটা পার্থক্য আছে সেটা ঘোষণা করতে চাই। সেটা কি? সেটা হচ্ছে আগের দিনে থানা প্রশাসনের যে ভূমিকা ছিল সেটা হচ্ছে ওদের কংগ্রেস এম.এল.এ. এবং কংগ্রেসি মন্ত্রীদের বাড়ির বাজার করার ভূমিকা ছিল। এটা ছিল কংগ্রেস আমলের চেহারা। আজকের দিনে এইটুকু বলব যে নিশ্চয়ই এই চেহারা নেই। এই বিষয়টা কিন্তু আজকে আর নেই পশ্চিমবাংলায়। কংগ্রেস আমলে থানার অফিসারদের চাকর-বাকরদের ভূমিকা ছিল, এটা না করলে সে আর থানার অফিসার হিসাবে থাকতে পারবে না। পুলিশ দুর্নীতিমুক্ত হওয়া উচিত। নিশ্চয়ই সেটা হয় নি। আমরা দেখেছি কংগ্রেস তাদের সেই ভাবে ব্যবহার করেছে। এখানে তথ্য দেওয়া হয়েছে যে এখানে নাকি রাস্তা খুব খারাপ, স্বাস্থ্য ব্যবস্থা খুব খারাপ। কে বলেছেন স্বাস্থ্য ব্যবস্থা ভাল? আমাদের স্বাস্থ্যমন্ত্রী কখনও এটা বলেননি যে সমস্ত মানুষের চিকিৎসা ব্যবস্থা হচ্ছে। তিনি এই কথা বলেছেন যে ভারতবর্ষের সব চেয়ে ভাল ব্যবস্থা পশ্চিমবাংলায় যাতে করা যায় তার চেষ্টা করা হচ্ছে। ভারতবর্ষের সব চেয়ে ভাল ব্যবস্থা এখানে আছে। পি.জি.-তে বিকালে গিয়ে ঘুরে আসুন না, কত পেশেন্ট নন-বেঙ্গলি, বিহার থেকে এসেছে দেখবেন। বাঙ্গুর হাসপাতালে দেখবেন বাইরে থেকে কত লোক এসেছে চিকিৎসার জন্য। আর কোনও রাজ্যে এই জিনিস আছে? গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলি করা উচিত। এই কথা ঠিক যে পরিকাঠামো ছিল আজকের দিনে জনগণের বৃদ্ধি অনুযায়ী তার সঙ্গে সঙ্গতিপূর্ণ নয়। তবে যে ব্যবস্থা চালু আছে সেটা আর কোনও কংগ্রেস শাসিত রাজ্যে বা বি.জে.পি. শাসিত রাজ্যে আছে? রাস্তার ব্যাপারে বলেছেন সৌগত বাবু। তিনি বলেছেন গুজরাটে ৬ পারসেন্ট রাস্তা খারাপ আর পশ্চিমবাংলায় ৫৬ পারসেন্ট রাস্তা খারাপ। ৬ শতাংশ এবং ৫৬ শতাংশ এই তথ্য তিনি কোথা থেকে পেলেন? ওদের রাজ্যে জাতীয় সড়ক কটা আছে আর আমাদের রাজ্যে কত আছে? গুজরাটের কোনও সালের এই অবস্থা আমাদের কোনও সালের এই অবস্থা এই দুই সাল মিলিয়ে দেখেবেন। ওদের চেয়ে ৪ গুণ রাস্তা পশ্চিমবাংলায় আছে। উঁ[illegible] তথ্য দিয়েছেন সেটা ভুল। ৬ পারসেন্ট এবং ৫৬ পারসেন্ট এটা ঠিক নয়। গু[illegible] জনগণ এত বোকা নয়, তাহলে কেন সেখানে বি.জে.পি.-কে কুপোকাত করে দিল? পশ্চিমবাংলায় ৫৬ পারসেন্ট খারাপ এটা ঠিক নয়। ভোটে কারচুপি নিয়ে বড় বড়

অনেক কথা বলেছেন। পশ্চিমবাংলায় ৯টি সিট বিরোধীরা পেয়েছেন, একটিতে কংগ্রেস, একটিতে বি.জে.পি. এবং ৭টি বি.জে.পি.-এর জোটের সঙ্গে তৃণমূল কংগ্রেস। যেগুলিতে ওনারা ভোটে জয়ী হলেই এইগুলিতে কারচুপি হল না?

আর যেখানে বামফ্রন্ট আছে সেখানে কারচুপি হল! কারচুপি কাকে বলে? আজকে মাননীয় শৈলজাবাবু বললেন, কাঁথির জনসভায় জ্যোতিবাবু কি বলেছেন। তার জন্য চিৎকার করে বললেন। আপনারা কি জানেন, বি.জে.পি.-র সদস্যরা আর মাননীয় পঙ্কজ বাবু কি চেহারা দেখিয়েছিলেন? কয়েক মিনিট এর জন্য আমরা টিভিতে দেখেছিলাম। কিন্তু কি চেহারা? মাননীয়া অম্বিকা সোনি যখন যুবনেত্রী ছিলেন তখন পঙ্কজ বাবু ছিলেন যুব সম্পাদক। সেই সময়ে বারে বারে তিনি এই চেহারাটা দেখিয়েছিলেন এবং সব জায়গাতে ছেঁড়া পাঞ্জাবী পরে ছবি তুলেছেন। একটা কাগজে লিখেছে। আমরা বলতে চাই, ছেঁড়া পাঞ্জাবী যতবার পারেন দেখান, ১৯৭২ সালের চেহারাটা আর পশ্চিমবাংলার মানুষকে দেখাবেন না। ঐ চেহারা সম্পর্কে পশ্চিমবাংলার মানুষ অত্যন্ত সচেতন। আমরা আবেদন করতে চাই, আমরা সেই চেষ্টাই করব। আমরা নামাতে চাই। পশ্চিমবাংলার মানুষ কয়েক মিনিটের জন্য দেখেছেন। নির্বাচনের সময়ে, ভোট গণনার সময়ে অফিসারদের সঙ্গে কি ব্যবহার করতে হয় তা দেখেছেন। যে চেহারা ওরা পশ্চিমবাংলার মানুষকে দেখাতে চেয়েছেন তা আমরা পশ্চিমবাংলার মানুষ দেখতে চাই না। সেই চেহারার পুনরাবৃত্তি যাতে না ঘটে তার জন্য আমরা চেষ্টা করব। আমি শুধু বলতে চাই, আজকে ওরা যা বলছেন, যা করছেন তাতে আমাদের অনেক কিছু দায়িত্ব আছে। আমাদের সেই দায়িত্ব পালন করতে হবে। অফিসারকে, এস.ডি.ও. র‍্যাঙ্কের অফিসারকে কলার ধরে তুলেছেন। ওরা যদি ক্ষমতায় আসেন, তাহলে পারবেন সরকার চালাতে? আমি পরিশেষে বলতে চাই, এই ঘটনার পরেও আমাদের অনেক কিছু বাকি আছে। আমি মুর্শিদাবাদ জেলার একজন প্রতিনিধি হিসাবে বলতে চাই, জেলাটি অনেক পিছিয়ে আছে। বিগত নির্বাচনে কংগ্রেস একটি সিট দখল করেছিল। এবারে আমরা সেটি দখল করে নিয়েছি। আমাদের যে রেজাল্ট ছিল, এবারে তার দু' তিন গুণ নিয়ে গিয়েছি। পঞ্চায়েতের নির্বাচনে আমরা ওদের শিক্ষা দেব। যতই বিরোধী ভূমিকা থাকুক না কেন, যতই ওখানে খুনের চেহারা বাড়ুক, আমরা পঞ্চায়েতের নির্বাচনে ওদের জবাব দিতে চাই। আমাদের যে সঙ্কট আছে, সেই সঙ্কটের প্রতি দৃষ্টি আকর্ষণ করে মাননীয় রাজ্যপালকে তাঁর ভাষণের জন্য অভিনন্দন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুবীর ভট্টাচার্য :** মাননীয় ডেপুটি স্পিকার, স্যার, গত ১২।৩।১৯৯৮ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ রেখে গেছেন, সেই ভাষণ মূল্যহীন এবং অর্থহীন। আমি মনে করি, সেই ভাষণ বামফ্রন্ট সরকারের ২১ বছরের ব্যর্থতাকে ঢাকার জন্য উনি শাক দিয়ে মাছ ঢাকবার চেষ্টা করেছেন। কিন্তু ব্যর্থতা প্রকাশ পেয়েছে। সেইজন্য এই ভাষণের

আমি বিরোধিতা করে আমাদের সংশোধনী প্রস্তাবগুলিকে সমর্থন করছি। পাঁচ নম্বর অনুচ্ছেদে রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক বলা হয়েছে। আপনারা বুকে হাত দিয়ে বলুন তো এই কথা? আজকে পশ্চিমবাংলায় ট্রেনে সাধারণ যাত্রীদের নিরাপত্তা নেই। সমস্ত জিনিসপত্র চুরি করছে, ডাকাতি করছে, ছিনতাই করছে। খুন, রাহাজানি যেখানে চলছে, যেখানে দূরগামী বাসগুলোকে থামিয়ে দিয়ে যাত্রীদের সর্বস্ব লুঠ করছে, সেখানে আজকে রাজ্যের আইন শৃঙ্খলার কথা বলা হচ্ছে সন্তোষজনক। পশ্চিমবাংলায় যেখানে লক-আপে খুন হয়, যেখানে নারী ধর্ষিতা হয়, যেখানে পশ্চিমবাংলার সর্বত্র অরাজকতা কায়েম করেছে, সেখানে আইন শৃঙ্খলার কথা বলা হচ্ছে সন্তোষজনক!

[5-40 – 5-50 p.m.]

৮ নম্বর অনুচ্ছেদে ভূমি সংস্কার নিয়ে বলেছেন, পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এর ভূমি সংস্কারের কয়েকটি উদাহরণ আপনাদের দেব। আমার কাছে কাগজ আছে, প্রমাণ আছে। ভূমি সংস্কারের ব্যাপারে, আমার ফলতা বিধানসভা কেন্দ্রে বঙ্গনগর ওয়ানে গোবিন্দপুর গ্রামে একটি প্রথমিক স্কুল আছে। সেটি সরকারি অনুমোদিত স্কুল। সেই স্কুলের জায়গায় একজন কমরেডকে পাট্টা দিয়ে দেওয়া হয়েছে। সেখানে কমরেড বাগান চাষ করছে, ছেলেরা যেতে পারছে না। ছেলেরা অভিযোগ করেছে। ২ হাজার ছেলের স্বাক্ষর নিয়ে আমি সূর্যকান্ত মিশ্রের কাছে গিয়েছি, দাবি করেছি, স্কুলের নামে পাট্টা দিয়ে দেওয়া হোক। কিন্তু সেখানে পাট্টা দিয়েছেন একজন কমরেডকে। এই হল এদের ভূমি সংস্কারের নমুনা। আর একটি ভূমি সংস্কারের নমুনার কাগজ আমার কাছে আছে। একজন ভূমিহীন কৃষককে পাট্টা দেওয়া হয়েছিল ১৯৭২ সালে, ওরা ১৯৭৭ সালে ক্ষমতায় আসার পর আবার পাট্টা দিয়েছেন, গত ১৯৯৭ সালে আর একজনকে পাট্টা দিয়েছেন, তিনি বিরাট বিরাট নারকেল গাছ সেখানে তুলেছেন। সেখানে সেই লোক বাগান তৈরি করেছে, সেখানে বাড়ি তৈরি করেছে, আর একজনকে পাট্টা দিয়ে দেওয়া হল। এই হচ্ছে আপনাদের ভূমি সংস্কার। এই যদি ভূমি সংস্কার হয় তাহলে পশ্চিমবাংলা কেন ভারতবর্ষের কোনও সরকার এত ভাল ভূমি সংস্কার করেনি। গরিবদের পথে বসিয়ে দেওয়া হল। রবীন্দ্রনাথের সেই কবিতার লাইন মনে পড়ে যাচ্ছে, রাজার হস্ত করে সমস্ত কাঙ্গালের ধন চুরি। আপনারা কাঙ্গালের ধন চুরি করেছেন, আপনাদের ছেলেরা ইংলিশ মিডিয়াম স্কুলে পড়াশুনা করবে, আর সাধারণ ছেলেরা ঐ স্কুলে গিয়ে পড়াশুনা করবে। তাদের ধন আপনারা চুরি করেছেন। সাধারণ মানুষ তারা এগিয়ে আসছে, আপনারা তৈরি থাকুন। আপনারা কৃষি ক্ষেত্রের কথা বলেছেন, আপনারা জানেন কিছুদিন আগে যে [illegible] ধান চাষ, বিকল্প চাষ বলেছিলেন, আজকে সেই চাষ করতে যে জল দরকার, সেই জলের জন্য মাঠ ফেটে গিয়েছে। সেইগুলি গরুকে দিয়ে খাইয়ে দেওয়া হয়েছে। অনেকে চাষ দিতে পারেনি। এই অবস্থার মধ্যেও যখন জল চুক্তি করা হল, তখন দেখা

যাচ্ছে, কলকাতা বন্দর আজকে বন্ধ হয়ে যাবার অবস্থায় দাঁড়াচ্ছে। এই চুক্তির ফলে আগামী দিনে চাষ বন্ধ হয়ে যাবে। অথচ মুখ্যমন্ত্রী তা সত্ত্বেও ওদের সঙ্গে জল চুক্তি করলেন। এই জল চুক্তি করে পশ্চিমবাংলার চাষীদেরকে আপনারা ধোঁকা দিয়েছেন, আর কৃষি ক্ষেত্রের ব্যাপারে বড় বড় বুলি আওড়ে চলেছেন। আর্সেনিক দূষণ এর জন্য, জল সরবরাহের কথা বলেছেন এটা ১৪।২ অনুচ্ছেদে আছে, ভারতবর্ষ কেন পৃথিবীর মানুষ যখন চাঁদে যাচ্ছে, সেই সময় এখানে গ্রামে গ্রামে জল সঙ্কট। আমরা সভ্য, বড়াই করি, আমরা সভ্য জগতের মানুষ, আজকে যখন মানুষ চাঁদে যাচ্ছে, তখন জল খাওয়ার জন্য গ্রামের মানুষ জলের অভাবে মরছে। আপনারা অনেক বড় বড় কথা বলছেন, আপনাদের লজ্জা হওয়া উচিত, আপনাদের এখান থেকে শিক্ষা নেওয়া দরকার। আপনারা নেতাজী সুভাষচন্দ্রকে নিয়ে অনেক কথা বলেছেন, রবীন্দ্রনাথকে নিয়ে বলেছেন, এখন আবার আপনারা স্বাধীনতার ৫০ বছরের সুবর্ণ জয়ন্তী করছেন, তাদের নিয়ে নাচানাচি করছেন।

আপনারা আজকে একুশ বছর পরে বুঝতে পারছেন শিক্ষা ব্যবস্থার কথা। প্রাথমিক স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া ভুল হয়েছে এটা আপনারা দেরিতে হলেও বুঝতে পেরেছেন। যদিও আপনাদের একটু দেরিতে জ্ঞান উদয় হয়। রবীন্দ্রনাথের মূল্যায়ন করতে আপনাদের এত বছর সময় লেগে গেল, সুভাষচন্দ্র বসুর মূল্যায়ন করতে এত বছর লেগে গেল। আপনারা এত বছর পরে বুঝতে পারলেন যে আপনাদের ইংরাজি তুলে দেওয়া ভুল হয়েছে। আপনারা জ্ঞানী ব্যক্তি, তাই আপনারা একটু দেরিতে বোঝেন সব কিছু। আপনাদের কমরেডদের হুশিয়ারি করে দিচ্ছি, আপনারা দেশের যা ক্ষতি করে দিয়েছেন, শিক্ষাকে যে বিপর্যয়ের দিকে ঠেলে দিয়েছেন, আর সেই বিপর্যয়ের দিকে ঠেলবেন না। আজকে বিদ্যুৎ ব্যবস্থার চরম অবনতি ঘটেছে। আজকে আমাদের এলাকার চককৃষ্ণরামপুর, বেনেবাটি, পাঁচমুখী, রাজারামপুর এই সমস্ত জায়গায় পাঁচ বছর আগে খুঁটি পোঁতা হয়েছে, কিন্তু তার যায়নি। আজকে বামফ্রন্ট জমানায় বিদ্যুতের এই অবস্থা। সমস্ত ব্যর্থতা ঢাকার জন্য রাজ্যপাল যে ভাষণ পেশ করেছেন আমি তার বিরোধিতা করছি এবং আমাদের আনীত সংশোধনীকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ রামচন্দ্র মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণকে আমি পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য রাখছি। এই যে লোকসভা নির্বাচন হয়ে গেল সেখানে আমাদের বিশেষ ভূমিকা ছিল এবং আমরা দেখেছি পশ্চিমবঙ্গের গ্রাম্য এলাকায় আমরা ভালো ভাবে জয়যুক্ত হয়েছি এবং সেখানকার মানুষ আমাদের পূর্ণ সমর্থন জানিয়েছে। সেইজন্য আমি গ্রামের মানুষকে বিশেষ ভাবে কৃতজ্ঞতা জানাচ্ছি। আমরা বুঝতে পারছি গ্রামের মানুষকে আমরা যে সুযোগসুবিধা দিয়েছি, যে পঞ্চায়েত ব্যবস্থা আছে তার মাধ্যমে তারা লাভবান হয়েছে সেইজন্য তারা আমাদের প্রতি আস্থা জানিয়েছে। তাছাড়া ভূমি সংস্কারের দিক থেকেও তারা বিশেষ ভাবে উপকৃত হয়েছে সেইজন্য তারা সমর্থন

জানিয়েছে। আমার ওখানে দেখেছি ১৭১টি বুথের মধ্যে আমি ৮০টি বুথে ভোটের সময় ঘুরেছিলাম, দেখেছি সব জায়গাতেই শান্তিশৃঙ্খলা বজায় রেখে ভোট হচ্ছে। কিন্তু গত ১২ তারিখে এই বিধানসভায় আমরা বিরোধী দলের যে ভূমিকা দেখলাম সেই ব্যাপারে তাদের কি শাস্তি দেওয়া যায় সেটা আপনারা দেখবেন। আজকে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে প্রতিটি জেলায় জেলায় ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটি করা হয়েছে এবং সেখানে বিভিন্ন ধরনের কাজ হচ্ছে। সেইজন্য আজকে মানুষ বামফ্রন্টের প্রতি আস্থাশীল। তবে আমরা কিছু জায়গায় দেখতে পাচ্ছি পঞ্চায়েত সিস্টেমে এগজিসটিং গাইড লাইন ঠিকমতো ফলো করা হচ্ছে না, অ্যালটেড মানি ঠিকমতো না দেওয়ার জন্য তারা ঠিকমতো কাজ করতে পারছে না।

[5-50 – 6-00 p.m.]

এটা স্বীকার করছি, জেলা পরিষদে যে টাকা দেওয়া হয়েছে, সেটা এক খাত থেকে অন্য খাতে প্রয়োজনবোধে খরচ করা হয়েছে। সেটা বোধ করার প্রয়োজন আছে বলে আমি মনে করি। টাকাটা যাতে সুষ্ঠু ভাবে ব্যয় হয়, সেইজন্য ডিস্ট্রিক্ট প্ল্যানিং কমিটির মনিটরিং সেল থাকা দরকার।

কৃষিক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি, ১২৯ লক্ষ টন যে খাদ্যশস্য ছিল, সেখানে ১৪০ লক্ষ টন হয়েছে। সেখানেও সমস্যা আছে। পোকা মাকড় বা অন্য অসুবিধার ক্ষেত্রে কৃষি বিভাগ সেই ভাবে পৌঁছায়নি। ইরিগেশনের দিক থেকে, স্মল ইরিগেশনের দিক থেকেও সমস্যা আছে। সারফেস ইরিগেশনের দিক থেকেও পিছিয়ে আছি। এন.ডব্লু.ডি.পি.আর.-এ পিছিয়ে আছি। সেটার উন্নতির জন্য বিশেষ প্রয়াস চালিয়ে যেতে হবে। অ্যানিম্যাল হাসবেন্ডারি, মৎস্য চাষ, এসব ক্ষেত্রে এগিয়ে আছি। কিন্তু হর্টিকালচার ডিপার্টমেন্টকে ভালো করতে হবে। সেখানে বেশি অর্থ ব্যয় করতে হবে, বেশি গুরুত্ব দিতে হবে। খাদ্য সংরক্ষণের ক্ষেত্রেও নজর দিতে হবে। পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম ভালো ভাবে চলার ফলে গরিব মানুষ উপকৃত হচ্ছে। এসব দেখে রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমাদের প্রথম বক্তা সৌগত রায় থেকে শুরু করে, মাননীয় কাশেম ভাই সহ সকলের বক্তব্য শুনলাম। দেখলাম বিশেষ করে ট্রেজারি বেঞ্চ কংগ্রেসকে ছোট করে দেখার চেষ্টা করছে। কিন্তু আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই, রাজ্যপাল মহাশয়কে দিয়ে যে ভাষণ তারা লিখিয়েছেন, তা পশ্চিমবাংলার মানুষ কোনও দিন মেনে নেবে না। আমি তাই এই ধন্যবাদসূচক প্রস্তাবের বিরোধিতা করছি। আপনারা ইতিমধ্যেই বুঝতে পেরেছেন এবং এই হাউসের যিনি নেতা, মাননীয় মুখ্যমন্ত্রী বামফ্রন্টের কর্ণধার বুঝতে পেরেছেন যে, কংগ্রেস ছাড়া আর কেউ নেই যে আপনাদের বাঁচাতে পারে। অঙ্কটা একটু বোঝা দরকার। যুক্তফ্রন্ট করেছিলেন, সেটা তো

শেষ হয়ে গেছে। পশ্চিমবাংলায় আজকে কলকারখানায় লে-অফ, লক-আউটের ফলে লক্ষ লক্ষ শ্রমিক অনাহারের সম্মুখীন—তাদের বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদছে। ২০ বছর পার করার পরও বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলার জন্য ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট, এবং ট্রেড-ইউনিয়ন অ্যাক্ট-এর মধ্যে কোনও পরিবর্তন ঘটাতে পারেননি। আপনাদের জানা দরকার, পূর্বতন কংগ্রেস সরকার দেশের মানুষের সামনে নতুন কথা বলেছিল। আজকে আবার নতুন কথা বলার জন্য এসেছে সোনিয়া গান্ধী। রাজ্যের শ্রমমন্ত্রী মানুষের সামনে নতুন পথ দেখিয়েছিলেন, বোনাস অ্যাক্ট পরিবর্তন করে। সেদিন কংগ্রেসের শ্রমমন্ত্রী ডঃ গোপাল দাস নাগ মহাশয়, বাংলার শ্রমিক কৃষকদের নতুন পথ দেখিয়েছিল। গ্র্যাচুইটি অ্যাক্ট এসেছিল সারা ভারতবর্ষে।

সারা ভারতবর্ষে তার পরের দিন থেকে ভারতের পশ্চিমবাংলা বলে যা, ভারতের লোক শোনে তা। ভারতের লোক জানত যে, পশ্চিমবাংলা থেকে কোনও নতুন পথ নেবেন। ২০ বছর ধরে আপনারা এখানে শিল্প, কলাতে, সংস্কৃতিতে নতুন পথ দেখাতে পেরেছেন? শ্রমিক কৃষকদের একটা নতুন পথ দেখাতে পেরেছেন? আপনারা পারেননি। পশ্চিমবঙ্গের যে ব্যর্থতার ইতিহাস, এই ইতিহাসকে, এই ব্যর্থতাকে আপনারা ঢেকে রাখার চেষ্টা করেন নি? কি হয়েছে সারা ভারতে? কোথায় আছে আর.এস.পি.? কোথায় আছে ফরোয়ার্ড ব্লক। কোথায় আছে কমিউনিস্ট বন্ধুরা। কোথায় মার্কসিস্টরা আছে? আপনাদের জানা দরকার যে, পশ্চিমবাংলা থেকে পার হলে বিহার থেকে শুরু করে হিমাচল পর্যন্ত, হিমাচল থেকে কেরল পর্যন্ত আজকে যা বলে, তার নাম ভারতীয় জাতীয় কংগ্রেস। ভারতের মানুষকে গত ৫০ বছরে নতুন পথ দেখিয়েছে। গণতন্ত্রের বুনিয়াদকে শক্তিশালী করেছে। সেই গণতন্ত্রের মধ্যে ২০ বছর পার করে চারটি পঞ্চবার্ষিকী পরিকল্পনা বামফ্রন্ট সরকার পার করেছেন, কিন্তু এখানে নতুন হাসপাতাল তৈরি করতে পারেনি। কলকারখানা করতে পারেনি। পুরানো কারখানাগুলির সংস্কার করতে পারেনি। আধুনিকীকরণ করতে পারেনি। এগুলি না করার জন্য আজকে উড়িষ্যায় শিল্পায়নের গতি বেশি, দক্ষিণ ভারতের গতি বেশি। আজকে পশ্চিমবঙ্গের শিল্পায়নের যে গতি, তার থেকে মহারাষ্ট্র, গুজরাট, দিল্লির গতি অনেক বেশি। এর কারণ হচ্ছে, আপনারা পরে বোঝেন যে, আজকে-পুরানো শিল্পকে সংস্কার করতে হবে। আপনারা হলদিয়াকে সামনে রেখে, ১৯৮২ সালে নির্বাচনী ম্যানিফেস্টোতে বলেছিলেন যে, পশ্চিমবঙ্গ থেকে বেকার সমস্যার সমাধান করে দেবেন। এখানে ৭ লক্ষেরও কম বেশি বেকার আছে। এমন একটা রাজ্যের নাম বলতে পারবেন যে, যেখানে এত বেশি শিক্ষিত বেকার আছে? একটা রাজ্যের নাম বলতে পারবেন? একদিন অটলবিহারী বাজপেয়ীকে ভারতের বিদেশ মন্ত্রী তৈরি করে জ্যোতি বসু বন্ধু সরকার করেনি? আপনাদেরই বামফ্রন্ট ভি.পি.সিং-কে সামনে রেখে করেনি? বি.জে.পি.-কে সঙ্গে নিয়ে বন্ধু সরকার করেনি? রাজীব গান্ধীকে হারিয়ে ছিলেন

না? আজকে দিকে দিকে এই সাম্প্রদায়িক শক্তি ছড়িয়ে গেছে। কংগ্রেসই যুগে যুগে পরিবর্তন আনে। ১৮ মাসের বামফ্রন্ট সরকার এমপ্লয়মেন্টের ক্ষেত্রে পিছিয়ে দিয়েছে। উৎপাদনের ক্ষেত্রে, শিল্পের ক্ষেত্রে ভারতকে পিছিয়ে দিয়েছে। এই ১৮ মাসের বামফ্রন্টের শাসন, যুক্তফ্রন্ট শাসনের অপবাদ কংগ্রেসকে নিতে হয়েছে। এটা আপনাদের ব্যর্থতা। এই ব্যর্থতার দায়িত্ব আপনাদেরই নিতে হবে। আপনারা বলেন যে, কৃষিক্ষেত্রে পশ্চিমবঙ্গ বাইরের থেকে অনেক বেশি এগিয়ে আছে। আপনারা ২০ বছরে কৃষিতে বিজ্ঞান এবং প্রযুক্তি ব্যবহার করে অনেক এগিয়ে যেতে পারতেন। উৎপাদন দুই গুণেরও বেশি করতে পারতেন। এটা করলে উড়িষ্যা থেকে চাল আনতে হত না, উত্তরপ্রদেশ থেকে চাল আনতে হত না। আজকে এখানে রেশন ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। এখানে ৬ টাকা করে আলু বিক্রি হচ্ছে।

[6-00 – 6-10 p.m.]

আজকে ৬ টাকা করে ক্রেতা আলু কিনছে। যেখানে ৬ টাকা দিয়ে আলু কিনতে হচ্ছে সেখানে চাষী দাম পাচ্ছে মাত্র ৬০ পয়সা করে। আজকে আপনারা গুজরাট, হরিয়ানা, মহারাষ্ট্রের দিকে তাকান সেখানে ডাইভারসিফিকেশন অফ এগ্রিকালচার হয়েছে। আপনাদের নেতা জ্যোতি বসু ডাইভারসিফিকেশন অফ এগ্রিকালচার করতে পারেননি। আপনারা মাছ চাষ নিয়ে অনেক কথা বলেন। একদিন যদি মাদ্রাজ থেকে বাজারে মাছ না আসে তাহলে ৪০ টাকার মাছ আমাদের ৮০ টাকা দিয়ে কিনতে হয়। আজকে রাজ্যপাল তাঁর ভাষণে একটি কথাই বলেছেন, বন্ধ কলকারখানার ক্ষেত্রে তিনি সংস্কারের কথা বলেছেন। আজকে ডানলপ কারখানার প্রায় সাত হাজার শ্রমিক বসে আছে। আজকে দুশোর মতো বড় কারখানা বন্ধ। সেই কারখানার শ্রমিকরা আজকে মৃত্যুর সঙ্গে লড়াই করছে। আপনারা বলেছিলেন যে আপনারা ক্ষমতায় এলে শ্রমিকরা মালিক হবে কিন্তু মালিক হওয়া তো দুরের কথা, বন্ধ কারখানার শ্রমিকদের মালিকরা গ্র্যাচুইটি দিচ্ছে না প্রভিডেন্ট ফাণ্ড চুরি করে নিচ্ছে, তাদের কোটি কোটি টাকা আত্মসাৎ করে নিচ্ছে। তাদের একজনকেও তো গ্রেপ্তার করতে পারছেন না? আজকে লকআপে কংগ্রেস কর্মীদের মেরে ফেলা হচ্ছে। কোথায় গেছে আইন শৃঙ্খলার অবস্থা। প্রত্যেক দিন খুন জখম, রাহাজানি হচ্ছে। আজকে বাংলার মানুষের কোনও নিরাপত্তা নেই। আপনারা বলেছিলেন যে বি. জে. পি. সরকার এলে রন্ধ্রে রন্ধ্রে প্রতিক্রিয়াশীল শক্তির প্রবেশ ঘটবে। আর আপনারা সরকারি ক্ষেত্রে রাজনীতি করে, পার্টিবাজি করে, পার্টির মাধ্যমে পশ্চিমবাংলার প্রশাসনকে আপনারা অচল করে দিয়েছেন। তাই আজকে নতুন রাস্তা তৈরি হয় না, তৈরি হয় না কেন নতুন হাসপাতাল। ডাইভারসিফিকেশন অব এগ্রিকালচার হয় না, পশ্চিমবাংলায় কোন নতুন কলকারখানা সৃষ্টি হয় না। তার জন্যই আজকে পশ্চিমবাংলায় আজকে সবচেয়ে বেশি বেকার। আপনারা বারবার বলেন যে আপনারা দুই তৃতীয়াংশ

মেজরিটি কিন্তু পশ্চিমবাংলায় কোনও কাজ আপনারা করেননি। রাজনীতির জাগলারী দিয়ে আপনারা মানুষকে ভুল বোঝাচ্ছেন। সময় আসছে ওই ট্রেজারী বেঞ্চ থেকে আপনাদের সরতে হবে। এই ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী কণিকা গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ সম্পূর্ণভাবে রাখতে অসমর্থ হয়েছেন বিরোধীদের অসভ্য আচরণের জন্য, তাঁর লিখিত ভাষণের উপর আমাদের মাননীয় সদস্য গৌরীপদ দত্ত যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমি অভিনন্দন জানাচ্ছি আজকে বিরোধীপক্ষের প্রথম বক্তা শ্রী সৌগত রায়কে। তিনি তাঁর বক্তব্য রাখতে গিয়ে একটি বিষয়ে এখানে উল্লেখ করেছেন যে, জ্যোতি বসু স্বীকার করেছেন ঐতিহাসিক ভুল পশ্চিমবঙ্গের পক্ষ থেকে, বামফ্রন্টের পক্ষ থেকে যখন তাঁকে প্রধানমন্ত্রিত্বের আহ্বান জানানো হয়েছিল এবং তিনি মনে করেছেন যে এটা সত্যিই ঐতিহাসিক। তার পরেও এত কনট্রাডিকশন কেন নিজেদের কথার মধ্যে, কেন এত অমিল? যখন বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলায় জ্যোতি বসুর নেতৃত্বে কাজ করে চলেছে। আমাদের সামনে এই বামফ্রন্ট সরকার আজকে ২১ বছর ধরে এক দৃষ্টান্ত স্থাপন করে চলেছে। তাদের দায়বদ্ধতাকে আরও বেশি করে প্রতিষ্ঠিত করতে পেরেছেন। সারা ভারতবর্ষে যখন কোয়ালিশন গভর্নমেন্ট, ভারতবর্ষের মানুষ চাইছে তখন পশ্চিমবাংলায় সেই কোয়ালিশন গভর্নমেন্ট আজকে আমাদের পশ্চিমবাংলায় চলছে। কংগ্রেসের হাজার বাধা সৃষ্টি সত্ত্বেও জনসাধারণের আস্থা নিয়ে এই সরকার রয়েছে, কিন্তু ভারতবর্ষে কংগ্রেসের রাজ্য সরকার বলতে প্রথমেই মনে আসবে হিমাচলপ্রদেশ এবং মেঘালয়ের কথা যেখানে রাজ্যসরকারের শপথ গ্রহণের সঙ্গে সঙ্গে ১০ দিনের মধ্যে সরকার পদত্যাগ করেছে, কারণ তারা আস্থা ভোটে দাঁড়াতে পারল না। আর পশ্চিমবঙ্গে আস্থা ভোট চাইতে পারছেন না, তাই এটা ওঁদের বুকে বড় বাজছে। মুখ্যমন্ত্রী এখানে ছিলেন না সেটা জানা সত্ত্বেও যে ঘটনা তাঁরা এখানে ঘটিয়েছেন সেটা তাঁদের আরেকটা ব্যাথার কারণ বা পরশ্রীকাতরতা। ত্রিপুরায় চার বার বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছেন এবং সেখানে তাঁদের বিজয় উৎসবে জ্যোতিবাবু যাওয়ায় সেই কারণে আজকে তিনি এখানে উপস্থিত থাকতে পারলেন না। আর এই বিষয়টাকে তাঁরা তাঁদের বিষয়বস্তু করে নিলেন। শোক পালনের জন্য তাঁদের একটু সময় চাই, তাই অতীশবাবুরা এই বিষয়টাকে কেন্দ্র করে চলে গেলেন। কংগ্রেসের যে অবস্থা এখন দাঁড়িয়েছে সেটা তাঁদের দুঃখ প্রকাশের সময় বলেই আমি মনে করছি। আমার পূর্ববর্তী বিরোধী বক্তারা বক্তব্য রেখেছেন, কুয়োর ব্যাঙের কথা আমরা জানতাম, কুয়োর ব্যাঙ কুয়োতে থাকতে সে নীল আকাশ দেখতে ভুলে গিয়েছিল, তাই সে কুয়োটাকেই বড় বলে মনে করত। এখানে বিরোধী সদস্যরা চিৎকার করে অনেক কিছু বললেন আমি তার উত্তরে কিছু বলব না। ইতিহাস তার ব্যাখ্যা দিচ্ছে ১১৩ বছরের একটা

পুরনো পার্টি আজকে কোন জায়গায় এসে দাঁড়িয়েছে আমি সেটা বলতে চাই না। পশ্চিমবাংলায় কি অবস্থায় আমাদের আইনশৃঙ্খলা রক্ষা করতে হচ্ছে এবং এতে তাঁদের ভূমিকা আজ কোথায় গিয়ে দাঁড়িয়েছে সেটার মূল্যায়ন করলেই সেটা বোঝা যাবে। পুঁজিবাদী ব্যবস্থায় দাঁড়িয়ে সমাজবিরোধীদের যে সমস্ত অপরাধ মূলক কার্যকলাপ সেটাকে আমরা তো আর ম্যাজিকের মতো বা আলাদিনের আশ্চর্য প্রদীপের দৈত্যের মতো দূর করে দিতে পারি না। অনেক দুর্ঘটনা ঘটেছে, কিন্তু পশ্চিমবঙ্গের চেতনাসম্পন্ন মানুষ তার বিরোধিতা করে প্রতিবাদ করে এবং প্রত্যেক বারই এই আন্দোলন সংগঠিত হয় এই বামফ্রন্টের নেতৃত্বে। একটু আগেই সৌগতবাবু একটু আগেই বলছিলেন, আওয়ামী লিগ নেত্রীকে নিয়ে হাওড়া স্টেশনে যে ঘটনা ঘটেছে সেটা আমাদের লজ্জা। কিন্তু সৌগতবাবুকে এটা জেনে নিতে হবে যে ওই মহিলার উপর যে অত্যাচার হয়েছে সে অত্যাচারের বিরুদ্ধে প্রতিবাদ করতে আপনার দলের কেউ ছিল? পশ্চিমবাংলার মা-বোনেদের দুঃখে যিনি চোখের জলে বুক ভাসান সেই তৃণমূল নেত্রী কিন্তু সেখানে যাননি। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মহিলা সমিতির নেতৃত্বে আমরাই সেখানে প্রতিবাদ সংগঠিত করেছিলাম। সেখানে দাঁড়িয়ে রেলওয়ের দু-জন কর্মচারী যারা অপরাধী তাদেরকে বরখাস্ত করাতে আমরা বাধ্য করেছি, দু-জনকে সাসপেণ্ড করা হয়েছে এবং পুলিশ সেই জায়গায় দাঁড়িয়ে যত তাড়াতাড়ি সম্ভব তাদের গ্রেপ্তার করতে বাধ্য হয়েছে। স্বরাষ্ট্রমন্ত্রী সেই মহিলার অর্থনৈতিক পুনর্বাসনের জন্য ক্ষতিপূরণের প্রতিশ্রুতিও দিয়েছেন এবং রেলের কাছেও ক্ষতিপূরণ চাওয়া হয়েছে। আপনাদের দলের কর্মী নয়না সাহানীর মৃত্যু হয় তাঁর স্বামীর হাতেই যিনি ছিলেন দিল্লির যুব কংগ্রেসের সভাপতি। সেই জায়গায় দাঁড়িয়ে আপনারা প্রতিবাদ করেননি, আমরা কিন্তু প্রতিবাদ করেছি। আপনাদের কথা বলতে গেলে ইতিহাসের পাতা লজ্জা পাবে এবং ইতিহাসের অনেক ঘটনাই তাহলে মুছে দিতে হবে।

[6-10 – 6-20 p.m.]

আজকে ওঁরা আইনশৃঙ্খলার কথা বললেন। কিন্তু এটাতো ঘটনা যে, কয়েক বছর ধরে প্রদেশ কংগ্রেসের অফিস রক্ষা করতে পুলিশকে ব্যস্ত থাকতে হয়েছে। আগে ওঁদের যিনি যুব কংগ্রেস নেত্রী ছিলেন এখন তিনি সাম্প্রদায়িক দলের সঙ্গে মালাবদল করেছেন। আজকে তিনি ঐ জায়গায় দাঁড়িয়ে যে অসভ্য আচরণ করছেন সে সম্বন্ধে আমাদের সদস্য মাননীয় ইউনুস সরকার মহাশয় বলেছেন। আমি আর তার উল্লেখ করছি না। তিনি আরো নানা হুমকি দিচ্ছেন। আইনশৃঙ্খলার অবস্থা তিনি কোথায় নিয়ে যাচ্ছেন? সাপ্তাহিক বর্তমানের ১৪-ই মার্চের সংখ্যায় তিনি একটা সাক্ষাৎকার দিয়েছেন। তাতে তিনি বলেছেন, কোন পুলিশের গালে চড় মেরেছেন, কোন পুলিশের চেয়ারে বসে পড়েছেন, ইত্যাদি, ইত্যাদি। শুধু তাই নয় এখন তিনি বলছেন যে, আই. এ. এস., আই. পি. এস. অফিসার,

এমন কি মাননীয় রাজ্যপালকেও নাকি তিনি ছাড়বেন না। এঁদের নাকি তিনি শিক্ষা দেবেন। কেন? না, গত ২০ বছর ধরে এখানে কেন বামফ্রন্ট সরকার সুচারুরূপে কাজ করতে সমর্থন হচ্ছেন এটাই তাঁর অভিযোগ। আইনশৃঙ্খলা রক্ষার ব্যাপারে কংগ্রেস এবং কংগ্রেসের উদ্ভূত পরিস্থিতি সামাল দিতে পশ্চিমবাংলার পুলিশকে ব্যস্ত থাকতে হয়েছে। স্বাভাবিকভাবেই ওঁরা নিজেদেরকে সমাজ বিরোধীদের সমগোত্রীয় করে তুলেছেন। এর ফলে পশ্চিমবঙ্গের জনতার প্রশ্নে কিছু কিছু অসুবিধার সৃষ্টি হচ্ছে। তবে আমি মনে করি, দেশের মানুষের কাছে আমাদের যে কমিটমেন্ট আছে তা আমরা নিজেরাই পূরণ করতে পারব কারো আনুগত্য ছাড়াই।

স্যার, এখানে স্বাস্থের অবনতি নিয়ে অনেক কথা শোনা গেল। স্যার, এ বিষয়ে আমার আদালতে মুরগী সম্বন্ধে বিচারে সাক্ষীর কথা মনে পড়ছে। এখানেও দেখছি সেই অবস্থা। কিন্তু স্বাস্থ্যের ক্ষেত্রে কোন অবস্থার থেকে অবনতি হয়েছে? যখন আপনারা কংগ্রেস পার্টির নেতৃত্বে চিকিৎসা ব্যবস্থা পরিচালনা করতেন সেই অবস্থার থেকে অবনতি হয়েছে? আমাদের পশ্চিমবাংলায় সরকারি হাসপাতালের পরিসংখ্যান থেকে দেখা যাচ্ছে যে, মৃত্যুর হার কমেছে, জন্মের হার অনেক কমেছে, শিশু মৃত্যুর হারও কমেছে। এটাতো আমাদের গর্বের বিষয়। সারা ভারতবর্ষে চিকিৎসা ব্যবস্থা দেখছেন না? কি অবস্থা? লোক শংকর নেত্রালয়ে চোখ অপারেশনের জন্য যাচ্ছে, ভেলোরে যাচ্ছে। কিন্তু পশ্চিমবাংলায় শতকরা ৭৬ ভাগ হাসপাতালই সরকারি হাসপাতাল। এইসব পরিসংখ্যান তো ওঁদের কাছে থাকে না। কারণ এতে তো বামফ্রন্ট সরকারের ভালো দিকের কথা বলা হয়ে যাবে। আমাদের এখানে চিকিৎসকদের একটা অংশ বিভিন্ন অন্যায় কাজের সঙ্গে যুক্ত আছেন। [illegible] ওষুধ আছে তা তাঁরা প্রেসক্রাইব করেন না এবং জোর করে বিভিন্ন [illegible] নিরীক্ষা করতে বাধ্য করান। বাইরে থেকে এটা করাতে [illegible] টাকা লাগে। এ বিষয়ে জনগণকে সচেতন করতে হবে। বিরোধী বন্ধুরা বললেন ফ্রি ওষুধ পাওয়া যায় না। তাঁরা প্রতিদিন একটা সার্টিফিকেট দেন ফ্রি চিকিৎসার জন্য?

এবারে আমাকে কংগ্রেসের ম্যানিফেস্ট নিয়ে বলতে হচ্ছে। এঁরা নাকি আবার কারখানার শ্রমিকদের জন্য চিন্তিত; কিন্তু সর্ষের মধ্যেই যে ভূত তার কি হবে? অদ্ভুত ব্যাপার। এটা যদি ভারতবর্ষের মানুষ পড়ত তাহলে যে কটা আসনে ওঁরা জিতেছেন তাও জিততে পারতেন না। ম্যানিফেস্টোর ২৯-র পাতায় কংগ্রেসের ওভারঅল অ্যাজেণ্ডা যেখানে রয়েছে সেখানে বলা হয়েছে ডব্লু. টি. ও. কন্টিনিউ করা হবে। এতে কি হবে? বিদেশি পুঁজি যে ভাবে ভারতবর্ষকে গ্রাস করছে সেই ভাবে বিদেশি কারখানার উৎপাদিত জিনিস ভারতবর্ষের বাজার দখল করলে আমাদের পশ্চিমবাংলার কারখানা বন্ধ হবে [illegible] এই [illegible] ওদের কাছে রাখতে চাই। ওনারা গাছের গোড়া কাটবেন, অথচ

গাছটাকে বেঁচে থাকতে হবে। এরকম অদ্ভুত আবদার ওঁনারাই করতে পারেন। এরকম অদ্ভুত আবদার একমাত্র রবীন্দ্রনাথের গেছো বাবাই পূরণ করতে পারেন। বামফ্রন্ট সরকারের পক্ষে এরকম অদ্ভুত আবদার পূরণ করা সম্ভব নয়। আমার পূর্ববর্তী বক্তা নাটকীয় ঢঙে সিরাজদৌল্লার মতো চিৎকার করে বললেন যে গণবন্টন ব্যবস্থা ভেঙে পড়েছে। তাঁরা গণবন্টন ব্যবস্থাকে চালাবেন। আই. এম. এফ. থেকে লক্ষ কোটি টাকা লোন নেব, আর আই. এম. এফ. বলবে তাদের লোন দেওয়ার শর্ত হল খাদ্যে ভর্তুকি দেওয়া চলবে না। তা সত্ত্বেও গণবন্টন ব্যবস্থাকে চালাতে হবে এরকম অদ্ভুত কথা ওঁনারাই বলেন। বামফ্রন্টের প্রচেষ্টাতেই এখনও রেশন ব্যবস্থা চলছে। অন্যরাজ্যে রেশন ব্যবস্থা বলতে কিছুই নেই। একথা ওনারা জানেন না। ওঁনারা ওঁদের নির্বাচনী ম্যানিফেস্টো পড়েন না, পাবলিককেও ম্যানিফেস্টো পড়তে দেন না, এটা নির্বাচনের সময় দেখান। নির্বাচন চলে গেলে শুধু থাকে অঙ্গুষ্ঠা। বারে বারে জিতে এসে এবারে শেষ পর্যন্ত পশ্চিমবঙ্গে ৫টার মধ্যে শুধু মাত্র মালদায় একটা বুড়ো আঙুল রয়ে গেল। আর কিছু রইল না। আমাদের এখানে শব্দদূষণের ব্যাপারে, পরিবেশ দূষণের ব্যাপারে বামফ্রন্ট সরকারের ভূমিকাকে আমরা অবশ্য স্বাগত জানাই। স্বাগত জানিয়েছেন শ্রদ্ধেয় রাজ্যপাল মহাশয়। ১২.৩.৯৮ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণকে বিপর্যস্ত করার যে প্রচেষ্টা এখানে চলেছে এবং তার ফলে এখানে যে শব্দদূষণ হয়েছে, আমি জানিনা সেই দূষণের ব্যাপার দেখা কার এক্তিয়ারে আছে—স্পিকারের না কি অন্য কারোর এক্তিয়ার। কিন্তু এই ভাবে বার বার হাউসের মধ্যে যাঁরা এই শব্দ দূষণ সৃষ্টি করছেন তাঁদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হল সেটা বুঝতে পারছি না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি বিষয়টা নজর করুন। আমরা পশ্চিমবঙ্গে শব্দদূষণ রোধ করব, কিন্তু এখানকার যে দূষণ সেই শব্দদূষণ রোধ করার ব্যাপারে কি ব্যবস্থা নেওয়া হল? এটা কি বামফ্রন্ট সরকারের ব্যর্থতা? সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি.র আগমনে ওঁনারা ভীষণ ভীত। যদি এই কথা মনে থাকত তাহলে যুক্তফ্রন্ট সরকার ফেলতেন না। যাই হোক আমার পূর্ববর্তী বক্তা এই বিষয়ে বলেছেন। আজকে বি. জে. পি. ক্ষমতায় এসেছে। বি. জে. পি. যাদের সঙ্গে জোট করে ক্ষমতায় এল, তারা কারা? তাঁদের বিষয়টা একটু লক্ষ্য করুন। আজকে হিমাচল প্রদেশে বি. জে. পি.র সঙ্গে যাঁরা আছেন তাঁরা ২ দিন আগে কংগ্রেসে ছিলেন, তৃণমূলের নেত্রী যিনি তিনি আগে কংগ্রেসে ছিলেন,হরিয়াণাতে হরিয়াণা বিকাশ পার্টির সদস্য আগে কংগ্রেসে ছিলেন, যাঁর পায়ের নখ থেকে মাথা পর্যন্ত দুর্নীতিতে ছেয়ে গেছে সেই জয়ললিতা আগে কংগ্রেসের বন্ধু ছিলেন। আর আজকে সেই কংগ্রেস বলছে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে হবে। কংগেস দল সাম্প্রদায়িক—একথা আমি বলছি না। গান্ধীর হত্যাকারী নাথুরাম গড়সে আর. এস. এসের সদস্য ছিল। বর্তমান প্রধানমন্ত্রী আর. এস. এসের সদস্য ছিলেন। বাংলার তৃণমূল নেত্রী তিনি গান্ধী হত্যাকারী নাথুরাম গডসের পার্টির সাথে হাত মিলিয়ে ভোট করলেন। গান্ধী হত্যার পিছনে কোন

রাজনৈতিক দলের হাত ছিল সেটা সকলেই জানেন। আমাদের ভুল বুঝতে দেরি হয় না। প্রাথমিক স্তরের ইংরেজি অর্থাৎ দ্বিতীয় ভাষা থাকবে কিনা সেটা আমরা বলিনি। একথা শিক্ষাবিদ্‌রা বলেছেন, বিভিন্ন শিক্ষা কমিশন বলেছেন। মুস্তাফা বীন কাশেম বলেছেন। আপনারা নিশ্চয় চেঁচাবেন, গণতান্ত্রিক অধিকার আছে কিন্তু সেটা এতো বেশি হয়ে যাচ্ছে যে আপনারা যা খুশি করেও ক্ষমা পেয়ে যাচ্ছেন। দেশের মানুষ কিন্তু আপনাদের ক্ষমা করবে না। সেইজন্য হারাধনের ১০টি ছেলের মধ্যে একটিই রয়েছে এবং সেও মনের দুঃখে বনে চলে যাবে, তখন থাকবে না আর কেউ। আপনাদের অবস্থা হচ্ছে তাই। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-20 – 6-28 p.m.]

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল মহাশয় এই সভায় যে ভাষণ দিয়েছেন তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা আমি সমর্থন করে কয়েকটি কথা বলব। স্যার, এখানে সরকারপক্ষ এবং বিরোধীপক্ষ—দু পক্ষই রাজনৈতিক ঝড় তুলেছেন। একজন নির্দল বিধায়ক হিসাবে আমি একথাই বলতে চাই যে বামফ্রন্ট সরকারের যে সাফল্য সেটা বিরোধীপক্ষের স্বীকার করা উচিত বিশেষ করে বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে দাঁড়িয়ে। পাশাপাশিভাবে যারা সরকারপক্ষে আছেন তাদেরও এটা উপলব্ধির মধ্যে আনা দরকার যে, মানুষের যে প্রত্যাশা ও চাহিদা ছিল বামফ্রন্ট সরকারের কাছে সেটা তারা কতটা পুরণ করতে পেরেছেন সেই আত্মসমালোচনা ও আত্মসমীক্ষাটা বামফ্রন্ট সরকারের করা উচিত। স্যার, সরকারপক্ষের শেষ বক্তা যা বললেন আমি সেখান থেকেই শুরু করতে চাই। গত ১২ই মার্চের যে ঘটনা তার কথা সরকারপক্ষের বন্ধুরা ইতিমধ্যেই বলেছেন। এই প্রসঙ্গে আমি বিনীতভাবে বলতে চাই যে, গত ১২ তারিখে যে ঘটনা বিধানসভার ভেতরে ঘটেছে সেই রকম ঘটনা সারা পশ্চিমবঙ্গের বুকেই ঘটে চলেছে—গণতান্ত্রিক রীতিনীতি উলঙ্ঘন করার একটা ঝোঁক মানুষের মধ্যে দেখা যাচ্ছে এবং বিধানসভার মধ্যেও তার প্রতিফলন ঘটেছে। প্রশাসন এর বিরুদ্ধে কি ব্যবস্থা করছেন সেই আত্মসমীক্ষাটা বামফ্রন্ট সরকারের করা উচিত। গত ১২ই মার্চের ঘটনায় মাননীয় রাজ্যপাল মহাশয় উদারতা দেখালেন, না কি তিনি শক্ত হাতে তা মোকাবিলা করতে পারলেন না, যারা বিশৃঙ্খলা সৃষ্টি করেছিলেন তাদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে পারলেন না সেটা কিন্তু একটা প্রশ্ন হিসাবে থেকে গেল। স্যার, এখানে পুলিশ ও প্রশাসনের উপর মানুষের আস্থা দিন দিন কমে যাচ্ছে। মানুষ দেখতে পাচ্ছে পুলিশ থাকলেও ঘটনার ঠিকমতন মোকাবিলা হচ্ছে না। মানুষের মনে এরকম একটা ধারণা গড়ে উঠেছে যে, 'গরুতে ঘাস খায় আর পুলিশ খায় ঘুষ।' এই ধারণা থেকে মানুষ সরে আসতে চাইছে না কারণ পুলিশ, প্রশাসনের উপর মানুষ আস্থা রাখতে চাইছে না। এর ফলে একটা অস্থির অবস্থা যা বিভিন্ন জায়গায় সৃষ্টি হচ্ছে সে বিষয়ে

বামফ্রন্ট সরকারকে চিন্তাভাবনা করতে বলছি। যদিও জানি যে কিছু হবে না তবুও গত লোকসভার নির্বাচনের আগে আমি মেনশনে ঘটনাটি বলেছিলাম, আবার আজকে বলছি যে পুলিশ প্রশাসনকে পূর্বাহ্নে বলা সত্ত্বেও তারা কোনও ব্যবস্থা না নেওয়ায় আমার এলাকায় একটি মার্ডার হয়ে গেল। এ বিষয়ে পুলিশ আগেই ব্যবস্থা নিতে পারত কিন্তু তারা নেয় নি। কাজেই আমি বলব, পুলিশ প্রশাসনের আরও সক্রিয় হওয়া দরকার এবং তাদের সম্বন্ধে মানুষের মধ্যে একটা আস্থার ভাব ফিরিয়ে আনা দরকার। তারপর শিক্ষার ক্ষেত্রেও যে বামফ্রন্ট সরকার সুস্থির সিদ্ধান্ত নিতে পারছেন না সে বিষয়টাও আমি উল্লেখ করতে চাই। ইংরাজির বিষয় এখানে সরকার ও বিরোধীপক্ষের বন্ধুরা বার বার অনেক কথা বলছেন। বামফ্রন্ট সরকারের কাছে এ ব্যাপারে আমি জিজ্ঞাসা করতে চাই যে, ছাত্রছাত্রীদের নিয়ে ছিনিমিনি খেলার অধিকার আপনারা কোথা থেকে পেলেন? ইংরাজি তুলে দেওয়া হয়েছিল কোন্ ভিত্তিতে? তখন তো কবিগুরু রবীন্দ্রনাথ থেকে শুরু করে অনেকের উদ্ধৃতি দিয়ে বড় বড় কথা অনেকে বলেছিলেন যে ইংরাজি পঠন-পাঠন প্রাইমারি স্কুলে ঠিক নয় এবং বিভিন্ন শিক্ষা কমিশনও তাই বলেছেন। অথচ আজকে আমরা দেখতে পাচ্ছি যে ইংরাজি চালু করার বিষয় নতুন করে বামফ্রন্ট সরকার চিন্তাভাবনা শুরু করেছেন। আমার জিজ্ঞাস্য, এটা পশ্চিমবাংলার মানুষের কি সার্বজনীন দাবি? আমি মনে করি সমস্ত অংশের মানুষের দাবি এটা নয়, এক অংশের মানুষের দাবিকে আজকে বামফ্রন্ট সরকার গুরুত্ব দিতে শুরু করেছেন যেটা আমার মনে হয় উচিত কাজ হবে না। ইংরাজির বিষয়টা নিয়ে আমার মনে হয় ভালভাবে চিন্তাভাবনা করা দরকার। এক অংশের মানুষ যারা দাবি করছেন ইংরাজির বিষয়ে সেটা কেন তারা করছেন তাও অনুধাবন করা দরকার বামফ্রন্ট সরকারের। আমি মনে করি এটা রাজ্যের সমস্ত অংশের মানুষের দাবি নয়। বামফ্রন্ট সরকার সমগ্র জনগণের একাংশের দাবিকে গুরুত্ব দিতে শুরু করেছে। আমার মনে হয় বামফ্রন্ট সরকারের পক্ষে এটা উচিত কাজ হবে না। সুতরাং প্রাথমিক স্তরে ইংরাজি চালু করার বিষয়টা আরো ভাল করে চিন্তা করা দরকার। কেন এই দাবি উঠছে তা অনুধাবন করা দরকার। আমাদের রাজ্যের মানুষের ভাষা, বাংলা-ভাষাকে এখনো পর্যন্ত আমরা সঠিক মর্যাদা দিতে পারিনি। কংগ্রেস এ রাজ্যে কি করেছিল তা বাদ দিয়েই বলছি, ২১ বছর বামফ্রন্ট সরকার ক্ষমতায় আছে। কিন্তু এই ২১ বছরে আমরা বাংলা ভাষা-ভাষী মানুষের প্রত্যাশাকে মর্যাদা দিতে পারিনি। '৭৭ সালের আগের কথা এখন আর বলে কোন লাভ নেই। মানুষ আশা করেছিল বামফ্রন্ট সরকারের আমলে বাংলা ভাষা মর্যাদা পাবে, সরকারের তরফ থেকে বাংলা-ভাষাকে মর্যাদা দেওয়া হবে, কিন্তু তা হয়নি। আজকে একটা অংশের মানুষ কেন তাদের ছেলে-মেয়েকে ইংরাজি ভাষায় শিক্ষা দিতে চাইছে, কারণ সর্বস্তরে এখনো ইংরাজি চালু আছে, বামফ্রন্ট সরকার এমন কি সরকারি পর্যায়েও বাংলাভাষাকে মর্যাদা দিতে পারেনি। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি, শিক্ষক নিয়োগের ব্যাপারে সার্ভিস কমিশনের

অ্যাপলিকেশন ফর্মটি পর্যন্ত ইংরাজি ভাষায় ছাপান হয়েছে, বাংলা ভাষায় নয়। এখনো পর্যন্ত বামফ্রন্ট সরকার এই দাবি করতে পারে না যে, সমস্ত অফিস আদালতে বাংলা ভাষা চালু হয়েছে। তাহলে আমরা কোথায় দাঁড়িয়ে আছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই জানেন এখানে, এই হাউসে এখনো একজন ইংরাজি না জানা সদস্যকে অসহায় অবস্থার মধ্যে পড়তে হয়। এই অবস্থায় কেন মানুষের ইংরাজির প্রতি ঝোঁক থাকবে না? সংখ্যালঘু সম্প্রদায়ের ব্যাপারে এখানে কিছু কথা বলা হয়েছে। কিন্তু সংখ্যালঘুদের সেন্টিমেন্টকে যেভাবে মর্যাদা দেওয়া দরকার সেভাবে তা দেওয়া হচ্ছেনা। স্যার, আপনি জানেন মুসলমানদের প্রধান উৎসব হচ্ছে ঈদ এবং ঈদুজজোহা। এই দুটি উৎসবের সময় যে সমস্ত মুসলমানরা কর্ম উপলক্ষে ঘরের বাইরে থাকে তারা ঘরে ফিরে আসে এবং আত্মীয়-স্বজন, বন্ধু-বান্ধবদের সঙ্গে মিলিত হয়ে উৎসব পালন করে। আমাদের মুর্শিদাবাদ জেলায় সংখ্যাগরিষ্ঠ মুসলমানের বাস, সেখানে আমরা এই জিনিস দেখতে পাই। তাদের বিষয়ে বামফ্রন্ট সরকার কি ভাবছে, সেটাই বড় কথা নয়, বাস্তবে কি ঘটছে, সেটা দেখতে হবে। আপনি জানেন যে দিন আগামী ঈদুজজোহা উৎসব তার আগের দিন ১২ ক্লাশের পরীক্ষা শুরু হচ্ছে। ইদুজজোহার আগের দিন এবং পরের দিন ১২ ক্লাশের পরীক্ষার প্রোগ্রাম নির্দিষ্ট করা হয়েছে। আমাদের ছেলেমেয়েদের অনেকেই বাইরে থাকে, কিন্তু ঈদের দিন এবং ঈদুজজোহার দিন বাড়িতে ফিরে আসে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পূজোর সময় কি এই ভাবে ১২ ক্লাশের পরীক্ষার প্রোগ্রাম হতে পারত? না, কখনোই হত না। যারা পরীক্ষার প্রোগ্রাম তৈরি করেছে তারা মুসলমানদের সেন্টিমেন্টকে মর্যাদা দেয়নি। আমার সময় শেষ হয়ে এসেছে, তাই আমি আর বেশি কথা বলছিনা। মানুষের বিভিন্ন চাহিদা পূরণ করবার জন্য বামফ্রন্ট সরকার আপ্রাণ চেষ্টা করবে, এই আশা রেখে, রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ।

## Adjournment

The House was then adjourned at 6.28 p.m. till 11 a.m. on Thursday, the 19th March, 1998 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 19th March, 1998 at 11.00 a.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 8 Ministers of State and 133 Members.

[11-00 - 11-10 a.m.].

**Starred Questions**
**(to which Oral Answers were given)**

***11 (Not Called)**

**... (At this stage several Congress members were soon rushing towards Hon'ble Speaker's chair and obstructing his functioning) ...**

**... (Noise and Interruption) ...**

**রাজ্যে রাত্রিকালীন আবাসস্থল**

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *১২) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** আবাসন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে নাইট সেন্টার বা রাত্রিকালীন আবাসস্থল নির্মাণ প্রকল্প রূপায়ণের কাজ শুরু করা হয়েছে কি না;

(খ) হয়ে থাকলে, কোথায় কোথায় হচ্ছে; এবং

(গ) কতজনের থাকার ব্যবস্থা হবে?

**শ্রী গৌতম দেব ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

***13 - Not Called**

(Noise & Interruption)

**হকারদের পুনর্বাসন**

***১৫।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৬) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** পৌর-বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

উচ্ছেদ হওয়া হকারদের পুনর্বাসনের ক্ষেত্রে সরকারের উদ্যোগ বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ**

কলকাতার হকারদের স্থায়ী পুনর্বাসনের জন্য কলকাতা পৌর নিগম প্রায় ১০ কোটি টাকা ব্যায়ে কলকাতার ১৯টি স্থানে মোট ৫০২২ জন হকারের ব্যবসা করবার জায়গা তৈরি করছেন। এর মধ্যে বেশ কয়েকটি প্রকল্পের কাজ শেষ হয়ে গিয়েছে। বাকি প্রকল্পগুলি শেষ হবার দিকে।

কলকাতা ইম্প্রুভমেন্ট ট্রাস্ট ৩টি বিভিন্ন প্রকল্পে মোট প্রায় ৮.৩২ কোটি টাকা ব্যয়ে হকারদের ব্যবসার জন্য ৩৪৮৮ স্কোয়ার মিটার স্থানের নির্মাণ কার্য হাতে নিয়েছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** আপনি যে পুনর্বাসনের কথা বলেছিলেন, আমার প্রশ্ন, অপারেশন সানসাইনের পর কত হকার উচ্ছেদ হয়েছেন এবং তাদের প্রকৃত সংখ্যা কত?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** উচ্ছেদ হওয়া হকারের সংখ্যা বলতে পারছি না, তবে আমি এ পর্যন্ত ৫,০২২ জন হকারকে পুনর্বাসনের সিদ্ধান্ত নিয়েছি এবং তার মধ্যে ১,৪১৬টি স্টল নির্মাণের কাজ শেষ হয়ে গেছে। হকাররা রাত্রি হলে সেখানে তাদের পুনর্বাসনের ব্যবস্থা করতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে হকার উচ্ছেদের কোনও রিপোর্ট তাঁর কাছে নেই। আমার জিজ্ঞাস্য হকারদের পুনর্বাসনের যে ব্যবস্থা আপনি করেছেন তারপরেও এখনও কত হকার পুনর্বাসনের প্রয়োজন হবে? এখন যে সমস্ত

হকারকে আপনি পুনর্বাসন ব্যবস্থা করতে পারছেন না তাদের অর্থনৈতিক পুনর্বাসন দেওয়ার কোনও পরিকল্পনা সরকারের আছে কি না যাতে জীবিকাচ্যুত হওয়ার পরও বেঁচে থাকতে পারে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** উচ্ছেদিত হকারদের অর্থনৈতিক পুনর্বাসনের জন্য আমরা কিছু বাজার নির্মাণ করছি। আপাতত ঠিক আছে ৫ হাজারের মতো হকারকে পুনর্বাসনের ব্যবস্থা করতে পারব। তাদের পুনর্বাসনের ব্যাপারে আমরা যথেষ্ট আন্তরিক। যদি আমরা বিকল্প স্টল করতে পারি তাহলে তার মাধ্যমে তাদের পুনর্বাসনের ব্যবস্থা হতে পারে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যতক্ষণ না পর্যন্ত সরকার হকারদের পুনর্বাসনের পূর্ণাঙ্গ ব্যবস্থা করতে পারছে ততক্ষণ পর্যন্ত হকারদের উচ্ছেদ করার কাজ বন্ধ রাখবেন কি?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমাদের সরকারের ঘোষিত নীতি হল কলকাতার ২১টি রাস্তায় হকার মুক্ত রাখা হবে। এটা একটা আমাদের নীতিগত সিদ্ধান্ত। এই নীতি পরিবর্তন করার কোনও প্রশ্ন ওঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** হকার উচ্ছেদের ফলে তারা জীবিকাচ্যুত হওয়ার ফলে যে সমস্ত হকার আত্মহত্যার পথ বেছে নিয়েছে এবং সেই হকার তার পরিবারের জীবিকা অর্জনের একমাত্র সম্বল ছিল, সেই সমস্ত পরিবারকে ক্ষতিপূরণ দেওয়ার পরিকল্পনা সরকারের আছে কিনা এবং থাকলে কতজনকে ক্ষতিপূরণ দিয়েছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** নির্দিষ্ট কোনও পরিকল্পনা নেই। তবে এই ধরনের ঘটনা তারা যদি আবেদন জানায় তাহলে তাদের বিষয়টা বিশেষ ভাবে দেখা হবে।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** কলকাতায় হকার উচ্ছেদের দায়িত্ব ছিল কলকাতা কর্পোরেশনের মেয়রের। কিন্তু মেয়র এই ব্যাপারে কোনও কিছু উচ্চবাচ্চ করেননি। অন্য দপ্তরের ২ জন মন্ত্রী এবং কলকাতা কর্পোরেশনের একজন এম.আই.সি., সি.পি.এম. পার্টির কিছু ক্যাডার নামিয়ে রাতের অন্ধকারে পুলিশের সাহায্যে হকার উচ্ছেদের নামে হকারদের সমস্ত সম্পত্তি লুট করেছে। এই হকার উচ্ছেদ করার ফলে ৮ জন হকার আত্মহত্যা করেছে, তারা মৃত্যু মুখে পতিত হয়েছে, তার কারণ তারা সংসার চালাতে পারছিল না। সরকারের এই হটকারি সিদ্ধান্তের ফলে ৮ জন হকার মারা গেল। এই ব্যাপারে সরকারের কোনও দায়িত্ব আছে কি না? এই ব্যাপারে আপনি কি মনে করেন? যদি মনে করে থাকেন তাহলে কি ব্যবস্থা করেছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এর আগে অ্যাসেম্বলিতে বলেছি

উচ্ছেদিত হকার যাঁরা রাস্তার ধারে বসেন ব্যবসা বাণিজ্য করেন সরকারের জমিতে সরকারি রাস্তায় সরকারি ফুটপাথে তাদের সরকারের পক্ষ থেকে উচ্ছেদ করা হয়েছে। কলকাতায় এই রকম ২১টি রাস্তায় এই ভাবে উচ্ছেদ করা হয়েছে। তাদের মানবিক কারণে কিছু পুনর্বাসনের ব্যবস্থা আমরা করছি। তার মানে এই নয় যে সরকারের যে কোনও জায়গায় হকারি করলে এবং তাদের উচ্ছেদ করলে সরকার তাদের সমস্ত কিছু ব্যবস্থা করবে। এই রকম কোনও সিদ্ধান্ত আমাদের নেই। মানবিক কারণে কলকাতায় কিছু হকারকে পুনর্বাসনের ব্যবস্থা করছি। তাঁদের কিছু দুর্ঘটনা ঘটতে পারে মারা যেতে পারে আত্মহত্যা করতে পারে। নির্দিষ্ট ভাবে তার পরিবারের জন্য এই রকম ব্যবস্থা, ওর পরিবারের জন্য আর এক রকম ব্যবস্থা, এই রকম কিছু নেই। তবে মানবিক কারণে আমরা পুনর্বাসনের জন্য উদ্যোগ নিয়েছি।

[11-10 – 11-20 a.m.]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আমি জানতে চাইছি, বিশেষ করে মফস্বল শহরগুলোতে—বহরমপুরে, কৃষ্ণনগর ইত্যাদি জায়গায়—সরকারি রাস্তায় জবরদস্তি সব জায়গায় হকাররা বসে গেছে এবং যানবাহন চলাচলে প্রচন্ড বাধা হচ্ছে। কলকাতা শহরে এবং শহরতলিতে আপনি যে ব্যবস্থা করেছেন বাস্তবে সেটা দরকার ছিল। আমার প্রশ্ন হচ্ছে, মফস্বলে যে দখল হচ্ছে, এ সম্পর্কে সরকারি সিদ্ধান্ত কি আছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমার দপ্তর থেকে কেন্দ্রীয় ভাবে এই রকম কোনও সিদ্ধান্ত সরকারি ভাবে হয়নি। মফস্বলের জেলা শহরে বা মহকুমা শহরে কোনও সিদ্ধান্ত আমরা করিনি। সেটা স্থানীয় ভাবে পৌরসভাগুলোই সিদ্ধান্ত গ্রহণ করে থাকে। সিদ্ধান্ত গ্রহণ করে পৌরসভাগুলো যে বাজারগুলো তৈরি করছে, সেখানে পুনর্বাসন হতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কি জানাবেন, আজকে এই হকার উচ্ছেদের ব্যাপারটা একটা বিরাট ব্যাপার। সারা পশ্চিমবাংলাব্যাপী শহরতলিতে হকাররা বসছে। কিন্তু আপনারা যখন উচ্ছেদ আরম্ভ করলেন, আপনারা কোনও পরিকল্পনা নিয়ে কি এটা করেছেন? কারণ বহুদিন ধরেই তারা বসছে। তাদের বিকল্প ব্যবস্থা করা অথবা মহকুমা বা ডিস্ট্রিক্টে যেসব জায়গা আছে, তাদের ভেস্টেড জায়গায় বসিয়ে দেওয়া, এই রকম কোনও মাস্টার প্ল্যান করেছেন কি না?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আমি তো প্রশ্নের জবাবে বলেছি যে, কলকাতার ২১টি রাস্তায় আমরা পরিকল্পিত ভাবে কলকাতা পৌরসভার সিদ্ধান্তক্রমে এটা করেছি। আর মানবিক কারণে আমরা কিছু পুনর্বাসনের ব্যবস্থা করেছি। আমি বলেছি, ইতিমধ্যে ৫,০২২টি স্টলের যে নির্মাণ কাজ আমরা হাতে নিয়েছিলাম তার মধ্যে ১৪১৬টির নির্মাণ কাজ

শেষ হয়ে গেছে। বাকিগুলোর নির্মাণ কাজ চলছে। আমরা বেশ কিছু স্টল বিলি বন্টন করেছি। বেশ কিছুর বিলি বন্টন করতে পারিনি। কারণ হকার অ্যাশোসিয়েশনের সঙ্গে আলোচনাটা আমাদের অসমাপ্ত রয়েছে।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন, অনেক স্টল তৈরি করেছেন। হকার অ্যাশোসিয়েশন এখন তা নিচ্ছে না। আপনি তো একটু প্র্যাকটিকাল হবেন। হকাররা তো যে কোনও জায়গায় বসবে না। আপনি কোটি কোটি টাকা খরচ করেছেন। যেমন, গালিফ স্ট্রীটে একটা করেছেন। আমি শুনলাম, সেখানে আপনি ৮০ লক্ষ টাকা খরচ করেছেন। কিন্তু কি ভাবে তৈরি হবে, কি পদ্ধতিতে তৈরি হলে তারা নেবে কিনা সেটা তো দেখা দরকার। আমি গিয়ে দেখলাম যা হয়েছে তাতে বলা যায় যে কনস্ট্রাকশনের আইডিয়াই নেই। কোনও প্ল্যানিং নেই, প্র্যাকটিকাল সেন্স নেই। হকাররা কি এইভাবে স্টল নেবে? আপনি আবার ১০।১৫ হাজার টাকা করে দাম করেছেন। পারলে তাদের এমনিতে দিন। তারপর, আপনি যেটা করেছেন সেটা একটু ওয়েল ডেকরেটেড করুন। আপনি একটা স্টল করে দিচ্ছেন—একটা করে বাঁশের স্ট্রাকচার করে দিচ্ছেন। স্টল করলেই তো হবে না। আপনার তো পরিকল্পনাই নেই। আপনি যেখানে যেখানে স্টল করছেন, তারা সেখানে যাচ্ছে না। এটা কেন হচ্ছে?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** আপনারা একটা সহযোগিতা করুন, তাহলেই হবে। তারা যাবে না কেন? আমরা যেটা তৈরি করেছি, যে স্টলগুলো নির্মাণ করেছি, সেই জায়গাটা খারাপ নয়। গোলপার্ক, এন্টালি, বাঘাযতীন ইত্যাদি জায়গায় আমরা করেছি। প্রত্যেকটাই ভাল জায়গায়, রাস্তার পাশে আমরা স্টল তৈরি করেছি। আমরা ওদের ১০ হাজার টাকা বলেছিলাম। তারপর ওরা দাম কমাতে বললে আমরা ৮ হাজার টাকা করেছি। দামটা কমই আছে এবং আমরা প্রস্তাব দিয়েছি যে একবারেই টাকাটা দিতে হবে না, আপনারা তিনবারে দিন। আমরা বলেছি হকারদের যে, কনস্ট্রাকশন যে কস্ট, সেই দামটাই দেবেন, জমির দামটা দিতে হবে না এবং কিস্তিতে দেওয়ার কথা বলা হয়েছে। তাতে তারা রাজিও হয়েছে। সুতরাং খোলা মনে আমরা আলোচনা করেছি, কোথাও আমাদের এক গুঁয়েমি নেই। আমরা হকার পুনর্বাসনের ব্যাপারে ৩১শে ডিসেম্বরও কথা বলেছিলাম, তারপরে ভোট আসার জন্যে কিছুদিন বন্ধ থাকে, আবার আলোচনা করব। যে প্রস্তাব নিয়ে ওনারা আসবেন সেই প্রস্তাবই আমরা শুনব, কিন্তু কোনও মতেই হকারদের বিনা পয়সায় স্টল দেব এটা ঠিক নয়।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ১৯টি স্থানে ১০ কোটি টাকা [illegible] হকার পুনর্বাসনের ব্যবস্থা করেছেন, আমরা জানি গড়িয়াহাট মার্কেটের পাশে, গোলপার্কের কাছে এবং ১৬ নং বাস টার্মিনাসের পাশে করা হচ্ছে, আমি জানতে চাইছি

যে, গড়িয়ার কাছে বালিগঞ্জ ফ্যান্সি মার্কেটের পাশে পার্মানেন্ট স্টল তৈরি করবার ব্যাপারে কলকাতার মহা নাগরিক সেখানে গিয়েছিলেন, সেখানে বিরাট জায়গা রয়েছে, দেড় হাজার হকারের পুনর্বাসন দেওয়া যেতে পারে, সেই ব্যাপারে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী অশোক ভট্টাচার্য ঃ** বালিগঞ্জ ফ্যান্সি মার্কেটের কাছে জমি অধিগ্রহণের ব্যবস্থা আমরা করেছি এবং ৮০ লক্ষ টাকা জমির জন্য দেওয়া হয়েছে কিন্তু সেই জমি হস্তান্তর হয়নি। সেই জমি হস্তান্তর হলে পরেই হকার পুনর্বাসনের কাজে আমরা ওখানে হাত দেব।

## দুর্গাপুরে ইন্ডাস্ট্রিয়াল পার্ক

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪) **শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) একথা কি সত্যি যে, রপ্তানি বাণিজ্যের উন্নয়নের স্বার্থে দুর্গাপুরে একটি ইন্ডাস্ট্রিয়াল পার্ক নির্মাণের পরিকল্পনা আছে;

(খ) সত্যি হলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়; এবং

(গ) এজন্য মোট আর্থিক বরাদ্দ কত?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ**

(ক) হ্যাঁ।

(খ) এই পরিকল্পনার বাস্তবায়ন ১৯৯৮-৯৯ আর্থিক বছর থেকে আশা করা যায়।

(গ) পরিকল্পনার মোট অনুমোদিত ব্যয় ১৪.১২ কোটি টাকা।

**শ্রী আবু আয়েস মণ্ডল ঃ** রপ্তানি বাণিজ্যের উন্নতির স্বার্থে দুর্গাপুরে ইন্ডাস্ট্রিয়াল পার্ক গড়ে তোলার জন্যে ১৯৯৮-৯৯ সালের আর্থিক বছরে প্রস্তাবিত খরচের জন্য পড়ছে ১৪.১২ কোটি টাকা। এই টাকার মধ্যে কেন্দ্রীয় সরকার কতটা বহন করবে আর রাজ্য সরকার কতটা বহন করবে সেটা জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার দেবে গ্রান্ট হিসাবে ৪ কোটি ১৫ লক্ষ টাকা আর রাজ্য সরকার দেবে ১ কোটি ২৫ লক্ষ টাকা, এটা প্রারম্ভিক

হিসাবে ধরা হয়েছে, কিন্তু এটাতেই থেমে থাকবে না, টাকার অঙ্ক আরও বাড়বে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিশাল পার্ক গড়ে উঠছে শিল্প নগরী হিসাবে, কিন্তু কত পরিমাণ জমি এই পার্কের জন্য বরাদ্দ করা হয়েছে এবং যে এলাকায় নির্মিত হবে তার কত এলাকা ধরে শিল্পটা গড়ে উঠবে এবং কত এলাকা ধরে ফ্ল্যাট গড়ে উঠবে তার একটা পরিসংখ্যান দয়া করে জানাবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এই প্রকল্পের জন্য লার্জ স্কেলে ৫৩টি ইউনিট ধরা হয়েছে এবং তাতে জায়গা লাগবে ৫৮ একর, আর মিডিয়াম স্কেলে ১৪টি ইউনিট গড়ে তোলার জন্যে জায়গা লাগবে ১৪ একর আর ক্ষুদ্র শিল্প গড়ে তোলার জন্যে ১৩টি ইউনিটের জন্য জায়গা লাগবে ৮ একর। এই হচ্ছে মোট ইউনিট বসবে এবং এরজন্য জায়গা লাগবে ৮০ একর। এছাড়া অনেক রকমের পরিকাঠামো তৈরি হবে, জল, আলো, টেলিকমিউনিকেশন, সুয়ারেজ এই সমস্তর জন্য অতিরিক্ত আরও জায়গা এখানে আছে।

[11-20 – 11-30 a.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল :** এই পার্কের কাজ বাস্তবে শেষ হলে, কত সংখ্যক মানুষের কর্মসংস্থান দেওয়া যাবে, এই পরিসংখ্যাটা বলবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** সেটা এখনি বলা যায় না। যখন আমরা ইউনিটকে দিতে শুরু করব, এটা আগামী বছরের মাঝামাঝি থেকে বিভিন্ন কারখানা গড়ার জন্য অনুমোদন দেওয়া যাবে, যে ধরনের ইউনিট আসবে সেই অনুযায়ী কর্মসংস্থান হবে। এখনি আমরা কোনও প্রস্তাব নিচ্ছি না। এটা এক্সপোর্ট প্রমোশন ইন্ডাস্ট্রিয়াল পার্ক হিসাবে হবে, এটা মূলত প্রকল্পটা পরিকাঠামো ভিত্তিক আমরা গড়ে তুলছি। যখন আমরা জমি বিতরণ শুরু করব তখন যে ধরনের ইউনিট আসবে, যে সেক্টরে ইউনিট আসবে তাতে বোঝা যাবে কত ডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে, কত ইনডাইরেক্ট এমপ্লয়মেন্ট হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, রপ্তানির উন্নয়নের স্বার্থে কিছু কিছু পরিকল্পনা করছেন। দুর্গাপুরে যেমন আছে। যেমন ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোন একটা আছে, সেখানে যে ইউনিটগুলি সি.পি.এম.-এর দৌরাত্মে বন্ধ হয়ে যাচ্ছে, আই.এন.টি.ইউ.সি. এন.এল.টি.সি.-র লোকেরা মার খাচ্ছে, এই ইউনিটগুলি যাতে বন্ধ না হয়ে যায়, যেমন এগনেটিং কোম্পানি লিমিটেড ফলতা প্রসেসিং জোনে আছে, ওখানে স্পেসিফিক সি.পি.এম.-এর মদতপুষ্ট কর্মচারিরা উত্তম হালদারকে মেরেছে, সে মুমূর্ষু অবস্থায় আছে, এই ইউনিটগুলি যেন বন্ধ না হয়ে যায়, এইগুলি দেখবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** ফলতায় একটা এক্সপোর্ট জোন আছে। তাছাড়া ২টি গ্রোথ

সেন্টার রাজ্য সরকারের আছে। আমাদের গ্রোথ সেন্টারগুলির শিল্প বিকাশ যা রাজ্যে আছে, তার মধ্যে সবচেয়ে বেশি ফলতায় সফলতা এসেছে। ফলতায় যে ঘটনা ঘটেছে সেটা একটা সামান্য ঘটনা। সেটাকে অতি রঞ্জিত করা ঠিক হবে না, বিচ্ছিন্ন ঘটনাকে বাড়িয়ে বললে হবে না। ওখানে আপনাদের এম.এল.এ. দৌলত আলি আছেন, আমাদের মধ্যে কথাবার্তা হয়, আমরা নিয়মিত মনিটরিং করি, মিটিংও করি, অসুবিধা কিছু ছিল, এখন জেটি হয়ে যাওয়ার পরে বিশেষ কিছু নেই। ওখানকার আকর্ষণ খুবই, আমরা দেড়শো একর জমি নিয়েছি সম্প্রসারণের জন্য, প্রথম দিকে অসুবিধা হয়েছে। এখন বিশেষ অসুবিধা নেই। সামান্য দু-একটা অসুবিধা কখন কখন হয়। আমাদের কাছে খবর আছে, আপনাদের লোকেরা বেশি গন্ডগোল করে। আপনারা একটু সাহায্য করুন এটা ভাল ভাবে চলবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** ১৭.৩.১৯৯৮ তে এগনেটিং কোম্পানি তে সি.পি.এম.-এর মদতপুষ্ট লোকেরা উত্তম হালদারকে মারে, ফলে ইউনিট বন্ধ হয়ে গেছে। উত্তম হালদার হাসপাতালে মুমূর্ষু অবস্থায় আছে, এই খবর কি আপনি রাখেন?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এই রকম কোনও রিপোর্ট রাজ্য সরকার পায়নি। এই রকম রিপোর্ট পেলে যথাযথ ব্যবস্থা হবে। আপনি বললেন আমরা সেটা দেখব।

**শ্রী নির্মল দাস :** মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে যে সমস্ত সামগ্রী রপ্তানির জন্য পার্ক নির্মাণ হচ্ছে, কি কি সামগ্রী এখানে আসলে থাকবে, যেগুলি এক্সপোর্ট হবে, আর এই ধরনের কোনও পার্ক নির্মাণ এর কোনও পরিকল্পনা রাজ্য সরকারের অন্যান্য এলাকায় হবে কিনা দয়া করে বলবেন কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এটা কেন্দ্রীয় সরকারের পরিকল্পনা, এটা কয়েকটি রাজ্যে হচ্ছে। আমাদের রাজ্যে এটা সাফল্যজনক ভাবে এগিয়েছে। এবং সেটারও একটা নিয়ম আছে। ওখানে যে কলকারখানা হবে তার উৎপাদিত সামগ্রীর মূল্য ধরে ৩৩ পারসেন্ট রপ্তানি করতে হবে। বাকিটা ডোমেস্টিক মার্কেটে চলবে, রপ্তানিকে উৎসাহ দেবার জন্য এটা একটা মডেল স্কীম করা হয়েছে। এখন আমরা পরিকাঠামো করছি, জমি নিয়েছি, এই ব্যাপারে আসানসোল, দুর্গাপুর অথরিটি তারা আমাদের খুব সাহায্য করছে, ওরা টাকাও দিয়েছে। তাছাড়া সুয়ারেজ, টেলিকমিউনিকেশন, রাস্তা এইগুলোও তারা করে দিয়েছে। তবে এখানে নির্দিষ্ট কোনও জিনিস উৎপাদন করার কোনও প্রস্তাব আমাদের কাছে নেই। যারা ওখানে আসবেন তারা যে ধরনের ইন্ডাস্ট্রি করতে চাইবেন সেটা বুঝে আমরা অনুমোদন দেব। তবে যে ইন্ডাস্ট্রিগুলো আসবে সেগুলো নন-পল্যুউটিং হওয়া চাই। পল্যুউটিং হলে আমাদের ব্যবস্থা নিতে হবে। যেসব দ্রব্য সামগ্রীর এক্সপোর্টের ভাল চাহিদা আছে তারাই ওখানে আসবে বলে মনে হয়।

**শ্রী সাধন পান্ডে :** মাননীয় মন্ত্রী মহাশয় এক্সপোর্টের ব্যাপারে বলছেন, তার আগে আপনার কাছে জানতে চাই, আমাদের কাছে খবর আছে দুর্গাপুর স্টীল প্ল্যান্টের শিল্প কাঠামো একেবারে ভেঙ্গে পড়েছে, এই ব্যাপারে যদি আপনি কোনও স্ট্যাটাস রিপোর্ট দেন তাহলে ভালো হয়। হোয়াট ইজ দি স্টেট অর্ফ অ্যাফেয়ার্স অফ দুর্গাপুর স্টীল প্ল্যান্ট? আর ইন্ডাস্ট্রিয়াল পার্ক আপনি যেটা করছেন সেটা আপনি নিজে করছেন না কোলাবোরেশনে যাচ্ছেন। ফলতা খুব ভালো হয়েছে, কিন্তু এর ইনফ্রাস্ট্রকচার খুব খারাপ। ওখানে পার্টির লোক যদি ঢুকে যায় তাহলেই সব শেষ হয়ে যাবে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** আমি আগেই বলেছি এটা ইন্ডিয়া গভর্নমেন্টের প্রোজেক্ট টপ টু বটম। এটার একটা প্যারামিটার করা আছে এবং তার মধ্যেই আছে ৩৩ পারসেন্ট রপ্তানি করতে হবে। ইন্ডিয়া গভর্নমেন্টের একটা কমিটি আছে, সেই কমিটি প্রত্যেকটি কাজ দেখাশোনা করে এবং নিয়মিত তারা বৈঠক করে। তবে খুব বড় ভাবে সাহায্য করছে দুর্গাপুর, আসানসোল অথরিটি। তবে এখানে কোনও ফরেন কোলাবোরেশন বা প্রাইভেট কোলাবোরেশন নেই। আর কাজ তো প্রাইভেট লোকেরাই করে।

**শ্রী ব্রহ্মময় নন্দ :** মেদিনীপুর জেলার শিল্প নগরী হলদিয়ায় এই ধরনের কোনও ইন্ডাস্ট্রিয়াল পার্ক করার পরিকল্পনা আপনার দপ্তরের আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** হলদিয়াতে এক্সপোর্ট প্রোমোশন ইন্ডাস্ট্রিয়াল পার্ক করবার একটা সিদ্ধান্ত আছে। তবে হলদিয়াতে যেসব বড় বড় শিল্প এসেছে তার অনেকগুলোই রপ্তানি ভিত্তিক। আলাদা এক্সপোর্ট ইন্ডাস্ট্রিয়াল পার্ক করা জরুরি কিনা এটা রাজ্য সরকার বিবেচনা করে দেখবেন।

[11-30 – 11-40 a.m.]

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** এই পার্কে এই পর্যন্ত কোনও আবেদনপত্র জমা পড়েছে কিনা এবং পড়লে কতগুলো জমা পড়েছে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** আমার এটা জানা নেই। দুর্গাপুরে ইন্ডাস্ট্রিয়াল পার্কে এখন ইনফ্রাস্ট্রাকচারের কাজ হচ্ছে। এখনও কোনও আবেদনপত্র জমা পড়েনি।

**শ্রী তাপস ব্যানার্জি :** দুর্গাপুরে ইন্ডাস্ট্রিয়াল পার্কের কোনও পরিকল্পনা আছে কি? দুর্গাপুর ছাড়া আসানসোল ইন্ডাস্ট্রিয়াল জোনে আসানসোল-দুর্গাপুর ডেভেলপমেন্ট অথরিটির কাছ থেকে জমি নিয়ে ইন্ডাস্ট্রিয়াল পার্ক নির্মাণের কোনও পরিকল্পনা আছে কি?

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি :** এখনও নেই।

মিঃ স্পিকার ঃ অতীশ বাবু, আমি প্রথম প্রশ্ন নির্মল বাবুকে জিজ্ঞেস করেছিলাম, তিনি প্রশ্ন পুট করেননি। টেকনিক্যালি প্রশ্নটি মারা গেছে।—আচ্ছা নির্মল বাবু, কোনও সেবা চাইতে গেলে, তার তো কোনও নিয়ম থাকে? কোনও বিহেভিয়ার প্যাটার্ন? মাঝে মাঝে দেখলাম কেউ শুয়ে পড়ছেন, কেউ নাচছেন। আপনাদের মধ্যে তো ভালো ভালো ডিস্কো-ড্যান্সার দেখতে পাচ্ছি, এখানে কেন এত সময় নষ্ট করছেন, সেখানে যান। —বলুন আপনার প্রশ্ন।

### মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *২৬২) শ্রী নির্মল ঘোষ ঃ মুখ্যমন্ত্রীর সচিবালয় বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল ১৯৯৭-৯৮-এর আর্থিক বছরে সংগৃহীত অর্থের পরিমাণ কত;

(খ) উক্ত তহবিল থেকে উল্লেখিত সময়ের মধ্যে মোট কত টাকা ত্রাণ খাতে ব্যয় করা হয়েছে; এবং

(গ) সাহায্যের জন্য বর্তমানে কত সংখ্যক আবেদনপত্র এখনও জমা আছে?

শ্রী জ্যোতি বসু ঃ

(ক) ১,১৭,৭৮,৫৩৯ টাকা (এক কোটি সতের লক্ষ আটাত্তর হাজার পাঁচশত উনচল্লিশ টাকা)।

(খ) ৪৭,৭১,৪১৯ টাকা (সাতচল্লিশ লক্ষ একাত্তর হাজার চারশত উনিশ টাকা)।

(গ) ১৫০৮টি (এক হাজার পাঁচশত আটটি)।

শ্রী নির্মল ঘোষ ঃ এই আর্থিক বছরে ১ কোটি ১৭ লক্ষ টাকারও বেশি এই এই ত্রাণ দপ্তরে আপনি পেয়েছেন, যার এক তৃতীয়াংশই খরচ করতে পারেননি,—তার কারণ কি বলতে পারবেন? কারণ, আপনি নিজেই বলেছেন ১৫০৮টি দরখাস্ত পড়ে আছে। তার কারণ কি?

শ্রী জ্যোতি বসু ঃ আমি বলেছি ১৫০৮ টি এখনও পড়ে আছে। এটা দু-বছর, তিন-বছর থেকে পড়ে আছে। কারণ, যখন দরখাস্ত যখন কেউ করেন, তার চিকিৎসার জন্য বা অন্য কোনও কারণে, তখন তাদের কাছে কতগুলো খবর জানতে চাওয়া হয় ডাক্তারের সার্টিফিকেট বা অন্য কিছু। এখনও এরকম আসেনি। এই যে আমি বললাম

হিসেবটা—এক হাজারের উপর, এর মধ্যে আমি খবর নিয়েছিলাম, প্রায় ৭০০-এর এরকম কোন খবর নেই। তাদের কাছে চাওয়া হয়েছিল, পাওয়া যাচ্ছে না। আমিও বলেছি, এটা কত দিন ধরে পড়ে থাকবে তিন বছর হয়ে গেল? কাজেই আর একবার চেষ্টা করে ব্যবস্থা করুন। এখন যা হচ্ছে, তাতে, এই হাজারের মধ্যে ১০০/১৫০ এখন এসেছে, যা খবর চেয়েছিলাম, সেইগুলো আমাদের দিয়েছে। দেখা হচ্ছে, যতগুলো পারি সাহায্য করতে করব। এইজন্য এই হিসেবটা এখানে আছে। এই বছর এখন অবধি ২০০ মতো দরখাস্ত এসেছে, সেইগুলো আমরা দেখছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** আমি শুধু আপনাকে এটুকু স্মরণ করিয়ে দিতে চাই যে, আমার এলাকায় ১৯৯৭ থেকে ১৯৯৮ পর্যন্ত আমার রেফারেন্স দেওয়া চিঠিগুলি আছে তার মধ্যে কিছু লোক মারাও গেছে ইতিমধ্যে চিঠি দিয়ে জিজ্ঞেস করলে আপনার দপ্তর থেকে কোনও উত্তর পাই না। আমি ১৮. ৮. ৯৬, ২৩. ৮. ৯৬, ৫. ৯. ৯৬, ১২. ৭. ৯৭, ১১. ৮. ৯৭ ২০. ৮. ৯৭ এবং ১. ৮. ৯৮ তারিখে চিঠি দিয়েছি। কিন্তু আপনার দপ্তর থেকে কোনও কিছুই পাঠায়নি। কিন্তু আমার কথা হচ্ছে যে, ১৩ই ফেব্রুয়ারি প্রাইমমিনিস্টার রিলিফ ফাণ্ডে আমার যে চিঠি গিয়েছিল, তার কপি আমার কাছে আছে, আমি স্পিকার সাহেবকে দেব, তার জবাব ২০ ফেব্রুয়ারির মধ্যে টাকা স্যাংশন করে তারা চিঠি পাঠিয়েছেন। কিন্তু মুমূর্ষু মানুষগুলি এখনও টাকা পায়নি। তারা অপেক্ষা করে আছে। আপনার দপ্তর কাজ করেনা। আমি আপনাকে ব্যক্তিগত ভাবে বলছি যে, আপনার ফলিংস আছে। কিন্তু আপনার দপ্তরের এতগুলি সেক্রেটারি আছে, তারা কি করছেন? তারা একটা জবাব পর্যন্ত দেবার প্রয়োজন মনে করে না? এই ব্যাপারে আপনি কি কোনও পদ্ধতিগত পরিবর্তন করবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** হাজার হাজার মানুষকে আমার সাহায্য করছি। হয়ত আপনি যেটা বলছেন সেটা ঠিকই আছে। কিন্তু আপনি বলছেন যে, চিঠির উত্তর পাননি। কিন্তু এই রকম কোন অভিযোগ আমার কাছে আসেনি। অ্যাসেম্বলি থেকেও আসেনি এবং বাইরে থেকেও আসেনি। আপনি এটা পাঠিয়ে দেবেন। এটা যদি হয়ে থাকে, এটা খুবই খারাপ ব্যাপার। বিশেষ করে এম এল এ যখন চিঠি লিখেছেন। কিন্তু আপনি একটা কথা বলেছেন যে, ৭০ লক্ষ টাকা খরচ করছি। সেখানে একটা দৃষ্টান্ত দিয়ে বলছেন যে, কাজ করে না কেউ। একটা দেখে কিছু হয় না। তবে আমি ব্যাপারটা দেখব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** স্যার, আজকে ভারতবর্ষে বি. জে. পি. প্রধানমন্ত্রী হয়েছে। যেদিন আপনাকে সব লোক বলেছি আপনি প্রধানমন্ত্রী হন, তাহলে এই রকম দুর্ভাগ্যজনক পরিস্থিতি আজকে আসত না। আপনার পার্টির লোক যেমন আপনাকে প্রধানমন্ত্রী হতে দেননি, ঠিক সেইভাবে আপনার দপ্তরের লোক, সরকারের লোকরা আপনার কাজে বাধা

দিচ্ছে। এই ব্যাপারে আপনার বক্তব্য কি?

**শ্রী জ্যোতি বসু :** প্রশ্নটার সঙ্গে এই ব্যাপারে কোনও সম্পর্ক নেই।

**শ্রী বিশ্বনাথ মণ্ডল :** স্যার, মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, হার্টের চিকিৎসা করতে গেলে বা পেস মেকারের জন্য দরখাস্ত করলে আপনার ত্রাণ তহবিল থেকে অনুদান যে দেওয়া হয়, এটা পেতে মিনিমাম কতদিন পর্যন্ত সময় লাগে?

**শ্রী জ্যোতি বসু :** এই রকম কোন সুনির্দিষ্ট সময়ের কথা বলতে পারব না। দরখাস্ত পেলে আমরা সবকিছু দেখে দিই। তবে সেটা ৭ দিনও লাগতে পারে, আবার ৪৭ দিনও লাগতে পারে। তবে আমরা যা তথ্য চাই, সেগুলি আমাদের দিতে হবে।

[11-40 – 11-50 a.m.]

**শ্রী আব্দুল মান্নান :** স্যার, নির্মল ঘোষ যা বললেন, সেই ব্যাপারে আমারও অভিজ্ঞতা আছে। আমি ১০ বছরে গোটা ২০ চিঠি পাঠিয়েছি। একটা চিঠির উত্তর পাইনি। স্যাংশন দুরের কথা, রিগ্রেট লেটার পাইনি। স্যাংশন লেটার পাইনি। এই রকম অভিজ্ঞতার ফলে চিঠি দেওয়া বন্ধ করে দিয়েছি। প্রধানমন্ত্রীর ত্রাণ তহবিলে চিঠি পাঠিয়েছি, সে যে কোনও দলেরই প্রধানমন্ত্রী হোক। তিনটে চিঠি আমরা পাই। একটা হচ্ছে যদি কাগজ পত্র ঠিক না থাকে তো কাগজ পত্র দেওয়া হোক বলে এবং বলে দেওয়া কিভাবে কাগজ তৈরি করতে হবে। শুধু আমাদের নয় কনসার্ণ পারসনকেও চিঠি দেওয়া হয়। এটা দুভার্গ্য যে ২১ বছর থাকলেও আপনি এই ব্যাপারে কোনও সরলীকরণ করতে পারেননি। আপনার কাছে আমার স্পেসিফিক প্রশ্ন হচ্ছে মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে যে টাকা দেওয়া হয় সেটা কোন পারপাসে দেওয়া হয়, কত চিঠি পেয়েছেন, কত চিঠি ডিসবার্স করেছেন? সারা ভারতবর্ষে কম্পিউটার হচ্ছে সেখানে আপনি ব্যবহার করবেন কি না। আপনার কাছে আমার স্পেসিফিক প্রশ্ন আপনার ত্রাণ তহবিল থেকে কি পারপাসে টাকা দেন, কত দরখাস্ত পড়েছে, কত ডিসবার্স করেছেন?

**শ্রী জ্যোতি বসু :** আমি কি এখানে উত্তর দেব? একজন মাননীয় সদস্য বললেন তারিখ দিয়ে দিয়ে, এই সব চিঠি লিখেছে কিন্তু কোনও জবাব পাননি। আপনি নির্দিষ্ট করে কিছু বললেন না, বললেন এইরকম হয়, তাহলে হাজার হাজার লোককে আমি দিচ্ছি কি করে, কোটি টাকা সাহায্য করছি কি করে। আর চিকিৎসার জন্য, বই কেনার জন্য, পারিবারিক দুরবস্থার জন্য টাকা দেওয়া হয়।

**শ্রী নির্মল দাস :** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়, মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিল থেকে বেশিরভাগ মুমূর্ষু রোগীকে সাহায্য করা হয় এবং অনেক সময়ে দেখা যায় রি

এমবার্সমেন্টের জন্য বেশির ভাগ টাকা বরাদ্দ করা হয়। এই ক্ষেত্রে এই অর্থকে ব্যবহার করে রোগী যাতে দ্রুত আরোগ্য লাভ করেন, এই পদ্ধতির সরলীকরণ করে ডি. এমদের কাছে জেলায় জেলায় এই টাকা বরাদ্দ করা যায় কি না? এই ব্যাপারে কোনও ভাবনা আছে কি?

**শ্রী জ্যোতি বসু :** না, সে রকম কোন ভাবনা চিন্তা নেই। চীফ মিনিস্টারস রিলিফ ফাণ্ড আছে সেখানে হাজার হাজার দরখাস্ত আসে। তাদের আমরা টাকা দিই। তার পদ্ধতি আছে। যখন প্রাকৃতিক বিপর্যয় হয় তখন রিলিফ ডিপার্টমেন্ট থেকে টাকা দেওয়া হয়। তা সত্ত্বেও যদি মুখ্যমন্ত্রীকে টাকা দেওয়ার কথা বলা হয়, আমরা সাহায্য দিই। দোকান, বাড়িঘর পুড়ে গেলে এইরকম ক্ষেত্রে আমরা সাহায্য করি। সেগুলো জেলা ম্যাজিস্ট্রেটের কাছে জানতে চাওয়া হয় ক্ষতির পরিমাণ কতটুকু?

**Shri Saugata Roy :** It is apparent from the Member's question and our own experience that in spite of good wishes of the Chief Minister the applications are not being disposed of. I do not think that every application has to be given money. They have obviously be considered and given money. There is no disposal—either acceptance or rejection. May I ask the Hon'ble chief Minister whether he will take steps to expedite the disposal of the applications for assistance from the Chief Minister's Relief Fund and whether he will try to computerise the system so that like the Prime Minister's Relief Fund at least the people know the fate of their applications? Whether he is willing to consider that?

**Shri Jyoti Basu :** Why can't you think about it ? In some departments we have computer, but in my department for this purpose there is no computer system. But I do not think this generalisation is true that applications are not looked into and disposed of. Ninety per cent are disposed of in time. But that one thousand which is there I told you in my reply—that is not our fault. If they are not interested, if they cannot give papers what are we to do? Go to their houses or what? Or ask you to go to their houses? this cannot be done. It is not the system.

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় ত্রাণ তহবিল সম্পর্কে ওঁরা যা বললেন আমার অভিজ্ঞতা কিন্তু তা নয়। আমি একই সঙ্গে প্রধানমন্ত্রীর কাছেও আবেদন করেছিলাম আমার এক বন্ধু অসুস্থ হয়েছিলেন বলে। কিন্তু অনেক আগেই মুখ্যমন্ত্রীর ত্রাণ তহবিলের টাকা ডি. এম.-এর মারফৎ পৌঁছে গেছে, একেবারে বাড়িতে পৌঁছে গেছে। আমার প্রশ্ন হচ্ছে যে টাকার যে অঙ্কটা ভাউচার সমেত প্লেস করা হয় এটা কম হয়। ৬ হাজার, ৮ হাজার টাকার মতো, অথচ সাধারণতভাবে যারা আবেদন করেন তারা খুব ব্যয়সাধ্য চিকিৎসার জন্য আবেদন করেন। আমি বলছি এটার টাকার অঙ্কটা বাড়াবার জন্য আপনি কোনও ভাবনা-চিন্তা করছেন?

**শ্রী জ্যোতি বসু :** একজনের হয়তো ২০ হাজার টাকা কোনও রোগের চিকিৎসা করানোর জন্য দরকার, আমরা তাকে বলি আপনার কত টাকা আছে, আপনি কি কিছু টাকা জোগাড় করতে পারবেন, আমরা হয়তো আপনাকে ১০ হাজার টাকা দেব। আমাদের কাছে দরখাস্ত এলে আমরা ৫ হাজার, ১০ হাজার টাকা দিই। এর জন্য নির্দিষ্ট ব্যবস্থা আমি কি করতে পারি? আমি আপনার কথাটা ঠিক বুঝতে পারলাম না, আপনি পরে আমাকে এটা নিয়ে বলবেন। আমরা যা ঠিক করে দিই সেটাই খুশি হয়ে তারা নিয়ে চলে যান। অনেকে হয়তো বাকিটাও জোগাড় করতে পারেন না, তখন আবার তারা যদি আমাদের কাছে বলেন আমরা আরও কিছু টাকা দিয়ে থাকি।

**Shri Satya Ranjan Bapuli :** Will the Chief Minister give specific answer to the question? This matter is very sensitive no doubt. Because it is a matter relating to relief. But the Chief Minister at the time of giving reply sometime is loosing his temper. This is unfortunate. This is a question of relief. We want to know about the relief to different persons. However, it is a fact that allegation of all the members including myself that many persons filed application for relief but sometimes we do not get any reply from the Chief Minister rather unfortunate, in some cases we used to get reply after the death of the patient. This is the state of affairs.

My request to the Hon'ble Chief Minister, whether he will please look into the matter very seriously with proper importance. that I would like to submit before the Hon'ble Chief Minister.

**শ্রী জ্যোতি বসু :** আপনার বক্তব্য শুনলাম, এখানে সাহেব দেখে আপনি কি

ইংরাজিতে বলতে শুরু করলেন? ওখানে সাহেবরা বসে আছেন, ওঁরা অস্ট্রেলিয়া থেকে এসেছেন আমি জানি। কিন্তু আপনি কি বলতে চাইলেন আমি বুঝতে পারলাম না।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আপনি বলেছেন আপনার ত্রাণ তহবিলে উক্ত সময়ে ১ কোটি ১৭ লক্ষ ৭৮ হাজার ৫৩৯ টাকার মধ্যে ৪৭ লক্ষ ৭১ হাজার ৪১৯ টাকা ডিসবার্স করতে পেরেছেন। এর থেকে এই যে ৭০ লক্ষ টাকা পড়ে রয়েছে এটা কি এই জন্য যে আপনার কাছে প্রয়োজনীয় আবেদন পত্র জমা পড়েনি তাই আপনার ইচ্ছা থাকা সত্ত্বেও আপনি সেটা দিতে পারেননি?

[11-50 – 12-00 Noon.]

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনাদের প্রশ্ন বোঝা কঠিন হয়ে পড়ে। টাকা কি বাড়িতে গিয়ে দিয়ে আসব না কি? যে রকম দরখাস্ত আসে দেখে দেওয়া হয়। এটা সব রাজ্যে আছে।

## Starred Questions
## (to which written Answers were Laid on the Table)

### পার্ক উন্নয়নে মেট্রোর সহায়তা

***১৩।** (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৯) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** পৌর বিষয়ক মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার পার্কগুলির উন্নয়নের জন্য মেট্রোরেল কর্তৃপক্ষ কলকাতা পৌরসভাকে কোনও আর্থিক সহায়তা দিয়েছেন কি না;

(খ) দিয়ে থাকলে, তা কত; এবং

(গ) উক্ত অর্থে কোন কোন পার্কের সার্বিক উন্নয়ন হয়েছে?

**পৌর বিষয়ক বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) হ্যাঁ।

(খ) মোট ৫৯.৯৪ লক্ষ টাকা।

(গ) নিম্নলিখিত পার্কগুলির সার্বিক উন্নয়ন হয়েছে ঃ

(১) গিরিশ পার্ক

(২) নরেন্দ্র কৃষ্ণ দেব পার্ক

(৩) টালা পার্ক (সার্কাস ময়দান)

(৪) যতীন মৈত্র পার্ক

(৫) নালন্দা পার্ক

(৬) ডি. এন. মিত্র স্কোয়ার।

## রাজ্যে শিল্প কারখানা

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৫) **শ্রী সুকুমার দাশ :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত রাজ্যে কতগুলি শিল্প কারখানা গড়ার প্রস্তাব এসেছে;

(খ) এ পর্যন্ত কতগুলি প্রস্তাব বাস্তবে রূপায়িত হয়েছে; এবং

(গ) বিনিয়োগকৃত অর্থের পরিমাণ কত?

**শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী :**

(ক) পশ্চিমবঙ্গে ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত মোট ১৬০৩টি শিল্প কারখানা গড়ার প্রস্তাব এসেছে।

(খ) এ পর্যন্ত মোট ২৫৩টি প্রস্তাব বাস্তবে রূপায়িত হয়েছে।

(গ) ১৯৯১ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত যে ২৫৩(দুইশত তিপ্পান্ন)টি প্র[illegible]র বাণিজ্যিক উৎপাদন শুরু হয়েছে তাতে বিনিয়োগের পরিমাণ ৭২৬৪ কোটি টাকা (সাত হাজার দুইশত চৌষট্টি কোটি টাকা)।

## হলদিয়া পেট্রোকেমিক্যালস

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪০৭) **শ্রী সুকুমার দাশ :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হলদিয়া 'পেট্রোকেমিক্যালস' বর্তমানে কোন পর্যায়ে আছে; এবং

(খ) কবে নাগাদ শিল্প উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়?

**শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী ঃ**

(ক) হলদিয়া পেট্রোকেমিক্যালস প্রকল্পের কাজ সময়সূচী অনুযায়ী সন্তোষজনকভাবে এগিয়ে চলেছে। আশা করা যায় ১৯১৯ সালের দ্বিতীয়ার্ধে ন্যাপথা ক্রাকারের নির্মানের কাজ সম্পূর্ণ হবে। বর্তমানে নির্মাণস্থলে প্রতিদিন ১২০০০ (বারো হাজার) এর বেশি শ্রমিক কাজ করছেন। বর্তমানে আর্থিক বছরের শেষে প্রকল্পের প্রায় ৪০% কাজ শেষ করা যাবে।

(খ) আগামী বছরের দ্বিতীয়ার্ধে ন্যাপথা ক্র্যাকার প্রকল্পের উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়।

[12-00 – 12-10 p.m.]

## Adjournment Motion

**Mr. Speaker :** I have received two notices of adjournment motion to-day. The first one is from Shri Shyamdas Benerjee on the subject of non-progress of developmental works in some works under Asansol Municipal Corporation and Kulti Municipality. The second one in from Shri Ajit Khanra, Shri Gopal Krishna Dey and Shri Sudhir Bhattacharya on the subject matter, non-payment of salary to the teachers above 60 years of age.

The subject matters of the motions are not such that may call for the adjournment of the business of the House. The members may invite attention of the Minister concerned through Calling Attention, Mention, Question, etc. The members will also get ample scope to raise the matter during the discussion on governor's Address which is now going on in the House.

I, therefore, withheld my consent to the Motion.

One member of the party may, however, read the text of the Motion as amended.

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** স্যার, জনসাধারনের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরি এবং সাম্প্রদায়িক একটা নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছে।

বিষয়টা হ্ল—রাজ্যের ৩০ হাজার ষাটোর্দ্ধ শিক্ষক বিগত ৫-ই সেপ্টেম্বর '৯৭ আদালতের আদেশ সত্ত্বেও বেতন না পেয়েও শিক্ষকতা করে যাচ্ছেন—এ বিষয়ে সরকার কোনও সিদ্ধান্ত না নেওয়ায় শিক্ষকরা আর্থিক সঙ্কটে ভুগছেন। শিক্ষকদের এই দূরাবস্থা দূরীকরণে সরকারের অনীহা দেখে শিক্ষক সমাজ বিস্মিত। এ সম্পর্কে সঠিক ব্যবস্থা গ্রহণ না করলে বহু শিক্ষক পরিবারের আত্মহননের পথ বেছে নেওয়া ছাড়া উপায় থাকবে না।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** Today, I have received two notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | | Name |
|---|---|---|
| i) Closure of Boreja Pamp Pvt. Limited | : | Shri Ashok Kumar Deb |
| ii) Reported murder of one Ashu Barui, a worker of D.Y.F.I. at Dum Dum on 18.3.98. | : | Shri Shiba Prasad Malick |

I have selected the notice of Shri Ashok Kumar Deb on the subject of closure of Boreja Pamp Pvt. Limited.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** Sir, the statement will be made on the 26th March, 1998.

Presentation of the Seventeenth Report of the Subject Committee on Agriculture, Agriculture (Marketing, Food and Supplies, Food Processing & Horticulture and Fisheries, 1997-98.)

**Shri Saugata Roy :** Sir, I beg to present the Seventeenth report of the Subject Committee on Agriculture, Food & Supplies, etc., 1997-98.

## LAYING OF REPORT

**Annual report of the Vigilance Commission, West Bengal for the year 1991 along with State Government's Memorandum thereon.**

**Shri Prabodh Chandra Sinha :** Sir, with your kind permission, I beg to lay the Annual Report of the vigilance Commission West Bengal for the year 1991 along with State Government Memorandum thereon.

## STATEMENT UNDER RULE-346

**Mr. Speaker :** Mr. Buddhadeb Bhattacharjee, you make a statement on what happened on Shri Paresh Paul on 17.3.98

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৭ তারিখে, পরশু দিন এখানে মাননীয় সদস্য অনুপস্থিত আছেন, তিনি থাকলে ভালো হত। আমি শুধু দুটো প্রশ্ন করছি। এই সভার সমস্ত সদস্য, আমাদের জানা আছে যে, এই বিধানসভা চত্বর এলাকায় ১৪৪ ধারা আছে এবং কোনও রকম মিছিল নিয়ে আসা যায় না। এটা বে-আইনি। ১৪৪ ধারা আছে। মাননীয় সদস্য দুপুর আড়াইটের সময় ৫০-৬০ জন যুব কংগ্রেস কর্মী নিয়ে এসে সেই আইন ভঙ্গ করলেন এবং বিধানসভার গেটে চলে আসবেন। আগেই ১৪৪ ধারা ভেঙ্গেছিলেন।

দ্বিতীয়ত, বিধানসভা চলার সময় এটা সকলের জানা আছে যে, বিধানসভার যে কোনও সদস্য, যে কোনও সময় আসতে পারেন এবং যেতে পারেন। কিন্তু তার সঙ্গে ৫০ জন লোককে নিয়ে ঢোকার অধিকার আমাদের কোনও সদস্যের নেই। মাননীয় সদস্য পরেশ পাল ৫০-৬০ জন লোককে নিয়ে বিধানসভায় ঢুকতে যান, তখন তাঁকে বলা হয় যে আপনি একা যেতে পারেন। কিন্তু তিনি ৫০-৬০ জন লোককে নিয়ে জোর করে বিধানসভায় ঢুকতে যান, তখন পুলিশ ফটক বন্ধ করে দিতে বাধ্য হয়। ধ্বস্তাধস্তি চলে, সদস্যরা গেটের উপর যখন উঠছেন তখন পুলিশ বারণ করেন যে, এরকম করবেন না। কিন্তু তাঁরা কিছুতেই যাবেন না, তাঁরা বিধানসভায় ঢুকবেনই--এরকম অবস্থা যখন তখন পুলিশ বাধ্য হয়েছে ওখানে থেকে তুলে দিতে। এছাড়া পুলিশের সামনে আর কোনও বিকল্প পথ ছিল কি? আমি দুটো প্রশ্ন করতে চাই, মাননীয় সদস্য, বিরোধী নেতা উত্তর দেবেন। প্রথম প্রশ্ন—১৪৪ ধারা ভেঙে কেউ বিধানসভা চত্বরে আসতে পারে কি না? দ্বিতীয় প্রশ্ন—বিধানসভার কোনও সদস্য ৫০ জন লোককে নিয়ে বিধানসভায়

ঢুকতে পারেন কি না? যাই হোক, এরপর পুলিশ ৫০ জন লোককে গ্রেপ্তার করে তাদের সেন্ট্রাল লক-আপে নিয়ে যান। সেখানে ঢোকার সঙ্গে সঙ্গে ডাক্তার তাঁদের পরীক্ষা করেছিলেন। এ রকম কেসে আই. পি. সি. এবং সি. আর. পি. সি. অনুযায়ী বেল পাওয়া যায় না। কিন্তু সেটা আমি বারণ করি এবং আমার অনুরোধ ও পরামর্শে, পুলিশ ১৫১ ধারায়, তাদের পার্সোনাল রিলিজ বণ্ডে ছেড়ে দিয়েছেন। এই যে দুটো বেআইনি কাজ তারা করলেন এ ব্যাপারে আমি এই সভার এবং আপনার মত চাইছি।

**শ্রী অতীশচন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের তরফ থেকে যে অ্যাডজর্নমেন্ট মোশন আনা হয়েছে, এবং মাননীয় সদস্য সুধীর ভট্টাচার্য মহাশয় যেটা পড়লেন সেটা হল—প্রাথমিক শিক্ষকদের ব্যাপার, এটা অত্যন্ত গুরুতর ব্যাপারে। এখানে প্রাথমিক শিক্ষামন্ত্রী বসে আছেন। প্রায় ৩০ হাজার ষাটোর্ধ শিক্ষক আজ ৪ বছর ধরে বেতন পাচ্ছেন না, কিন্তু তাঁরা কাজ করছেন। সংবিধানের কোথায় আইন আছে যে, ষাটোর্ধ শিক্ষকরা কাজ করবেন, অথচ বেতন পাবেন না? তাঁরা কেউ বেতন পাচ্ছেন না। এরকম নৃশংস সরকারের মন্ত্রী হয়ে এখানে নির্লজ্জের মতো কিভাবে বসে আছেন সেটা আমার বোধগম্য হচ্ছে না। ৫০ হাজার প্রাথমিক শিক্ষক পেনশন পাচ্ছেন না। সরকার কি করছেন? এ ব্যাপারে ডিভিসন বেঞ্চের রায় আছে, সেটা আমি পড়ে দিতে চাই। ডিভিসন বেঞ্চের জজেরা বলেছেন,

"We also make it clear that a teacher who had rendered services after attaining the age of 60 years on getting the revised pay scale would not be compelled to render service without any remuneration as that would be violative of the provisions of the Article 23 of the Constitution. Accordingly, the State Government in the interest of a large number of primary teachers, in the State and having regard to the large niumber of litigations and conflicting orders and/or decision, the State Government will take appropriate policy decision within a period of two months from the date of this judgement." Sir, you can see that the teachers do not get anything. No action has been taken. In the mean time thirty thousand primary teachers are going without salary. What steps will be taken by the Government? Sir, I understand that the Minister-in-charge of the Primary Education has left.

There is no alternative. On that ground we boycott this House and we leave this House on protest.

(At this stage Congress members staged walk out.)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিম বাংলায় ৬০-উর্ধ্ব ৩৫ হাজার শিক্ষককে কোর্টের রায় থাকা সত্ত্বেও বে-আইনিভাবে বেতন থেকে বঞ্চিত করে রাখা হয়েছে এবং তাঁরা অনাহারে দিন কাটাচ্ছেন। এ ব্যাপারে সরকারের বক্তব্য কি? সরকারের অমানবিক দৃষ্টিভঙ্গির আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি, ধিক্কার জানাচ্ছি। বিষয়টি উত্থাপিত হওয়া সত্ত্বেও যে ভাবে শিক্ষা মন্ত্রী বিধানসভা থেকে চলে গেলেন তাতে এটাই প্রমাণ হচ্ছে যে, পশ্চিম বাংলার শিক্ষক মহাশয়দের ন্যায়-সঙ্গত দাবিকে সরকার উপেক্ষা করছেন। শিক্ষা মন্ত্রী এবং সরকারের এই আচরণ রাজ্যের শিক্ষা স্বার্থ বিরোধী। এর বিরুদ্ধে আমি তীব্র ধিক্কার এবং প্রতিবাদ জানাচ্ছি।

## MENTION CASES

**শ্রী আবু আয়েশ মণ্ডল ঃ** স্যার, আমি আপনার মাধ্যমে একটি বিষয়ের প্রতি মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। স্যার, গত ১৯৮৭-৮৮ আর্থিক বছরে মন্তেশ্বর বিধানসভা কেন্দ্রের 'দেনুড়-মন্তেশ্বর' সড়কটির নির্মান কার্যের পরিকল্পনা গৃহীত হয়েছিল। অথচ আজ পর্যন্ত রাজ্য পূর্ত দপ্তরের পক্ষ থেকে সেই পরিকল্পনা কার্যকর করা হয়নি। ঐ দুর্গম এলাকায় যোগাযোগের আর কোনও ব্যবস্থা নেই। দীর্ঘদিন ধরে ঐ রাস্তাটি অবহেলিত হচ্ছে। ফলে ঐ এলাকার মানুষের মধ্যে এর জন্য ক্ষোভ এবং অসন্তোষ আছে। বিগত লোকসভা নির্বাচনে ঐ এলাকার একাধিক অংশের মানুষ ভোটে অংশ নেয়নি, ঐ রাস্তাটি নির্মাণের দাবিতে ভোট বয়কট করেছে এবং বার বার রাস্তাটির দাবিতে ডেপুটেশন দিচ্ছে, রাস্তাটি যাতে নির্মিত হয় তার জন্য আবেদন, নিবেদন করছে। ১৯৮৭-৮৮ সালের রাজ্য বাজেটের পরিকল্পনা খাতে রাস্তাটিকে গ্রহণ করা হয়েছিল। কিন্তু আজ পর্যন্ত রাস্তাটির নির্মাণ কার্য শুরু করা হয় নি। অতএব আমি মাননীয় পূর্তমন্ত্রীর কাছে আবেদন এবং দাবি করছি—১৯৮৭-৮৮ সালের বাজেটের পরিকল্পনা খাতে গৃহীত রাস্তাটিকে ১৯৯৬-৯৭ সালের বাজেটে অন্তর্ভুক্ত করা হয় নি কোনও এক অজ্ঞাত কারণে। ১৯৮৭-৮৮ সালের পরিকল্পনা খাতে গৃহীত রাস্তাটি কেন ১৯৯৬-৯৭ সালের এবং ১৯৯৭-৯৮ সালের পূর্ত বাজেটে স্থান পেল না? অবিলম্বে ঐ রাস্তাটির নির্মাণ কার্য শুরু করার দাবি জানাচ্ছি। ঐ রাস্তাটি নির্মিত হলে ঐ দুর্গম এলাকার মানুষের যোগাযোগ ব্যবস্থার ওটি সহায়ক হতে পারবে। তাই আমি অবিলম্বে ঐ রাস্তাটি নির্মান করতে পূর্তমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র (পুলিশ) মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এ

রাজ্যের আইন-শৃঙ্খলার অবনতি কি মারাত্মক পর্যায়ে যে এসেছে তার একটা নগ্ন দৃষ্টান্ত কয়েক দিন আগে হাওড়া স্টেশনে ঘটে যাওয়া ঘটনা। সম্প্রতি হাওড়া স্টেশনের যাত্রী নিবাসে একজন বাংলাদেশী তরুণী গণধর্ষিতা হলেন এবং পরে পাথুরেঘাটার একটা ঘরে তাঁকে আবার গণধর্ষণ করা হল। এই মর্মান্তিক ঘটনা রাজ্যের আইন-শৃঙ্খলা পরিস্থিতি যে কোথায় গিয়েছে তার জ্বলন্ত দৃষ্টান্ত। হাওড়া স্টেশন চত্বরে এবং যাত্রী নিবাসে রেল কর্তৃপক্ষের একাংশের এবং রাজ্য পুলিশের যোগসাজসে সমাজ বিরোধীদের দৌরাত্ম্য বৃদ্ধি পেয়েছে এবং এরকম বিভিন্ন জিনিস ঘটছে।

পুলিশ ও রেল কর্তৃপক্ষকে বুড়ো আঙ্গুল দেখিয়ে সমাজবিরোধীরা সেখানে দৌরাত্ম্য চালাচ্ছে। হাওড়া ষ্টেশনে টিকিট রিজারভেশন থেকে শুরু করে ট্যাক্সি ধরিয়ে দেওয়া পর্যন্ত সব কিছু সেখানে দালালরা পরিচালিত করছে এবং এর মাধ্যমে সেখানে তাদের একটি নতুন কর্মসংস্থানের ব্যবস্থা হয়েছে। এই দালালরা সেখানে টিকিট রিজারভেশন, পারসেল বুকিং সর্বত্র ঘুরে বেড়াচ্ছে এবং তাদের আয় মাসে প্রায় তিন লক্ষ টাকা। স্যার, সেখানে যাত্রী নিবাসে বাংলাদেশের তরুণী যিনি গণ-ধর্ষিতা হলেন তাতে যে সমস্ত দুষ্কৃতিরা ধরা পড়েছে তার মধ্যে এমন দু জন আছেন যারা রেল কর্মচারী। রেল যাত্রী সুরক্ষা এবং যাত্রী নিরাপত্তার ব্যাপারে সোচ্চার হয়ে অনেক কথা বললেও দেখা যাচ্ছে সেই দুষ্কৃতিদের মধ্যে দু জন রেল কর্মচারী এবং এ ছাড়া আরও ৫ জন রয়েছে। স্যার, আরও পরিতাপের বিষয় শাসক দল—সি. পি. এমের জনৈক নেতার ছত্র ছায়ায় এই সমস্ত সমাজবিরোধীরা কাজ চালিয়ে যাচ্ছে এবং যারা ধরা পড়েছে তাদের মধ্যে একজন আছে যে সি. পি. এমের প্রভাবশালী এক নেতার নিকট আত্মীয়। স্যার, এটা খুবই দুর্ভাগ্যের বিষয় যে শাসক দলের পৃষ্ঠপোষকতায় সেখানে সমাজবিরোধীরা দৌরাত্ম্য চালিয়ে যাচ্ছে। সেখানে মাসে তিন লক্ষ টাকা রোজগার হয়, এরমধ্যে ১ লক্ষ ৮০ হাজার টাকা পায় হাওড়া স্টেশন চত্বরের ৬টি পুলিশ শাখা, স্যার, অত্যন্ত পরিতাপের কথা যে, জি. আর. পি'র সুপারকে যাত্রী নিবাসের খালি ঘরে তার অফিস করে বসানো হলে ও সেখানে জি. আর. পি'র যে কন্ট্রোল রুম করার প্রস্তাব ছিল সি. পি. এম. প্রভাবিত রেল কর্মচারিদের সংগঠনের বাধার ফলে তা করা যায়নি।

**শ্রী কিরিটি বাগদী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় প্রাণী সম্পদ বিকাশ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার বিধানসভা এলাকার ৫/৭টি অঞ্চলে প্রচণ্ড গো-মড়ক দেখা দিয়েছে। নির্বাচনের সময় এলাকায় ঘোরার সময় দেখেছি যে সেখানে বহু গরু, মোষ মারা গিয়েছে। এর ফলে সেখানকার লোকরা নিঃস্ব হয়ে গিয়েছে। ওখানে যে সাব সেন্টারটি আছে সেখানে গেলে বলা হচ্ছে যে কোনও ঔষুধ নেই। সেখানে চাষীদের হালের বলদ পর্যন্ত

মারা গিয়েছে। অবিলম্বে সেখানে সরকারি লোন বা ব্যাঙ্ক লোন দিয়ে সাপলিমেন্ট করতে হবে। তা না হলে তাদের জমি বিক্রি করে তাদের হালের বলদ কিনতে হবে। এ বিষয়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে দ্রুত হস্তক্ষেপ করতে অনুরোধ করছি।

[12-10 – 12-20 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আমার সুন্দরবন এলাকার নদী বাঁধগুলির অবস্থা বহু জায়গায় অত্যন্ত খারাপ। বিগত কয়েক বৎসর যাবৎ কয়েক কোটি টাকা খরচ করে জেলা পরিষদ ও পঞ্চায়েত সমিতির মাধ্যমে সেখানে মাটি দেওয়া হচ্ছে কিন্তু কোনও পার্মানেন্ট রিলিফ তাতে হয়নি। সুন্দরবনে ৪।। হাজার বর্গ মাইল যে জায়গা সেই কিঃ মিঃ জায়গায় আজ পর্যন্ত কোনও পার্মানেন্ট সলিউশন হয়নি। এই প্রসঙ্গে আমি বাংলাদেশের কথাটা একটু বলতে চাই। বাংলাদেশে তারা এমব্যাঙ্কমেন্টগুলি পাকা করে করার ব্যবস্থা করেছে কিন্তু আমাদের এখানে সেই রকম কাজ না করে প্রতি বছর শুধু কোটি কোটি টাকার মাটিই ফেলা হচ্ছে। এইভাবে কোটি কোটি টাকার মাটি না ফেলে যদি বাংলাদেশের মতন বাঁধগুলি পাকা করে বেঁধে দেওয়া যায় তাহলে প্রতি বছর এইভাবে টাকা খরচের হাত থেকে বাঁচা যাবে এবং বাঁধগুলিও শক্ত থাকবে। স্যার, এই প্রসঙ্গে বলি, আমাদের ওখানে বোটখালির বাঁধের জন্য ৩০ লক্ষ টাকা খরচ করা হলেও সেখানে এক বোড়া মাটিও পড়েনি। এই ভাবে সেখানে সরকারি টাকা অপচয় হচ্ছে, নষ্ট হচ্ছে, চুরি হচ্ছে। উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনা জেলা পরিষদে আজ পর্যন্ত ৯।। কোটি টাকা গিয়েছে নদী বাঁধ মেরামতের জন্য কিন্তু তার তিন কোটি টাকা জেলা পরিষদে আটকে আছে, আজ পর্যন্ত পঞ্চায়েত সমিতির মাধ্যমে তা খরচ হয়নি। আমি আপনার মাধ্যমে সেজন্য বলব যে, ঐ সমস্ত টাকা ঠিকমতো দেওয়া হয় এবং নদী বাঁধগুলি যাতে মেরামত করা হয় তারজন্য প্রপার ব্যবস্থা গ্রহণ করবার জন্য আমি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নন্দদুলাল মাঝি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলার পাত্রসায়ার থেকে বিষ্ণুপুর যাবার রাস্তাটি দীর্ঘদিন কোনও রকম মেরামত না হবার ফলে যান চলাচলে অসুবিধার সৃষ্টি হয়েছে। যে কোনও দিন ঐ রাস্তায় দুর্ঘটনা হতে পারে। তাই যাতে রাস্তাটি অবিলম্বে মেরামত করা হয় তারজন্য আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার বারাবনী বিধানসভা কেন্দ্রে দীর্ঘদিন যাবৎ প্রোজেক্ট বুকলেটের মাধ্যমে যে সমস্ত মৌজাগুলিকে অলরেডি বৈদ্যুতিকরণ করা হয়েছে

বলে দেখানো হচ্ছে, প্রতি বছর বাজেটে এটাই বলা হচ্ছে, সেখানে জিনিসপত্র পড়ে থাকা সত্ত্বেও ঐ মৌজাগুলিতে বৈদ্যুতিকরণের কোনও কাজ করা হয়নি বা হচ্ছে না। সালামপুর ব্লকের মহিষমুন্ডা গ্রামে মাল ম্যাটেরিয়ালস পড়ে আছে, অথচ আজ পর্যন্ত সেখানে বিদ্যুতের ব্যবস্থা হয়নি। সাদনা ব্লকের প্রোজেক্ট নং বি.ডব্লু.এন.।২৫।১৭০, তার সঙ্গে বুকলেট, বারাবনী ব্লকের প্রোজেক্ট নং বি.ডব্লু.এন.।২২।১৪৭, তার সঙ্গে বুকলেটে যেসব জায়গা দেখান হয়েছে—চটি রানীগঞ্জ, নপড়া, পানীফলা, ফররাবাদ, আসনালা, কেলেজোড়া প্রভৃতি গ্রাম বিদ্যুতায়িত হয়ে গেছে বলে, অথচ ঐসব জায়গায় বৈদ্যুতিকরণের কোনও কাজ হয়নি। তারজন্য আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর কাছে জানতে চাই, ঐসব গ্রামে গঞ্জে বৈদ্যুতিকরণের কাজটা হবে কিনা, আর কতদিন সেখানকার মানুষদের অন্ধকারে রাখা হবে। দিন দিন বেকার সমস্যা বাড়ছে, অথচ শিক্ষিত বেকাররা বিদ্যুতের সহায়তায় কিছু করে যে খাবেন তার ব্যবস্থা হচ্ছে না। এদিকে দৃষ্টি দেবার জন্য আমি বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে এই হাউসে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করতে চাই। আমাদের সংবিধানে ধর্মনিরপেক্ষতার কথা উল্লেখিত আছে। আজকে আমরা খুবই দুঃখিত যে, আমাদের দেশের ধর্মনিরপেক্ষতাকে যারা ধ্বংস করেছেন তারা আজকে শপথ নিচ্ছেন কেন্দ্রে। যারা মাত্র ২৫ শতাংশ ভোট পেয়েছেন, যাদের অঙ্গে একটা কলঙ্ক জুড়ে রয়েছে, তাদের জন্য আজকে সকাল সাড়ে নটায় ফটক বদল করা হচ্ছে। আমাদের দেশের স্বাধীনতার সুবর্ণজয়ন্তী আমরা অতিক্রম করেছি। ১৯৯১ সালের ২১শে মে যখন রাজীব গান্ধী খুন হলেন তখন সেখানকার জেলা কংগ্রেস সভাপতি যিনি ছিলেন তিনি বা তার দলের কোন নেতা ঐ ডায়াসে উপস্থিত ছিলেন না। আজকে তিনি দল বদল করে সেই রামমূর্তি কেন্দ্রে মন্ত্রী হিসাবে স্বপথ নিয়েছেন। তাই আজকের দিনটা আমাদের দেশের কাছে কালো দিন। কারণ ধর্মনিরপেক্ষতা৷ বিঘ্নকারী ওদের নৈতিকতার কোনও বালাই নেই। যাকে তাকে নিয়ে ১৩টি সংগঠনকে সঙ্গে নিয়ে এবং কিছু নির্দলের মদত নিয়ে, যারা একটার পর একটা দুর্নীতির বেড়া জালে জড়িয়ে আছে তাদের মদত নিয়ে একটা সংখ্যালঘু সরকার প্রতিষ্ঠিত করতে যাচ্ছে। জনগণের রায়কে মর্যাদা না দিয়ে ১৮টি দলকে যুক্ত করে ৩৭ পারসেন্ট মানুষের রায় নিয়ে ৬৩ পারসেন্ট রায়ে বিরুদ্ধে এই সরকার শপথ নিতে যাচ্ছে। তাঁরা অনেক কিছু ঘোষণা করেছেন, তাঁদের কথার সঙ্গে কাজে যে মিল নেই তার প্রমাণ আমরা পেয়েছি। দ্বাদশ লোকসভা নির্বাচনে, মহারাষ্ট্রের মানুষ রাজস্থানের মানুষ এবং হরিয়ানার মানুষ যারা বি. জে. পি-র সঙ্গে সরকার পরিচালনা করছিলেন, তাদের বিরুদ্ধে তারা আজকে রায় দিয়েছে, তারা জেহাদ ঘোষণা করেছে। তারা আজকে প্রমাণ দিয়েছে এই ভাবে ধর্মের নামে আমারে ধর্ম নিরপক্ষেতার আদর্শকে নষ্ট করা যাবে না। দেশের

মানুষের উপর চাপিয়ে দেওয়া যাবে না। এই কথা তারা অস্বীকার করতে পারবেন না। তাই আমি আপনার মাধ্যমে সভার সমস্ত সদস্যদের কাছে আবেদন জানাচ্ছি, এই অশুভ শক্তির মোকাবিলা করার জন্য সমস্ত ধর্ম নিরপেক্ষ শক্তিকে ঐক্যবদ্ধ করে আসুন তাঁদের বিরুদ্ধে ধিক্কার জানাই।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। লোকসভা নির্বাচনের পর কাটোয়া বিধানসভা এলাকায় মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির কর্মিদের অত্যাচারে এলাকার শান্তি বিঘ্নিত হচ্ছে। কলসায় তারা কংগ্রেস পার্টি অফিস পুড়িয়ে দিয়েছে, এছাড়া সুদপুরে তফসিলি সম্প্রদায়ের একটা ক্লাব তারা ভেঙে দিয়েছে। অন্যান্য জায়গায় তারা এই ভাবে অত্যাচার চালিয়ে যাচ্ছে। আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবি জানাচ্ছি অবিলম্বে এই সমস্ত দুষ্কৃতকারীদের গ্রেপ্তার করে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক এবং এলাকায় শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনার জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী বিনয় দত্ত :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর কাছে কিছু নিবেদন করতে চাই। আমার এলাকা খানাকুলের রাজহাট ব্লকের রামচন্দ্রপুর গ্রামে ১৪ বছর ধরে একটা হেলথ সেন্টার চলছে। সেই হেলথ সেন্টারে ডাক্তার আছে, নার্স আছে এবং স্টাফেদের জন্য কোয়াটারও আছে। কিন্তু সেখানে কোনও বিদ্যুৎ নেই। যার ফলে এখানে অপারেশন থিয়াটারে ছোট-খাট কিছু হতে পারে কিন্তু বিদ্যুতের জন্য কিছু হচ্ছে না। আমার এলাকা একটা বানভাসি এলাকা, ৪-৫টি অঞ্চলের মানুষ এই হেলথ সেন্টারের উপর নির্ভরশীল, তারা যথেষ্ট উপকৃত এই হেলথ সেন্টার থেকে। এই হাসপাতালে বিদ্যুৎ না আসার জন্য এই নির্বাচন তারা বয়কটের হুমকি দিয়েছিল। হাসপাতালের এই বাড়িটি পি. ডব্লু. ডি. তৈরি করেছে। তারা হেলথ দপ্তরের উপর চাপিয়ে দিচ্ছে যে তারা ইলেক্ট্রিফিকেশন করেনি এবং সেই ব্যাপারে নানা অজুহাত দেখাচ্ছে। তারা বলছে হেলথ দপ্তরদ থেকে ইলেক্ট্রিফিকেশনে টাকা যদি পি. ডব্লু. ডি.-কে দেয় তাহলে তারা এটা করবে। এই ইলেক্ট্রিফিকেশনের ব্যাপারটা যাতে যথাযথ ভাবে হয় তার জন্য আমি আপনার মাধ্যমে উভয় দপ্তরের কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী হরিপদ বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জগদ্দল বিধানসভা কেন্দ্রের অন্তর্গত শ্যামনগর খ্রিস্টান হাসপাতাল দীর্ঘ দিন যাবৎ পড়ে আছে। এই হাসপাতাল খোলার জন্য আবেদন জানাচ্ছি। এই হাসপাতালটি অত্যাধুনিক ছিল, ৫০টি বেড ছিল এবং স্টাফ কোয়াটার ছিল এবং খুব ভাল চিকিৎসা হত। আমার বিধানসভা কেন্দ্রের মধ্যে হাসপাতাল না থাকায়

গরিব মানুষের চিকিৎসা ব্যাহত হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যাতে ওখানে একটা হাসপাতাল খোলা হয়।

[12-20 – 12-30 p.m.]

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্র অর্থাৎ মেদিনীপুর জেলার কাঁথি ১নং ব্লকের পিছাবনীতে একটা পাম্প হাউস তৈরি হবার পর আজকে দু'বছর পরও সেটি পড়ে আছে। আজও তাতে বিদ্যুৎ সংযোগ হয়নি। আমি আপনার কাছে এই ব্যাপারে বহু আবেদন করার পর সেখানে পাম্প হাউসটি তৈরি হয়েছে। বিদ্যুৎ সংযোগ না হবার ফলে এবং এলাকাটি নন-টিউবওয়েল জোন হওয়ার ফলে সেই এলাকার মানুষ পুকুরের জল খেতে বাধ্য হচ্ছে। এখনও পর্যন্ত পাম্প হাউসটিতে বিদ্যুৎ সংযোগ হয়নি। আপনি আমাকে পরামর্শ দিয়েছিলেন নিউ সেক্রেটেরিয়েটে গিয়ে মেকানিক্যাল চীফ ইঞ্জিনিয়ারের সঙ্গে দেখা করতে। আমি তাঁর সঙ্গে দেখা করেছি, কথা বলেছি এবং চিঠিও লিখেছি। আমি আপনার কাছে বারম্বার করে বলেছি। দু'বছর হল পাম্প হাউসটি তৈরি হয়েছে, শুধুমাত্র বিদ্যুৎ সংযোগের অভাবে সংশ্লিষ্ট এলাকার মানুষ পানীয় জল পাচ্ছে না। তারা পুকুরের জল খেতে বাধ্য হচ্ছে। সেই কারণে আমি আপনার কাছে দাবি করছি যাতে শীঘ্রই ওখানে বিদ্যুৎ সংযোগের ব্যবস্থা হয় এবং এলাকার মানুষ পানীয় জল পেতে পারে। আমি আপনাকে জিজ্ঞাসা করছি, এই ব্যাপারে আপনি উত্তর দিন।

**শ্রী গৌতম দেব :** এটা গত সপ্তাহে একটা মিটিং হয়েছে বলেই বলতে পারছি। পিছাবনী একটা বিরাট এলাকা। আমার সঙ্গে পাওয়ার মিনিস্টারের কথা হয়েছে, ১১ই এপ্রিল ওটি চালু হবে। আমরা সাড়ে চার লক্ষ টাকা বিদ্যুৎ দপ্তরে জমা দিয়ে দিয়েছি। ১১ই এপ্রিল প্রকল্পটি চালু হবে। পাওয়ার মিনিস্টার ওখানে যাবেন। এই ব্যাপারে পঞ্চায়েতকেও জানিয়ে দেওয়া হয়েছে। প্রায় ৬০ হাজার লোক ঐ প্রকল্পটি থেকে জল পাবে। আপনি ঐ এলাকার এম. এল. এ.। আপনি ওখানে গিয়ে মানুষকে বলবেন এবং আপনিও থাকবেন।

**মিঃ স্পিকার :** আপনি করে দিলেন? জনগণ তো ওখানে ওঁকে সমর্থন করেননি। তা সত্ত্বেও আপনি করে দিলেন।

**শ্রী তমালচন্দ্র মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেতুগ্রাম বিধানসভা এলাকায় দুটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে। সেই স্বাস্থ্যকেন্দ্রে কুকুরে কামড়ালে জলাতঙ্ক প্রতিষেধক কোনও ওষুধ

থাকছে না। এমনকি মহকুমা হাসপাতালেও থাকছে না। সেজন্য মানুষের খুবই অসুবিধা হচ্ছে। কুকুরে কামড়ালে যাতে জলাতঙ্কের ওষুধ পর্যাপ্ত ভাবে সরবরাহ করা হয় তারজন্য আমি দাবি জানাচ্ছি।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমবায় এবং অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এই বছরের ১লা মার্চ থেকে 'প্যাক্স' এর যাঁরা ম্যানেজার আছেন তাঁরা এবং কর্মচারী যাঁরা আছেন তাঁরা ধর্মঘট শুরু করেছেন। এরজন্য স্বল্প মেয়াদী এবং মধ্য মেয়াদী ঋণ আদায় বন্ধ হয়ে আছে। ক্ষুদ্র এবং প্রান্তিক চাষী যারা ৩১শে মার্চের মধ্যে ঋণ শোধ করলে সরকারি যে সাবসিডি পেতে পারতেন তা তাঁরা পাবেন না। তাঁদের বেশি হারে সুদ দিতে হবে। ঋণ পরিশোধ না দেবার ফলে তাঁরা খেলাপী হয়ে যাবেন এবং তাতে তাঁদের ভবিষ্যতে ঋণ পেতে দেরি হয়ে যাবে। বিষয়টি যাতে গুরুত্ব সহকারে মাননীয় মন্ত্রিদ্বয় দেখেন সেজন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রী দ্বীজেন্দ্র নাথ রায় :** (অনুপস্থিত ছিলেন)।

**শ্রী নির্মল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের রাজ্যে বিশেষ করে ডুয়ার্স অঞ্চলে আলিপুরদুয়ার মহকুমায় আদিম অধিবাসীদের বাস। সেই অধিবাসী তন্তুজীবিদের পরিষেবার জন্য আলিপুর দুয়ারে হ্যাণ্ডলুম ডেভেলপমেন্টের অফিস গড়ে তোলা হয়েছিল। সেটা খুঁড়িয়ে খুঁড়িয়ে চললেও এতদিন ওই দপ্তর থেকে তন্তুজীবীরা বিভিন্ন ধরনের ঋণ এবং অনেক রকম পরিষেবা পেয়ে আসছে। কিন্তু সম্প্রতি আমরা লক্ষ্য করছি যে, ১৯৯৩ সালে ওই হ্যাণ্ডলুম দপ্তরটিকে আলিপুরদুয়ার থেকে তুলে নেবার চেষ্টা হয়েছিল এবং তার বিরুদ্ধে সেখানকার মানুষেরা আন্দোলন করেছিল এবং তন্তুজীবীরাও আন্দোলন করেছিল। ফলে সেই অফিস ওখান থেকে সরিয়ে দেবার চেষ্টা করা হচ্ছে। অথচ গোটা মহকুমায় ওই ডেভেলপমেন্ট অফিসের আণ্ডারে ৮০ ভাগ তন্তুজীবী রয়েছে। সুতরাং সঙ্গতকারণেই অন্যান্য জেলায় দেখা যাচ্ছে যে, জেলার সাথেই হ্যাণ্ডলুম ডেভেলপমেন্টের অফিস। দার্জিলিংয়ের হ্যাণ্ডলুম ডেভেলপমেন্টের অফিস কালিম্পংয়ে, বালুরঘাটের দক্ষিণ দিনাজপুরে, বর্দ্ধমানের কাটোয়াতে কিন্তু আলিপুর দুয়ারের হ্যাণ্ডলুম ডেভেলপমেন্টের অফিসটা সরিয়ে নিয়ে যাবার চক্রান্ত হচ্ছে। আলিপুরদুয়ার এলাকাটা এমনিতেই নেগলেকটেড, সেখানে বিশেষ করে মহিলা তন্তুবায় এবং আদিবাসী মানুষেরা বাস করে। ওখান থেকে সরিয়ে যদি জলপাইগুড়িতে ওই হ্যাণ্ডলুম ডেভেলপমেন্টের অফিস স্থানান্তরিত করা হয় তাহলে আলিপুরদুয়ারের তন্তুজীবীরা কোনও রকম পরিষেবা পাবে না। ওখানে আদিম জাতি যেমন টোটো সম্প্রদায় এবং অন্যান্য

জাতি বাস করে। ওখানকার তন্তুজীবীরা এবং মহিলা তন্তুবায়রা এই ব্যাপারে জেলা শাসকের কাছে মেমোরাণ্ডাম দিয়েছে, তার কপি আমার কাছে আছে। তারা জেলা সমাহর্তার কাছেও মেমোরাণ্ডাম দিয়েছে। এর আগের মন্ত্রী এই প্রস্তাবটাকে বন্ধ করে রেখেছিলেন, সেইকারণে এবারকার মন্ত্রী শ্রী প্রলয় তালুকদারের কাছে আপনার মাধ্যমে অনুরোধ যাতে ওই হ্যাণ্ডলুম ডেভেলপমেন্টের অফিসটাকে আলিপুরদুয়ার থেকে জলপাইগুড়ি জেলাতে স্থানান্তরিত করা না হয়। ওখানে অধিকাংশ মহিলা এবং ট্রাইব্যাল সম্প্রদায়ের মানুষের বাস, সেইকারণে ওই অফিসটাকে যাতে অন্য জায়গায় স্থানান্তরিত করা না হয় সেই আবেদন মাননীয় মন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী অসিতকুমার মাল :** মাননীয় স্পিকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূম জেলার ব্রাহ্মণী নদীর ভাংলাতে প্রতি বছর বৃষ্টির ফলে কয়েক হাজার মানুষ জলমগ্ন অবস্থায় থাকে। বৃষ্টির সময়ে ওখানে চিকিৎসা হয় না, ফলে প্রতি বছর কিছু কিছু লোক এবং বাচ্চা মারা যায়। এই কারণে এই লোকসভা নির্বাচনে ৩টে বুথেই ভোট বয়কট করেছে। তারমধ্যে জয়চন্দ্রপুর, গোপালপুর এবং বাবলাডাঙ্গা ও টিঠিডাঙ্গার তফসিলি মানুষেরা বসবাস করে। আমি আগেরবারের বিধানসভাতে এই ব্যাপারে চিৎকার করেছিলাম, তার আগের বারেও এই ব্যাপারে চিৎকার করেছিলাম যে ওই এলাকার মানুষেরা এসব কারণে আমাকে এলাকাতে ঢুকতে দিচ্ছে না, কিন্তু তার কোনও প্রতিকার হয়নি। যারফলে ওই এলাকার মানুষ ব্যালটের মাধ্যমে ৩টে বুথের ভোট বয়কট করে। তাদের ভোট বয়কটের কারণ হচ্ছে ওকানকার রাস্তাঘাট এবং ব্রিজের অবস্থা খুব খারাপ। আমি মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, ওই এলাকার মানুষেরা বৃষ্টির সময়ে ওখান দিয়ে চলতে পারে না। রাস্তাঘাটের, অভাব, চিকিৎসার অভাবে মানুষ মারা যাচ্ছে। আমি বহুবার ওখানে রাস্তাঘাট এবং ব্রিজ নির্মাণ করার কথা বলেছি কিন্তু সরকারের ঘুম ভাঙেনি। এই লোকসভার নির্বাচনের সময়ে তারা ভোট বয়কট করেছে, এরপরেও কি সরকারের ঘুম ভাঙবে না? সেইকারণে আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানে রাস্তাঘাট এবং ব্রিজ অতি সত্বর নির্মাণ করা হয়।

[12-30 – 12-40 p.m.]

**শ্রী সুশীল বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নদীয়া জেলায় বাহাদুরপুর অরণ্যয় একটা সিংহ প্রকল্পের পরিকল্পনা করা হয়েছিল। জেলাতে নদীয়া জেলা পরিষদের সভাধিপতি, জেলা শাসক এবং ভারপ্রাপ্ত বন বিভাগের মন্ত্রী তাঁকে নিয়ে একটা সভা হয়েছিল। এখানে মাননীয় রাষ্ট্রমন্ত্রী ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রী কমলেন্দু সান্যাল এবং বন দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীমতী বিলাসিবালা সহিস উপস্থিত আছেন, এই বিষয়টা নিয়ে ওরাও উদ্যোগী

হয়েছিলেন। কিন্তু আজ পর্যন্ত এই প্রকল্পটা রূপায়িত হতে পারেনি। বিশ্বস্তসূত্রে জানতে পেরেছি, সমস্ত পরিকল্পনাটা অর্থ দপ্তরের অনুমোদন এর অপেক্ষায় আছে। তাই এটা যাতে অনতিবিলম্বে অনুমোদন পায় অর্থ দপ্তরের থেকে, তাই আপনার মাধ্যমে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আরো উল্লেখ থাকে যে এখানে এই প্রকল্প রচিত হলে একটা পর্যটন কেন্দ্র খোলা সম্ভব হবে। এটা কৃষ্ণনগর শহরের খুব কাছে এবং ৩৪ নম্বর জাতীয় সড়কের ধারে এবং রেইল যোগাযোগও আছে। শিয়ালদহ থেকে লালগোলা হয়ে রেইল লাইন আছে, এটা রূপায়িত হলে একটা সুন্দর পর্যটন কেন্দ্র করা সম্ভব। তাই আমি আপনার মাধ্যমে আবার মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি প্রয়োজনীয় অনুমোদনের জন্য।

**ডাঃ রামচন্দ্র মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং পঞ্চায়েত মন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। যারা এম. এল. এ. আছেন তারা পিপিল রিপ্রেজেনটেটিভ হিসাবে আসেন, সেইজন্য একটা বিশেষ বিষয়ে আম বলতে চাই। আমাদের ব্লক প্ল্যানিং এবং মনিটরিং নিয়ে যে মিটিং হয় জেলা পরিষদে সেখানে আমাদের কিছু সুযোগ সুবিধা থাকে এবং মেম্বাররা সেখানে মনিটরিং করার সুযোগ সুবিধা আমরা পাইনা বা দেওয়া হচ্ছে না। আমাদের সাবজেক্ট কমিটিতে এই কথা জানিয়েছি, যেটা রেকমেণ্ডেশন ছিল পঞ্চায়েত কনসার্ন এম. এল. এ.দের ব্লক প্লানিং কমিটির চেয়ারম্যান করা হোক। সেটা যদি মন্ত্রী বিবেচনা না করেন এবং বিধায়কদের এই বিষয়ে সুযোগ না দেওয়া হয় তাহলে পাবলিক রিপ্রেজেন্টেটিভ হিসাবে কাজ করতে পারে না। এবং ব্লকে প্ল্যানিং এবং মনিটরিং এর বিষয়টা দেখার সুযোগও পায়না। জেলার ক্ষেত্রে যে অসুবিধাটা আছে, সেখানে ডিস্ট্রিক্ট প্লানিং-এ সব বিধায়ককে রাখা হয়না। এছাড়া এম. পি.দের যে ১ কোটি টাকা বরাদ্দ করা হয়, এই ব্যাপারে হাউসে আলোচনা হয়েছে ২৫ লক্ষ টাকা বিধায়কদের দিয়ে ডেভেলপমেন্ট এর সুযোগ সুবিধা দেওয়া হবে। তাই আমি পঞ্চায়েত মন্ত্রীর কাছে জানাতে চাই, ওখানকার যে অ্যাডমিনিস্ট্রেটিভ ফাংশনারিজ এরিয়া আছে, এম. এল. এ.রা যে সাজেশন দেন সেইগুলি তারা নেননা। এখানে সরকারিভাবে ইন্সট্রাকশন দেওয়া হোক, আমরা সেই সুযোগটা যেন পাই।

**শ্রী চিত্তরঞ্জন মুখোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আর্কষণ করছি। আমার এলাকায় দাশপুরে গত ১২ই মার্চ তারিখে প্রচণ্ড এবং ভয়াবহ শিলাবৃষ্টির ফলে সেখানে ব্যাপক ক্ষয়ক্ষতি হয়েছে। বিশেষ করে ক্ষতিগ্রস্থ হয়েছে যারা দরিদ্র শ্রেণীর মানুষ, তাদের অসংখ্য বাড়ি ভেঙে গিয়েছে। এখনো পর্যন্ত আমাদের কাছে যে রিপোর্ট তাতে ২৫০০ বাড়ি ভেঙ্গে পড়েছে। এছাড়াও অন্যান্য ফসলের ক্ষতি হয়েছে, হাঁস, মুরগী মারা গেছে। অবিলম্বে এদের ত্রাণ সাহায্য করার

জন্য উপযুক্ত ব্যবস্থা নেওয়ার অনুরোধ করছি। আমরা এস. ডি. ও-র সাথে সাথে যোগাযোগ করে জেনেছি যে পরিমাণ ত্রাণ এসেছে তা প্রয়োজনের তুলনায় খুবই কম। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে আছেন, আমি অনুরোধ করব অবিলম্বে প্রয়োজনমত সাহায্য পৌঁছে দেওয়ার জন্য অনুরোধ করছি।

## ZERO HOUR

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের রাজ্যে পূর্ত ও সড়ক বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জি. টি. রোডের দুরাবস্থার ফলে উত্তরপাড়া, ভদ্রকালী, কোন্নগর থেকে বাগখাল পর্যন্ত রাস্তায় গর্তে ভর্তি একটু বৃষ্টি হলেই গর্তগুলো জলে ভর্তি হয়ে যায়। ফলে যানবাহন চলাচলে খুব অসুবিধা হচ্ছে, অ্যাম্বুলেন্সে করে রুগী নিয়ে যাওয়া যায়না। এর ফলে সেখানকার মানুষ খুবই দুরাবস্থার মধ্যে আছে এক গাড়ি পীচ এবং স্টোনচীপ কিছুদিন আগে নিয়ে এসে গর্তগুলোতে ফেলা হয়েছিল, কিন্তু বৃষ্টিতে তা আবার উঠে যায়। এইভাবে টাকা-পয়সার অপচয় হচ্ছে।

**শ্রী অশোক দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সামনে উচ্চ মাধ্যমিক পরীক্ষা আরম্ভ হবে। কিন্তু আমাদের কাছে শিক্ষক, ছাত্র-ছাত্রী এবং অভিভাবকরা এসে অভিযোগ করছে ঈদের আগে এবং পরে পরীক্ষার ডেট আছে ৮ই এপ্রিল এবং ১০ই এপ্রিল। স্বাভাবিকভাবেই তাদের কষ্ট হবে, তাই মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি যদি সম্ভব হয় তাহলে পরীক্ষার তারিখ পিছিয়ে দিন, তাহলে পরীক্ষার্থীদের সুবিধা হবে।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন আসানসোল এলাকায় বিভিন্ন ভাষাভাষী মানুষ বাস করেন এবং ওখান থেকে রাজ্য সরকার কয়লা এবং স্টীল থেকে সেস বাদ ৭৫০ কোটি টাকা আদায় করেন। কিন্তু সবচেয়ে দুভাগ্যর ব্যাপার হচ্ছে ওখানে সন্ধ্যা ছয়টার পর কোনও বাস আপনি পাবেন না। পশ্চিমবঙ্গের অনেক জায়গায় এবং ভারতবর্ষের অনেক জায়গাতেই রাতভোর বাস সার্ভিস চালু আছে। কিন্তু আসানসোল একটি গুরুত্বপূর্ণ শহর সেখানে সন্ধ্যা ছয়টার পর কোনও বাস পাওয়া যায়না। ওখানে এস. বি. এস. টি-সি-র একটি গ্যারেজও আছে, যাতে রাত্রি আটটা পর্যন্ত বাস সার্ভিস চালু থাকে এবং বাসে মানুষ যাতায়াত করতে পারে সেদিকে আপনি দৃষ্টি দেবেন।

**श्री राम जनम मांझा :** आदरणीय स्पीकर सर, मै आपके माध्यम से रिलीफ मिनिस्टर का ध्यान आकर्षित करना चाहता हूँ। हावड़ा जिला के कल्याणपुर केन्द्र मे

कुछ दिन आगे शिलावृष्टि होने के कारण बहुत से घर नष्ट हो चुका है। वहाँ से लोग दुसरे जगहो पर झोपड़ा बनाकर गुजर कर रहे है। भटरा अंचल मे भी शिलावृष्टि से काफी नुकसान हुआ है। मै माननीय मंत्री से अनुरोध करता हूँ कि वहाँ कुछ त्राण की कुछ रिलीफ आदि की व्यवस्था हो। वहाँ के लोग काफी भयभीत है। उनलोगों की सुरक्षा की व्यवस्था हो। वर्षा और शिलावृष्टि के बाद से वहाँ पर कुछ भयानक बिमारी जैसे कालरा डायरिया का भी प्रकोप हुआ है। इसलिए मै आपके माध्यम से उन ग्रामों के लोगों की सुरक्षा के लिए रिलीफ की व्यवस्था हो।

[12-40 – 12-50 p.m.]

**শ্রী সুধীর ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাজ্যের পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, ১-লা ডিসেম্বর ১৯৯৭ তারিখে সরকারি সিদ্ধান্ত অনুযায়ী আমাদের জেলার ক্ষেত্রে ৫ কিলোমিটারে ১.৫০ পয়সা এবং কলকাতায় ৪ কিলোমিটারের জন্য ১.৫০ পয়সা ভাড়া নির্ধারিত হয়। কিন্তু আমার বিধানসভা কেন্দ্রের ৮৩ নং রুটে, ৪ কিলোমিটারের কম জায়গাতেও ১.৭৫ পয়সা ভাড়া নেওয়া হচ্ছে। যেমন, হরিণডাঙা, থেকে সবার হাট বা দস্তপুর থেকে মজলিশপুর। আর. টি. এ.কে অনেকবার বলেও কিছু হয়নি, সেটা তো আপনাদের বাস্তুঘুঘুর বাসা হয়েছে, তারা আমাদের কথায় কর্ণপাত করে না। এই বিষয়ে মাননীয় মন্ত্রীকে যথাযথ ব্যবস্থা নেওয়ার অনুরোধ জানাচ্ছি।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পানিহাটিতে গত ২০/২৫ বছরে প্রায় দেড় লক্ষ জনবসতি বেড়েছে কিন্তু সেখানকার ড্রেনেজ সিস্টেমের কোনও পরিবর্তন হয়নি। আমাদের পক্ষ থেকে, পৌরসভার পক্ষ থেকে কোন প্রস্তাব গেলে এই দপ্তর থেকে কোনও উত্তর দেওয়া হয় না। বি. টি. রোডের দু-ধারে, পশ্চিম পালসিলা-শান্তিনগর এলাকায় একটি ১০ ফুটের ড্রেন এবং কে. সি. রোড ঘোলাতে ৩ ফুটের একটা ড্রেন করার প্রস্তাব, আমরা পৌরসভা দিয়েছি। যাতে অবিলম্বে এই ড্রেনেজ সিস্টেমের উন্নতি করা হয়, ঐ প্রস্তাব রূপায়িত হয়, সেইজন্য মাননীয় বিভাগীয় মন্ত্রীর কাছে অনুরোধ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় জনস্বাস্থ্য-কারিগরি বিভাগের মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। আমার বারাবনি বিধানসভা কেন্দ্রের যে-সমস্ত গ্রামে-গঞ্জে পি. এইচ. ই.-এর তরফ থেকে পানীয় জলের ব্যবস্থা করা হয়েছে, তা হয়েছে ১৯৭৩-৭৪ সালে কংগ্রেস আমলে। তারপর এই ২০ বছরে আজ পর্যন্ত এই সরকার আর কিছু করেনি। সেইসব পুরনো পাইপ লাইনে জল পড়েনা, সেসব রিপেয়ার

করারও কোনও ব্যবস্থা হয়নি। সালানপুর গ্রামে মহিষমুণ্ডাতে ৭ লক্ষ টাকা খরচ করে পাইপ-লাইন লে করা হয়েছে। কিন্তু সেখানে আজ পর্যন্ত এক ফোঁটাও জল পড়েনি। আবারও সেই সালামপুর ব্লকে মাদাইচক বলে একটা জায়গায় টিউবওয়েল পড়ে আছে। সেখানে পাইপ লাইন বসানো হয়েছে। সেখানে জল পড়েনি। যেখানে জল পড়ছিল, সেগুলি বন্ধ হয়ে আছে। এইভাবে পাইপ লাইনের জন্য লক্ষ লক্ষ টাকা খরচ হয়েছে। ৭-৮ লক্ষ টাকা খরচ হয়েছে। আমার বরাবনী ব্লকে খরাবর, নামুবিজারী, মিতালী, খয়েরকানালে পাইপ লাইন থাকা সত্ত্বেও জল পড়ছে না। সেখানে জলের দরকার। সেখানে রিজার্ভারের যা ক্যাপাসিটি সেটা বাড়ানো দরকার। এই ক্যাপাসিটি দেড় থেকে আড়াই লাখ করা দরকার। দরকার হলে ৩ লাখ করা দরকার। সেইজন্য আপনার অনুমতি নিয়ে হাউসের তরফ থেকে মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি যে, বারবার এই কথা বলা সত্ত্বেও ওই এলাকার উপর কেনও নজর দেওয়া হচ্ছে না। তিনি যদি দয়া করে একটা কথা বলেন যে, উনি করবেন কিনা, তাহলে এলাকার মানুষ শুনে খুশি হবেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় চেয়ারম্যান মহোদয়, সি. ই. এস. সি পশ্চিমবঙ্গের রাজ্য সরকারকে কিনে নিয়েছে এবং কিনে নেওয়ার ফলে, আজকে ওই প্রতিষ্ঠানের মালিক আর পি গোয়েঙ্কা বিদ্যুতের গ্রাহকদের উপর একের পর এক আর্থিক অত্যাচার চালিয়ে যাচ্ছে। আপনি জানেন যে, এর আগে বারবার আলোচনা করেছি যে, ১৫ কোটি টাকা এরা ফুয়েল সার চার্জের নামে সাধারণ বিদ্যুতের গ্রাহককের কাছ থেকে জোর করে আদায় করে, বেআইনী ভাবে নিয়েছিল। এরজন্য সরকার দেব কমিশন করেছিলেন। সেই দেব কমিশন রিপোর্ট দিয়েছিলেন যে, ১০০ কোটি টাকা নেওয়াটা অনৈতিক কাজ হয়েছে এবং অন্যায় হয়েছে। কিন্তু সি. ই. এস. সি এতটাই বেশি ক্ষমতাবান যে, তারা দেব কমিশনের রিপোর্টকে অস্বীকার করে বাটলীবয় কোম্পানিকে দিয়ে হিসাব পরীক্ষার নাম করে তারা ১০০ কোটি টাকার যৌক্তিকতা প্রমাণ করিয়ে দিয়েছিল। শুধু তাই নয়, আবারও তারা শতকরা ৪০ পয়সা ফুয়েল সারচার্জের নাম করে গ্রাহকদের কাছ থেকে নতুন করে টাকা শোষণের চেষ্টা করছেন। মাননীয় চেয়ারম্যান স্যার, কয়েক হাজার কোটি টাকার মুনাফাখোর এই আর পি গোয়েঙ্কার এই শিল্প প্রতিষ্ঠান আজও এই সরকারকে দিয়ে করাতে চাইছেন। এই সরকারের কোনও অস্তিত্ব নেই। এই সরকার ক্লীব। এই সরকার দুর্বল। মাননীয় বিদ্যুৎমন্ত্রী বারেবারে বলেছেন যে, তিনি সি. ই. এস সির বিরুদ্ধে ব্যবস্থা নেওয়ার চেষ্টা করছেন। কিন্তু আর পি গোয়েঙ্কা এতই ক্ষমতাবান আর এই সরকার এতই দুর্বল হয়ে গেছে যে, এই আর পি গোয়েঙ্কার কাছে সরকারকে মাথা নত করতে হচ্ছে। আমি গ্রাহকদের তরফ থেকে বলি যে, নতুন করে যে আবার ফুয়েল সারচার্জ বসানো হচ্ছে, এই ব্যাপারে ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী জয়ন্ত বিশ্বাস ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, অশোক মিত্র কমিশন তার প্রতিবেদন এ প্রশাসনিক সুবিধার জন্য পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা এবং মহকুমাকে ভাগ করার কথা বলেছেন। তার মধ্যে মুর্শিদাবাদ ছিল না। কিন্তু আপনি জানেন যে, মুর্শিদাবাদ সীমান্তবর্তী জেলা হিসাবে নয়, নানা কারণে সমস্যা বহুল। এর ফলে বহু ঘটনা ঘটছে। এক্ষেত্রে সাধারণ প্রশাসন এবং পুলিশ প্রশাসন ব্যর্থ হয়ে যাচ্ছে। এত দূরত্ব যে পলাশী থেকে ফরাক্কা পর্যন্ত। এই বিশাল জেলার প্রশাসনিক দুর্বলতা আমরা টের পাচ্ছি। যার ফলে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে, জেলাতে একটা নতুন করে মহকুমা গঠন করা হোক।

[12-50 – 1-00 p.m.]

এখন যে অবস্থা চলছে তাতে জেনারেল অ্যাডমিনিস্ট্রেশন, পুলিশ অ্যাডমিনিস্ট্রেশন ফেল করছে। সেই কারণে প্রশাসনিক তৎপরতার জন্য দ্রুততার জন্য মুর্শিদাবাদের মতো একটা নতুন করে একটা মহকুমা গঠন করা হয়, তার জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী অজয় দে ঃ** মাননীয় চেয়ারম্যান, আমি আপনার মাধ্যমে তফসিলি জাতি এবং উপজাতি দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সামনে পঞ্চায়েত নির্বাচন। এই পঞ্চায়েত নির্বাচন। এই পঞ্চায়েত নির্বাচনে একটা ব্যাপক আসন যে আসনে এস. সি, এস. টি প্রার্থীরা প্রতিদ্বন্দ্বিতা করবেন কিন্তু স্যার তাদের যে সার্টিফিকেট এর ব্যবস্থা এই সার্টিফিকেট পাওয়ার যে ভাবে দপ্তরের কাজ হয় সেই পদ্ধতিতে এনকোয়ারী হবে, তারপর তারা সার্টিফিকেট পাবেন। ৯৩ সালে যখন নির্বাচন হল তখন আমরা এবং শাসকদল এই সমস্যাটা বুঝে ছিলাম এবং সেই অনুযায়ী আমরা দাবি করেছিলাম, জরুরি ভিত্তিতে সার্টিফিকেট পাওয়ার কোনও রকম ব্যবস্থা নেই। যারা পিছিয়ে পড়া মানুষ প্রার্থী হবে, পঞ্চায়েত নির্বাচনে অংশ নেবে। কিন্তু সার্টিফিকেট পাওয়ার যে পদ্ধতি তাতে সার্টিফিকেট পাওয়া যাচ্ছে না। তাই দাবি করছি জরুরি ভিত্তিতে একটা সেল খোলা হোক, যাতে তারা সার্টিফিকেট পায় এবং প্রতিদ্বন্দ্বিতা করার সুযোগ পায়।

**শ্রী গৌতম দেব ঃ** মণিক বাবু, আপনি খরাবনের কথা বললেন, আদিবাসী অঞ্চল। সেখানে আমরা গিয়েছিলাম। ওটা বিহারের বর্ডার। সেখানে একটা প্রকল্প আমরা করছি আপনার আগে যিনি এম. এল. এ ছিলেন, মিঃ দাস, বহুদিন ছোটাছুটি করেছেন। আমরা ২১ তারিখে সেই প্রকল্প আমরা স্যাংশন করেছি। আদিবাসী এলাকা নদী থেকে জল নেবে। ২১ তারিখে শুরু হবে। আমিও সেখানে যাব, এম. এল. এ দেরও থাকতে বলা হয়েছে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** স্যার, আপনার মাধ্যমে আমি বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি। মাধবডিহিতে একটা সাব ষ্টেশন করার জন্য বহুদিন থেকে প্রচেষ্টা চলছে। ৯৭ সালের জুলাই মাসে সেটা তৈরি হয়ে যায়, উদ্বোধন হয় কিন্তু গ্রাহকদের আজ পর্যন্ত কানেকশন দেওয়া হচ্ছে না। যাতে এটা সত্বর দেওয়া হয়, ওই এলাকায় হাজার হাজার বিঘে বোরো ধানের চাষ হয়েছে, সেগুলো নষ্ট হয়ে যাবে। সত্বর এই কানেকশন দেওয়ার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী বিনয় দত্ত ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে আমি কেন্দ্রীয় সরকারের কাছে দাবি করছি, রাজ্যসরকারে পক্ষ থেকে যাতে এই দাবি যায়, তার জন্য আমি অনুরোধ করছি। আরামবাগ থেকে তারকেশ্বর, তারকেশ্বর থেকে আরামবাগ, বিষ্ণুপুর পর্যন্ত রেলের লাইনের দাবি। ৫২ সাল থেকে এই দাবি উঠেছে এবং ওই এলাকা বিভিন্ন খ্যাতনামা ব্যক্তির জন্মস্থান। নবজাগরণের পথিকৃত রামমোহন রায়, শ্রী শ্রী রামকৃষ্ণ ঠাকুর, বিজ্ঞানী জ্ঞান ঘোষ এখানে জন্মেছিলেন। প্রাক্তন মুখ্যমন্ত্রী প্রফুলচন্দ্র সেন ওই এলাকায় কাজ করেছিলেন। ওই এলাকাটি একটি ঐতিহাসিক এলাকা, ওই এলাকায় রেল লাইনের খুব প্রয়োজন। ওখানে অনেক রাইস মিল গড়ে উঠেছে, অনেক হ্যাচারী গড়ে উঠেছে, আলু চাষীদের জন্য অনেক কোল্ড স্টোরেজ গড়ে উঠেছে। ওই এলাকার সাথে কলকাতার যোগাযোগের ক্ষেত্রে রেল লাইন সবচেয়ে বেশি দরকার। এক সময় গনিখান চৌধুরি বলেছিলেন ওই রেল লাইন করে দেবেন। তাই আমি ওই অঞ্চলে রেল লাইনের দাবি আবার করছি। আরামবাগ থেকে তারকেশ্বর, তারকেশ্বর থেকে আরামবাগ-বিষ্ণুপুর পর্যন্ত।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আপনার মাধ্যমে আমি মাননীয় পরিবহন মন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা দক্ষিণবঙ্গের মানুষ, বিশেষ করে কাঁথি-দীঘার দিকের মানুষ সাধারণ ভাবে ৬ নং জাতীয় সড়ক দিয়ে যাতায়াত করে যেটাকে বোম্বে রোড বলে চিহ্নিত করা হয়েছে। আমাদের দক্ষিণবঙ্গের মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্র এখানে উপস্থিত আছেন আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাস্তা আমাদের কাছে আজকে হয়ে দাঁড়িয়েছে। এই রাস্তা দিয়ে হাওড়া থেকে দীঘা যেতে ৫ ঘন্টার মত সময় লাগে কিন্তু কোনও কোনও দিন ১২ ঘন্টারও বেশি সময় লেগে যায়। ৬ নং জাতীয় সড়কে যদি কোনও অ্যাক্সিডেন্ট হয় তাহলে সেখান থেকে সরিয়ে নেওয়ার কোনও ব্যবস্থা নেই। ওই রাস্তা এখন অভিশপ্ত রাস্তা হয়ে দাঁড়িয়েছে। পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় মন্ত্রীরা অনেকেই এখানে উপস্থিত আছেন আমি তাঁদের কাছে এর প্রতিকার দাবি করছি। এই রাস্তা দিয়ে মানুষ নিত্য সময় মতো যাতায়াত করতে পারার জন্য প্রতিকার দাবি করছি। আমি আশা করি সূর্যকান্ত বাবু এখানে উনি এ ব্যাপারে

উদ্যোগ নিয়ে এর সুরাহার ব্যবস্থা করবেন।

**শ্রী আব্দুস সালাম মুন্সী ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রী এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। সি.ই.এস.সি. এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ নতুন করে ফুয়েল সারচার্জ গ্রাহকদের উপর চাপাবার চেষ্টা করছেন আমি তার তীব্র প্রতিবাদ করছি। সি.ই.এস.সি. ৪০ পয়সা পার ইউনিট সারচার্জ বাড়াবার চেষ্টা করছে এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদ ৪২ থেকে ৬৫ পয়সা ফুয়েল সারচার্জ বাড়াবাড় ব্যবস্থা করছে, আমি এর তীব্র প্রতিবাদ করছি। স্যার, এক পয়সা বাস ভাড়া বৃদ্ধির প্রতিবাদ করতে গিয়ে তাঁরা অফিস-আদালত পুড়িয়েছিলেন, আবার তাঁরাই আজকে ৪০ পয়সা এবং ৬৫ পয়সা করে ফুয়েল সারচার্জ বাড়াচ্ছেন।

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মিঃ চেয়ারম্যান স্যার, আমি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাধ্যমিক পরীক্ষা শুরু হয়েছে আর তমলুক মহকুমায় ব্যাপক লোডশেডিং-এর মুখোমুখি হচ্ছে ছাত্র-ছাত্রীরা। তারা আমাদের গালাগালি করে, তারা বলে আপনারা বিধানসভায় কি করেন, আমরা আলো পাই না। ওখানে রাত্রে বেলায় আলো থাকে না, দিনের বেলায় থাকে। এই লোডশেডিংয়ের জন্য ছাত্র-ছাত্রীদের পড়াশোনা ক্ষতিগ্রস্থ হচ্ছে। সামনেই আবার উচ্চ-মাধ্যমিক পরীক্ষা হবে। এই দুই পরীক্ষার সময় বিদ্যুৎ দপ্তরের যদি সাহচর্য না থাকে তাহলে পড়াশোনা ব্যাহত হবে। মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন যাতে বিদ্যুৎ সরবরাহ শহরাঞ্চলেও ঠিক থাকে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকে রাজ্য সরকার যে ভাবে বিদ্যুৎ গ্রাহকদের স্বার্থ জলাঞ্জলি দিয়ে গোয়েঙ্কাদের পৃষ্ঠপোষকতা করার উদ্দেশ্যে নতুন করে গ্রাহকদের উপর বাড়তি ফুয়েল সারচার্জ বাড়াবার উদ্যোগ নিয়েছে সেটা উদ্বেগজনক। আমি এর বিরুদ্ধে তীব্র প্রতিবাদ জানাচ্ছি। গোয়েঙ্কাদের মালিকানায় সি.ই.এস.সি. হাজার হাজার কোটি টাকা লাভে চলছে। ইদানিংকালে তারা গ্রাহকদের কাছে থেকে ১০০ কোটি টাকা আদায় করেছে। সরকারি তদন্ত কমিটির রিপোর্টে সেটা প্রকাশিত হয়েছে। সেই টাকা গ্রাহকদের হাতে ফিরিয়ে দেওয়া তো দূরে থাক উল্টে সেই গোয়েঙ্কাদের স্বার্থে ১৫।১৬ পয়সা ফুয়েল সারচার্জ বাড়ানোর অনুমতি দেওয়া হচ্ছে। ১ পয়সা বাড়ালে ৪ কোটি টাকা এবং ১৮ পয়সা বাড়ালে ৭২ কোটি টাকা বাড়তি আয় তাঁরা করতে পারবে। তাই স্যার, এই ভাবে গোয়েঙ্কাদের স্বার্থে নগ্ন পৃষ্ঠপোষকতা করে গ্রাহকদের উপর ফুয়েল সারচার্জ বাড়াতে দেওয়ার জন্য আমরা উদ্বেগ জানাচ্ছি এবং অবিলম্বে সরকারকে এই পদক্ষেপ থেকে বিরত থাকার দাবি করছি।

*[1-00 – 2-15 p.m.(Including Adjournment)]*

**শ্রী সমর হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঈদ এবং দুর্গাপুজো উপলক্ষ্যে বিধায়কদের মাধ্যমে দুঃস্থ পরিবারকে শাড়ি, ধুতি, ইত্যাদি দেওয়া হয়—এটা সকলে জানেন। মাননীয় মন্ত্রী মহাশয়কে জানানোর ফলে ঐ সামগ্রীর মান কিছুটা উন্নত হয়েছে। এজন্য তাঁকে ধন্যবাদ। ঈদ এবং দুর্গাপুজো উপলক্ষ্যে ঐ শাড়ি, ধুতি, ইত্যাদি সামগ্রী যাতে আরও ভালো মানের সরবরাহ করা হয় তার আবেদন জানাচ্ছি।

**শ্রী আব্দুল মান্নান :** (নট প্রেজেন্ট)।

**শ্রী সুনীতি চট্টরাজ :** (নট প্রেজেন্ট)।

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস :** মাননীয় চেয়ারম্যান স্যার, আজকের দিনটা ভারতবর্ষের রাজনীতিতে একটা 'কালা দিবস' হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। আজকে দিল্লির ক্ষমতায় ভারতীয় জনতা পার্টির মতো একটা প্রতিক্রিয়াশীল দল ক্ষমতাসীন হয়েছে। এর তাৎপর্য্য হবে সুদূরপ্রসারী। বি.জে.পি.-র যে কর্মসূচি ঘোষণা করা হয়েছে সেই কর্মসূচির মধ্যে দিয়ে গোটা ভারতবর্ষকে সামন্ততান্ত্রিক দেশে পরিণত করার জন্য একটা পরিকল্পনা করা হয়েছে। সামন্ততান্ত্রিক বিধি ব্যবস্থা আমাদের দেশে পত্তন করে তার মধ্যে দিয়ে গোটা দেশের প্রগতিশীল চিন্তা ভাবনাকে ধ্বংস করার জন্য আজকে যে সরকার প্রতিষ্ঠিত হল তা অত্যন্ত মারাত্মক। স্বাধীনতার ঐতিহ্য এবং গণতান্ত্রিক লড়াই-র অভিজ্ঞতা সমৃদ্ধ এ দেশের মানুষ। এ বিষয়ে পরবর্তীকালে দলমত নির্বিশেষে একটা প্রস্তাব আসবে বলে আমি মনে করি। উচ্চ-কণ্ঠে এর বিরুদ্ধে প্রতিবাদ হওয়া উচিত। কেন্দ্রের ঐ প্রতিক্রিয়াশীল সরকারের বিরুদ্ধে লাগাতার গণ আন্দোলনের মধ্যে দিয়ে জনসাধারণের চেতনাকে বাড়াতে হবে। ওঁরা যে এই ভাবে দেশটাকে ধ্বংসের পথে নিয়ে যাবে তাতে কোনও সন্দেহ নেই। পশ্চিমবাংলার জনসাধারণের সঙ্গে আমরাও উদ্বিগ্ন এবং আপনার মাধ্যমে আজকে এই ধিক্কার সর্বত্র পৌঁছে দিতে চাই। আজকে ধর্ম নিরপেক্ষ শক্তিকে সংহত করে সাম্প্রদায়িক এবং প্রতিক্রিয়াশীল শক্তির বিরুদ্ধে দুর্বার গণ আন্দোলন গড়ে তুলতে হবে।

**শ্রী সৌগত রায় :** আজকে আমরা অত্যন্ত দুঃখের সাথে লক্ষ্য করছি যে দিল্লিতে একটা নতুন সরকার শপথ নিচ্ছে। নির্বাচনে জিতে যদি কেউ শপথ নেয় তাতে আপত্তি থাকে না। কিন্তু ভারতীয় জনতা পার্টি যে ভাবে ইন-ডিপেন্ডেন্টদের নিয়ে তাদেরকে মন্ত্রী সভার লোভ দেখিয়ে তাদের সঙ্গে সামিল করছে সেটা অত্যন্ত দুঃখের। যাঁরা আজ মন্ত্রী সভায় শপথ নিলেন তাঁদের মধ্যে এমন অনেকেই আছেন যাঁরা বাবরি মসজিদ ধ্বংসের সময় ঘটনাস্থলে দাঁড়িয়েছিলেন। আজ তাঁরাই রাষ্ট্রপতির কাছে সংবিধানের শপথ নিলেন।

বাবরি মসজিদ ভাঙ্গার মধ্যে দিয়ে যাঁরা সংবিধানকে পদদলিত করেছেন তাঁদের ন্যাশনাল এজেন্ডার পিছনে লুকিয়ে আছে হিন্দুত্ববাদ। বাবরি মসজিদ ধ্বংস, গান্ধী হত্যার সঙ্গে এরা যুক্ত। আমরা জাতীয় কংগ্রেসের পক্ষ থেকে বলছি যে আজকের দিনটি অত্যন্ত দুঃখজনক দিন। আমরা, জাতীয় কংগ্রেস ভারতবর্ষের ধর্ম নিরপেক্ষ দল হিসেবে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই চালাবে। আমরা পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে যেমন লড়াই করব তেমনি সারা দেশে এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধেও লড়াই করব। এই সাম্প্রদায়িক শক্তিকে প্রতিহত করার জন্য লড়াই চালিয়ে যাব। এর ফলে এই যে সাম্প্রদায়িক চরিত্র যার পিছনে আর.এস.এস.-এর সমর্থন আছে সেটা বেরিয়ে যাবে। এতে মানুষের চোখ খুলে যাবে। এদের বিরুদ্ধে লড়াইয়ে সবাই সামিল হবে বলে আমাদের বিশ্বাস।

**(At this stage the House was adjourned till 2.15 p.m.)**

[2-15 – 2-20 p.m.(After Adjournment)]

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** ঃ মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিধানসভা কক্ষে গত ১২ই মার্চ মহামহিম রাজ্যপাল শ্রী কে.ভি.রঘুনাথ রেড্ডি যে ভাষণ দেওয়ার চেষ্টা করে ব্যর্থ হয়েছেন, যে ভাষণ এই সভার সদস্যরা শুনতে পাননি, সেই অশ্রুত ভাষণের ওপর আমি আমার বক্তব্য পেশ করছি।

আজকে পশ্চিমবাংলায় হাজার হাজার শ্রমিক অনাহারে মারা যাচ্ছে। ডানলপ কারখানার মালিক কারখানায় লক-আউটের নোটিশ ঝুলিয়ে দিচ্ছে। অথচ আমাদের সরকার এবং তার মুখপাত্র রাজ্যপালের বিন্দুমাত্র লজ্জা বলে কোনও বস্তু নেই, মানবিকতা বলে কোনও ব্যাপার নেই, মানুষের মন বোঝবার কোনও প্রচেষ্টা নেই। কতগুলো সাজানো মিথ্যা কথা রাইটার্স বিল্ডিংস থেকে সাজিয়ে রাজ্যপালের হাতে তুলে দেওয়া হয়েছে। সেই কথাগুলো বলবার চেষ্টা করে বা অপচেষ্টা করে ব্যর্থ হয়ে তিনি এখান থেকে পালিয়ে গিয়ে কোনও রকমে নিজের সম্মান রক্ষা করেছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের দুই এবং তিন, এই দুটি অনুচ্ছেদে শুধু শোকের ব্যাপার থাকায়, আমি ঐ দুটো নিয়ে কিছু বলছি না।

চার নং পরিচ্ছদে তিনি বলছেন, "সদস্যরা অবগত আছেন, লোকসভার সাধারণ নির্বাচন সদ্য সমাপ্ত হয়েছে। রাজ্যে নির্বাচন অবাধ, সুষ্ঠু ও শান্তিপূর্ণ ভাবে অনুষ্ঠিত হয়েছে"।

মননীয় উপাধ্যক্ষ মহাশয়, গোটা ভারতবর্ষের পত্র-পত্রিকা এবং ইলেক্ট্রনিক মিডিয়া দেখিয়ে দিয়েছে যে, ১৯৭৭ সালের পর থেকে পশ্চিমবাংলায় প্রতিটি নির্বাচনে যারা গণতান্ত্রিক পদ্ধতিতে লড়াই করতে চায় তাদের ওপর শোষক সি.পি.এম. দল কি অগণতান্ত্রিক, ফ্যাসিস্ট কায়দায় অত্যাচার চালাচ্ছে। ভারতবর্ষের প্রতিটি সংবাদপত্রের শিরোনামে এই জিনিস উঠে এসেছে। এমন কি কলকাতা দূরদর্শন নির্বাচনের দিন সন্ধ্যার সময় দেখিয়েছে খোলা তরোয়াল হাতে নিয়ে সি.পি.এম.-এর একদল সন্ত্রাসবাদী আক্রমণকারি গণতান্ত্রিক কর্মিদের ওপর কি রকম আক্রমণ করেছে। দূরদর্শন দেখিয়ে দিয়েছে কি ভাবে বুথে ঢুকে ব্যালট পেপার ছিনতাই করে একটার পর একটা ছাপ্পা ভোট দিয়েছে। বুথে ঢুকে বিপ্লবকে তরান্বিত করার নামে গণতন্ত্রকে ভ্রস্টাচারে পরিণত করা হয়েছে। এই সরকারের বিন্দু মাত্রও গণতান্ত্রিক পদ্ধতি, গণতান্ত্রিক রীতি-নীতির প্রতি প্রেম, শ্রদ্ধা, ভালবাসা নেই। এই অগণতান্ত্রিক সি.পি.এম. সরকারের মুখপাত্র হয়ে রাজ্যপাল যে মিথ্যা ভাষণ, অসত্য ভাষণ এখানে রেখে যাবার চেষ্টা করলেন, একে আমরা কখনোই সমর্থন করতে পারি না।

আমরা দেখেছি বিগত লোকসভা নির্বাচনে ভ্রস্টাচারের মাধ্যমে নির্মম স্বেচ্ছাচারিতা চালিয়ে পশ্চিমবাংলার গণতান্ত্রিক মানুষদের কণ্ঠকে রুদ্ধ করে নির্বাচনকে প্রহসনে পরিণত করা হয়েছে। এত কিছুর পরেও এই নির্বাচনে শাসক দল তাদের ২৭ জন মন্ত্রীর কেন্দ্রে পরাজিত হয়েছে। বিগত লোকসভার নির্বাচন যদি সুষ্ঠুভাবে হত তাহলে পশ্চিমবাংলা থেকে সি.পি.এম. এবং তার লেজুর দলের কোনও প্রার্থীই দ্বাদশ লোকসভায় গিয়ে উপস্থিত হতে পারতেন না, চিরদিনের মতো তাঁরা হারিয়ে যেতেন।

[2-20 – 2-30 p.m.]

আজকে সন্ত্রাসের বল্গাহীন ব্যবস্থা চালিয়ে, প্রশাসনের এক অংশকে কিনে নিয়ে, কো-অর্ডিনেশন কমিটির মাতব্বরদের মাধ্যমে যারা নির্বাচন ব্যবস্থাটাকে ধ্বংসের দিকে ঠেলে দিয়েছেন আমি রাজ্যপালের ভাষণের উপর বক্তব্য পেশ করার সুযোগে সর্বপ্রথম সেই প্রচেষ্টাকে ধিক্কার জানাই, নিন্দা করি। সি.পি.এম.-এর এই ফ্যাসিজিমের বিরুদ্ধে পশ্চিমবাংলার মানুষ আগামী দিনে আরও ব্যাপক আন্দোলন করবেন। যেখানে তারা বিন্দুমাত্র সুযোগ পেয়েছেন, স্যার, আপনি লক্ষ্য করেছেন কলকাতা শহর এবং কলকাতা শহরকে ঘিরে যে উপনগরীগুলি রয়েছে, সেখানকার মানুষ মোটামুটি পড়াশুনা করেন, পত্র পত্রিকার সাথে যোগাযোগ রাখেন এবং সংঘবদ্ধ প্রতিবাদের মাধ্যমে গণতান্ত্রিক মূল্যবোধকে বাঁচিয়ে রাখার চেষ্টা করেন সেই গোটা কলকাতা শহর এবং তার আশেপাশের অঞ্চলগুলিতে সি.পি.এম.-এর বল্গাহীন অত্যাচার সত্ত্বেও, তার ফ্যাসিস্ট কার্যকলাপ সত্ত্বেও দলে দলে মানুষ ভয়ভীতিকে উপেক্ষা করে, তাদের সন্ত্রাসকে পদদলিত করে সি.পি.এম.-

এর গুন্ডা ও অত্যাচারীদের বিরুদ্ধে গণ রায় দিয়েছেন। সি.পি.এম. এবং তাদের লেজুড় দলগুলি এই অঞ্চল থেকে নিশ্চিহ্ন হয়ে গিয়েছে। স্যার, ৫ নং অনুচ্ছেদে মাননীয় রাজ্যপাল মহাশয় মিথ্যা কথা বলেছেন। তিনি বলেছেন, 'রাজ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতি ছিল। রাজ্যে সাম্প্রদায়িক পরিস্থিতি ছিল শান্তিপূর্ণ। মূলত সাম্প্রদায়িক সহিষ্ণুতা'.....

(গোলমাল)

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** আপনি কোন দলের সেটা আগে বলুন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** আমি গণশত্রুদের বিরুদ্ধে যারা তাদের দলের। মাননীয় রাজ্যপাল বলছেন, 'রাজ্যে আইন শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক ছিল। সাম্প্রদায়িক পরিস্থিতি শান্তিপূর্ণ। মূলত সাম্প্রদায়িক সহিষ্ণুতা ও সম্প্রীতির সুদীর্ঘ ঐতিহ্য, বিচক্ষণ রাজনৈতিক নেতৃত্ব ও প্রশাসনের তৎপরতার ফলে এটা সম্ভব হয়েছে'।

(গোলমাল)

স্যার, আপনি যদি গতবারের মাননীয় রাজ্যপালের ভাষণটি দেখেন তাহলে দেখবেন একই অনুচ্ছেদে একই কথা তিনি বলে গিয়েছেন। তাতে আছে,—

"State Government through consistent effort have been able to create an environment conducive to industrial investment and natural peaceful element".

একই কথা তিনি বারবার বলে যাচ্ছেন যে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা পরিস্থিতি অত্যন্ত সন্তোষজনক।

(গোলমাল)

স্যার, আমার কথা নয়, যারা চিৎকার করছেন না জেনে, না বুঝে তাদেরই মুখ্যমন্ত্রীর সহধর্মিনী শ্রীমতি কমল বসু তিনি কিন্তু ওদের এই কথা বা রাজ্যপালকে শেখানো ওদের কথার সঙ্গে একমত পোষণ করেন না। এটা আমার কথা নয়, দি 'স্টেটসম্যান পত্রিকা' কি বলছেন দেখুন। পালের গোদা মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর সহধর্মিনী শ্রীমতি কমল বসু বলছেন— সি.এম.'স ওয়াইফ.....

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** আপনারা বসুন, ওকে বলতে দিন, আপনাদের বলার সময় আপনারা বলবেন।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি** : ছেড়ে দিন স্যার, ছেড়ে দিন। মুর্খদের উপদেশ দিলে ওদের রাগিয়েই দেওয়া হয় তার কারণ উপদেশ শোনার ক্ষমতা ওদের নেই। মুর্খ বলি কেন ওদের সেটা স্যার, তাহলে বুঝতে পারছেন। 'মূর্খানাম উপদেশায় প্রকোপায় ন প্রশান্তে। এতে ওদের শান্তি করবে না, ওদের অশান্তিই গড়ে তুলবে। যাদের যুক্তি নেই তাদের গলার জোরটাই জোর'। স্যার, এখানে বলছে, C.M.'s wife blasts Buddhadeb in public. এর বাংলা করলে দাঁড়ায়, মাননীয় মুখ্যমন্ত্রীর সহধর্মিনী প্রকাশ্যে বুদ্ধদেবকে ভর্ৎসনা করলেন। না, না, এ বুদ্ধদেব সিদ্ধার্থ নয়, এ বুদ্ধদেব আমাদের স্বরাষ্ট্রমন্ত্রী বুদ্ধদেব ভট্টাচার্য কি বলছেন স্টেটসম্যান পত্রিকাতে দেখুন।

"The State Home (Police) Minister widely believed to be the Chief Minister-in-waiting, faced perhaps the most embarrassing moments in his ministerial career at Raj Bhavan. Much to his bewilderment, Mr. Bhattacharjee was rebuked by Mrs. Kamal Basu for 'inept handling' of his portfolio and the police's failure to check crime".

মাননীয় মুখ্যমন্ত্রীর স্ত্রী রাজভবনে দাঁড়িয়ে তিনি বুদ্ধদেব ভট্টাচার্যের অপদার্থতার জন্য, তাঁর দপ্তরে দায়িত্ব পালনের অপদার্থতার জন্য তাঁকে জনসাধারণের সামনে ধমকে দিলেন।

Mrs. Basu had just entered Raj Bhaban escorted by police and security officers, and was looking for a seat when she faced a smiling Mr. Bhattacharya. The Minister asked her 'kemon achhen' (How do you do?)

সামান্য হেসে জিজ্ঞাসা করেছিলেন—Little could he have expected her reactions to the innocent question. সেটা যে এভাবে ফিরে আসবে বুদ্ধদেব বাবু বুঝতে পারেননি। Mrs. Basu flew into a rage straightway. "What have you been doing as the Home Minister?... এই অপদার্থ বুদ্ধদেব ভট্টাচার্য স্বরাষ্ট্রমন্ত্রী হিসাবে করছেন কি? বলছেন কে? মুখ্যমন্ত্রীর সহধর্মিনী কমল বসু!

What have you been doing as the Home Minister, She asked. There are so many dacoities in the city now-a-days. People are being murdered in daylight. With the Minister squirming in embarrassment before senior IPS officers, Mrs. Basu continued her tirade. There is so much crime nowadays. Isn't that a shame? Is there any law and order

in the State any more?

প্রশ্ন করছেন কে? মুখ্যমন্ত্রীর জায়া। কোথায় প্রশ্ন করছেন? রাজভবনের মধ্যে বসে। কাকে প্রশ্ন করছেন? স্বরাষ্ট্রমন্ত্রীকে। কি প্রশ্ন করছেন Is there any law and order in the state any more? এই রাজ্যে আইন শৃঙ্খলা বলে কোনও বস্তু কি আছে? তোমার রাজত্বে প্রত্যহ ডাকাতি হচ্ছে। মিসেস বাসু বলেছিলেন—There are so many dacoities in the city now-a-days. People are being murdered in day light. মুখ্যমন্ত্রীর জায়া এসব বলেছেন। আর রাজ্যপাল তাঁর অভিভাষণে বলছেন রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক ছিল। আমি কার কথা শুনব? মুখ্যমন্ত্রীর জায়ার কথা, নাকি রাইটার্স বিল্ডিং-এর আমলাদের সাজানো কিছু মিথ্যে কথা যা রাজ্যপালকে দিয়ে বলিয়েছেন।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি একের পর এক নজির দিতে পারি, কিন্তু আমার সময় কম। পশ্চিমবঙ্গের আইন শৃঙ্খলা পরিস্থিতি নাকি ভাল! কলকাতায় এই ১৯৯৮ সালের জানুয়ারি-ফেব্রুয়ারিতে খুন হয়েছে ১৯টি, ডাকাতি হয়েছে ৫টি। ফেব্রুয়ারি-মার্চে, অবশ্য মার্চের সবে মাঝামাঝি, খুন হয়েছে ১২টি, ডাকাতি হয়েছে ৪টি। দক্ষিণ ২৪-পরগনায় জানুয়ারি-ফেব্রুয়ারিতে খুন হয়েছে ৭১টি, ডাকাতি হয়েছে ১৩৫টি; ফেব্রুয়ারি-মার্চে খুন হয়েছে ৩৯টি, ডাকাতি হয়েছে ৭৩টি। উত্তর ২৪-পরগণা, এই জেলায় জানুয়ারি-ফেব্রুয়ারিতে খুন হয়েছে ৩১টি, ফেব্রুয়ারি-মার্চে খুন হয়েছে ১৮টি, ডাকাতি হয়েছে ৩৬টি। হাওড়া জেলায় জানুয়ারি-ফেব্রুয়ারিতে খুন হয়েছে ১৯টি এবং ফেব্রুয়ারি-মার্চে খুন হয়েছে ১১টি। মেদিনীপুর জেলায় খুন হয়েছে জানুয়ারি-ফেব্রুয়ারিতে ১৮টি, ফেব্রুয়ারি-মার্চে ১৩টি। আর পশ্চিমবঙ্গে গত দুই বছরে লক-আপ ডেথ হয়েছে ১৯টি, বিচারাধীন বন্দিদের পিটিয়ে খুন করা হয়েছে। জেল কাস্টডিতে গত এক বছরে খুন হয়েছে ৯টি। স্বরাষ্ট্রমন্ত্রীর নির্লজ্জতা এমন অবস্থা দাঁড়িয়েছে যে, প্রতি মাসে একজন করে বিচারাধীন বন্দিকে যখন পিটিয়ে মারা হয়েছে তখন রাজ্যপালকে দিয়ে বলিয়ে নেওয়া হয়েছে রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি ছিল সন্তোষজনক। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত এক বছরে জেল কাস্টোডিতে বিচারাধীন বন্দি খুন করা হয়েছে ৯ জনকে। ভারতবর্ষের কোনও রাজ্যে এক বছরে ৯ জন বিচারাধীন বন্দিকে খুন করার রেকর্ড করতে পারেনি। আজকে পশ্চিমবঙ্গ সর্বক্ষেত্রে পিছিয়ে যাচ্ছে, কিন্তু একটি ক্ষেত্রে এক নম্বরে পৌছেছে, সেটা হচ্ছে জেল কাস্টডিতে খুন। নির্লজ্জ স্বরাষ্ট্রমন্ত্রী নিজের এই অপকর্মকে চাপা দেবার জন্য রাজ্যপালের মুখ দিয়ে কতগুলো মিথ্যা বলিয়ে দিয়েছেন যে, রাজ্যের আইন শৃঙ্খলা পরিস্থিতি ছিল সন্তোষজনক।

[2-30 – 2-40 p.m.]

গোটা পশ্চিমবাংলায় আজকে জঞ্জালের রাজত্ব চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে বলতে হবে পশ্চিমবাংলায় আজকে পুলিশের এই হাল কেন। উনি নিজে বলেছেন যে পুলিশের ভেতর ডাকাতদের চর আছে। উনি নিজে বলেছেন যে পুলিশের ভেতর লোক কাজ করে যারা আগে গিয়ে ডাকাতদের খবর দিয়ে আসে এবং তারপর পুলিশ ডাকতদের ধরতে গিয়ে দেখছে সেখানে সেই ডাকাত নেই। তিনি নিজে এই কথা বলেছেন, বিরোধী দলের পক্ষ থেকে এটা বলা হয় নি। আজকে স্বরাষ্ট্রমন্ত্রী নিজে স্বীকার করতে বাধ্য হয়েছেন যে পশ্চিমবাংলা এমন একটা রাজ্য যেখানে থানার ও.সি. খুন হয়ে যাচ্ছে। সেই দিন স্বরাষ্ট্রমন্ত্রী বলবার চেষ্টা করলেন যে হুগলিতে পুলিশ অফিসার খুন হয়ে গেছে। তার মা থানায় অভিযোগ লিপিবদ্ধ করেছে যে, কোনও সমাজ বিরোধী তার ছেলেকে খুন করেনি। সে থানায় এই অভিযোগ লিপিবদ্ধ করেছেন যে, পুলিশের একটা অংশ তোলা তোলবার জন্য চেষ্টা করছিল, এই ও.সি. ভদ্রলোক সেটা বন্ধ করার চেষ্টা করেছিল, তার জন্য পুলিশের এক অংশই রাতে অন্ধকারে থানার ও.সি.-কে খুন করে দিয়েছে। এটা স্বরাষ্ট্র মন্ত্রীর করা উচিত ছিল বাংলার মানুষের কাছে ক্ষমা প্রার্থনা করা, এই পুলিশ অফিসারের মায়ের কাছে ক্ষমা প্রার্থনা করা যে, মা, আমাকে ক্ষমা করে দিন, আপনার ছেলে আমার নির্দেশ মতো শান্তি শৃঙ্খলা রক্ষা করতে গিয়েছিল, আমার দপ্তরের পুলিশের এক অংশ, তারা খুন করে দিয়েছে। লজ্জা বলতে তো কোনও বস্তু ওদের নেই। যাঁরা নিজেদের ভুল স্বীকার করতে পারেন না, যাঁরা নিজেদের অন্যায়কে শাক দিয়ে মাছ ঢাকার মতো চেষ্টা করেন, যাঁরা দিনের পর দিন পশ্চিমবাংলার জন-জীবনকে জঞ্জালের রাজত্বের মধ্যে ঠেলে দিচ্ছেন তাঁরাই আবার রাজ্যপাল মহোদয়কে দিয়ে বলিয়ে দেওয়ার চেষ্টা করছেন যে এই রাজ্যে শান্তি শৃঙ্খলা বিরাজ করছে, ঘোষণা করে দিচ্ছেন নির্বাচন শান্তিপূর্ণ ভাবে হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, অদৈত্য দাস, নির্বাচনে সি.পি.এম.-এর বিরোধীতা করেছিল এবং প্রচার করেছিল, তার বাড়িতে রাত-দুপুরে হামলা করা হয়েছে। সেই এলাকায় কংগ্রেস বিধায়ক নন, বামফ্রন্ট সরকারের অন্যতম শরিক দলের বিধায়ক থাকেন, সেই বিধায়ক মহাশয়কে আমি অনুরোধ করব তিনি রাজ্যপালের ভাষণের উপর ভাষণ দিন এবং ভাষণে তিনি বলুন কারা তাকে খুন করেছে, কেন কারা তাকে কোনও অপরাধে খুন করেছে। এই অদৈত্য দাস সি.পি.এম.-এর লক্ষ্মণ শেঠের বিরুদ্ধে মানুষকে বোঝানোর চেষ্টা করেছিল, তাঁর বিরুদ্ধে ভোট করবার চেষ্টা করেছিল। তাই রাত ২টার সময় তার বাড়িতে হামলা করে নৃশংস ভাবে তাকে খুন করবার চেষ্টা করেছিল। প্রায় মৃত অবস্থায় তাকে সদর হাসপাতালে পাঠানো হয়েছিল। সদর হাসপাতালে তার চিকিৎসা করা যায়নি, তাই তাকে কলকাতার এন.আর.এস. হাসপাতালে আমরা নিয়ে এসেছি এবং এন.আর.এস. হাসপাতালে

তাকে বাঁচাবার ব্যর্থ চেষ্টা করেছি। ২২ বছরের একটা তরুণ প্রাণ অকালে ঝরে গেল। এই ব্যর্থ হটকারি দুর্নীতিগ্রস্ত শোষক বামফ্রন্ট সরকার আজকে তাদের ব্যর্থতার নজির ঢেকে দেওয়ার চেষ্টা করছে। কিন্তু ঢেকে দিতে পারেনি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমার সময় কম, আমি আরও তিনটি বিষয় আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, এই সরকারের ব্যর্থতা কোথায় গিয়ে দাঁড়িয়েছে দেখুন। আমি আইন শৃঙ্খলার কথা বললাম। এবারে আমি বিদ্যুতের ব্যাপারে আসছি। ওনারা বারে বারে বলেন যে ওঁরা নাকি পশ্চিমবাংলায় বিদ্যুতের একটা বিপ্লব সৃষ্টি করে দিয়েছেন, পশ্চিমবাংলা বিদ্যুতের একটা তীর্থক্ষেত্র তৈরি হয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পার্লামেন্টে একটা স্টেটমেন্ট দেওয়া হয়েছে স্টেটওয়াইজ অ্যানুয়াল পার ক্যাপিটা কনজামশন ইন ইলেক্ট্রিসিটি ডিউরিং দি ইয়ার ১৯৯৬-৯৭, সেখানে বলছে হরিয়ানার পার ক্যাপিটা কনজামশন ৫৬০ ইউনিট সেখানে পশ্চিমবাংলা হচ্ছে ১৫৭ ইউনিট। নিশ্চয়ই এই সরকার তার জন্য কৃতিত্বের দাবি করতে পারে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের ২০তম অনুচ্ছেদ দেখুন, এই ২০তম অনুচ্ছেদে উনি বলেছেন, "পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদনের ক্ষেত্রে বিশেষ ভাবে এগিয়ে গেছে। পশ্চিমবঙ্গ বিদ্যুৎ উৎপাদনে একটা রেকর্ড সৃষ্টি করেছে, বিদ্যুতের ক্ষেত্রে বিভিন্ন প্রকল্পের কাজঁ চলছে, ১৯৯৮ সালের ভেতর সমস্ত তাপ বিদ্যুৎ কেন্দ্রের কাজ সুনির্দিষ্ট ভাবে শেষ করব"। তিঁনি শেষ করবেন? স্টাটিসটিক্স কি বলছে? কমপেন্ডিয়াম স্টেটমেন্ট মেড ইন দি পার্লামেন্ট সেখানে সারা ভারতবর্ষের চেহারা কি? সেখানে বলছে অন্ধ্রপ্রদেশ, প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন ৩৬টি ওয়েস্ট বেঙ্গল ৫টি। অন্ধ্রপ্রদেশ একটা বিরাট এগিয়ে যাওয়া রাজ্য নয়, অর্থনৈতিক সম্পন্ন রাজ্য নয়। সেই অন্ধ্রপ্রদেশে প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন ৩৬।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** পঙ্কজ বাবু, আপনার আর কত মিনিট লাগবে?

**শ্রী পঙ্কজ বন্দোপাধ্যায় ঃ** স্যার, আপনি যতক্ষণ সময় দেবেন ততক্ষণ বলব।

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** ঠিক আছে, আরও ১০ মিনিট সময় দিলাম।

**শ্রী পঙ্কজ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, অন্ধ্রপ্রদেশ বিরাট এগিয়ে যাওয়া একটা শিল্পোন্নত রাজ্য নয়। সেখানে প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন ৩৬টি। আর যে প্রোজেক্টগুলো কনস্ট্রাকশন-এর পর্যায়ে আছে—ফিউচার প্রোজেক্ট কটা, ১৯৯টি। ইন কম্পেরিজান টুদি স্টেট অফ ওয়েস্ট বেঙ্গল এবারে আমি বলছি। বেয়াকুবরা লজ্জা পায় না। যার এক কান কাটা সে রাস্তার একপাশ দিয়ে যায়। আর যার দু কান কাটা, সে গট গট করে রাস্তার মাঝখান দিয়ে যায়। আমাদের পশ্চিমবাংলায় প্রোজেক্ট আন্ডার কনস্ট্রাকশন হচ্ছে ৫টি। ওদের ফিউচার প্রোজেক্ট ১৯৯টি,আর পশ্চিমবঙ্গে হচ্ছে ১৪টি। এই লজ্জা আমরা ঢাকব কোথায়?

*এই লজ্জা আমরা কি দিয়ে ঢাকব? নাম্বার অফ প্রোজেক্টস কেরালায়, সেখানে কংগ্রেসের সরকার নেই, বামফ্রন্টের সরকার, সেখানে নাম্বার অফ প্রোজেক্টস আন্ডার কনস্ট্রাকশন* ১৭টি। আর পশ্চিমবাংলা সেখানে হচ্ছে ৫টি। কেরালায় ফিউচার প্রোজেক্টস কত, না ১৪৪টি। পশ্চিমবাংলায় কত, না ১৪টি। লজ্জা বলে কোনও বস্তু থাকলে রাজ্যপালের মুখ দিয়ে পশ্চিমবাংলার আসল চেহারাটা পশ্চিমবাংলার মানুষের কাছে ওরা তুলে ধরতেন। পাঞ্জাবে নাম্বার অফ প্রোজেক্টস আন্ডার কনস্ট্রাকশন হচ্ছে ৩৮টি, আর ফিউচার প্রজেক্টস হচ্ছে ১০৩টি। পশ্চিমবাংলায় আন্ডার কনস্ট্রাকশন প্রোজেক্টস হচ্ছে ৫টি এবং ফিউচার প্রোজেক্টস হচ্ছে ১৪টি। এই সরকার যাঁরা বিদ্যুতের ক্ষেত্রে আজকে এমন অবিমৃষ্যকারিতার পরিচয় দিয়েছেন যে, একটু একটু করে পিছনে হঠে যাচ্ছে। আবার আমি যদি বিদ্যুতের পার ক্যাপিটা কনজামশনের ব্যাপারে যাই, আমি আগে শুধু হরিয়ানার কথা বলেছি, এবারে আমি পাঞ্জাবের ব্যাপারে বলছি। সেখানে পার ক্যাপিটা কনজাম্পশন হচ্ছে ৬৮২ মেগাওয়াট। আর পশ্চিমবাংলায় এটা হচ্ছে ১৮৭ মেগাওয়াট। তাহলে উন্নতিটা কোথায় করলাম? আইন নেই, শৃঙ্খলা নেই, উৎপাদন নেই, বিদ্যুৎ নেই, এগিয়ে যাওয়া নেই, পরিকল্পনা নেই, বেকারের চাকুরি নেই। আর স্বাস্থ্যের কথা যদি আমি মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে বলি, এখানে বলেছেন যে, স্বাস্থ্যে আমরা ব্যাপক উন্নতি সাধন করেছি। প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় পদক্ষেপের মাধ্যমে এমন ডাল বিস্তার করে দিয়েছি, যার ফলে পশ্চিমবাংলা চিকিৎসা বিহীন অবস্থায় এসে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলার মানুষ কেউ এখন আর হাসপাতালে যেতে চাইছে না। কেউ বা যদি হেঁটে হেঁটে যায়, সে আবার ফিরে আসে চারপায়ে। কারণ আজকে হাসপাতালে ডাক্তার নেই। ডাক্তার আছে তো পথ্য নেই। পথ্য আছে তো যন্ত্র নেই। যন্ত্র আছে তো তা বিকল হয়ে আছে। আবার শুনছি, হাসপাতালের চার্জ ওরা বড়িয়ে দিচ্ছেন। আউট ডোরে গেলে চার্জ বেশি দিতে হবে। বেডে গেলে বেশি চার্জ দিতে হবে। গোটা পশ্চিমবাংলায় আজকে স্বাস্থ্য ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। তাই তো আজকে লক্ষ লক্ষ টাকা খরচ করে বোম্বে, ম্যাড্রাসে পাড়ি দিতে হচ্ছে মানুষকে। ২০ বছর আগে স্বাস্থ্যের অবস্থা কি ছিল? দিল্লিতে যদি স্বাস্থ্যের ব্যাপারে জটিলতা দেখা দিত তাহলে কোথায় যেত, তার নাম পশ্চিমবাংলা। ২০ বছর আগে চিকিৎসার ব্যাপারে জটিলতা দেখা দিলে কোথায় যেত, শহরটির নাম কলকাতা। আজকে সেই কলকাতার মানুষকে কোথায় যেতে হচ্ছে—কলকাতায় নয়, তাকে লক্ষ লক্ষ টাকা খরচ করে যেতে হচ্ছে দিল্লিতে, না হয় বোম্বোতে, না হয় ম্যাড্রাসে। একটা সরকার আজকে ২১ বছর ক্ষমতায় আছে, স্বাস্থ্যের গোটা পরিষেবাকে মেরুদন্ডহীন করে ফেলেছে। স্বাস্থ্য কেন্দ্রগুলোতে গরু ছাগল চরে বেড়াচ্ছে, চোর ডাকাতদের আড্ডাখানায় পরিণত হয়েছে। কলকাতার হাসপাতালগুলোতে আজকে এক একটা বেডে চারজন করে রোগীকে শুতে দিয়েও জায়গা করে দিতে পারছে না।

[2-40 – 2-50 p.m.]

আজকে তাই সি.পি.এম.-এর একজন সদস্য, আমি যদি ভুল না করে থাকি তার নামটা বলে দিতে পারি, তিনি আজকে বলেছেন তার অঞ্চলের হাসপাতালে অ্যান্টি র‍্যাবিট ইনজেকশন পাওয়া যাচ্ছে না। ওই সদস্যের নাম তমাল মাঝি, সি.পি.এম.-এর, উল্লেখ পর্বে বলেছেন যে আমাদের গ্রামীণ হাসপাতালে চিকিৎসার অবস্থা এমন জায়গায় দাঁড়িয়েছে যে, মানুষকে কুকুরে কামড়ালে মানুষ যন্ত্রণায় ছটফট করে, জলাতঙ্ক রোগে আক্রান্ত হলেও ন্যূনতম স্বাস্থ্যের কোনও ব্যবস্থা নেই। আমার হাত পা যদি আজকে ভেঙ্গে গিয়ে আমি এক পকেটে প্লাসটার অফ প্যারিস আরেক পকেটে ব্যান্ডেজ নিয়ে হাসপাতালে যাই, তাহলে ওখানকার কোনও নার্স বা চতুর্থ শ্রেণীর কর্মচারী আমার হাতটা ব্যান্ডেজ করে দেবে এবং এরপরে যে এ.টি.এস. ইনজেকশন দিতে হয় তারও কোনও ব্যবস্থা নেই। সুতরাং এই তো স্বাস্থ্যের অবনতি আজকে ঘটেছে। শিক্ষা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে শুনুন—প্রতি বছর যে কোনও পরীক্ষার আগে প্রশ্নপত্র বাজারে বিক্রি হয়ে যাচ্ছে। গত বছরে প্রশ্নপত্র ফাঁস হল, চারিদিকে চিৎকার হল, অভিভাবকরা শঙ্কিত হয়ে পড়ল। এরজন্য তদন্ত কমিটি করা হল, তদন্তে কিছু লোক ধরা পড়ল, তাতে দেখা গেল তারা এস.এফ.আই.-এর লোক, সি.পি.এম.-এর লোক। স্ট্রং রুমের চাবি সি.পি.এম.-এর নেতার হাতে দিয়েছিল। স্ট্রং রুমের চাবি কো-অর্ডিনেশন কমিটির একজন মাতব্বরের হাতে দেওয়া হয়েছিল। ডাকারে হাতে যদি সিন্দুকের চাবি দিয়ে দেওয়া হয় তবে ডাকাতি তো হবেই সিন্দুকের টাকা লুঠ হয়ে সে তো বাজারে চলে যাবেই। আজকে শিক্ষার অবস্থা কি—প্রাথমিক শিক্ষামন্ত্রী বলছেন যে ইংরাজি প্রাথমিক স্তরে রি ইন্ট্রোডিউজ করা হবে না। প্রাথমিক শিক্ষা স্তরে ইংরাজি আবার ঢোকানো হবে না। আর ওদিকে বুদ্ধদেব ভট্টাচার্য তিনি শিক্ষামন্ত্রী নন, মুখ্যমন্ত্রীও নন, তিনি প্রেস কনফারেন্সে বলেছেন যে, হ্যাঁ, ইংরাজি আমরা প্রাইমারি স্কুলে আবার চালু করব। কোন পদ্ধতিতে হবে বা কোন ক্লাস থেকে চালু হবে এবং কোন বছর থেকে চালু হবে সেটা নির্ধারণ করবে কমিশন। কে কমিশন নির্ধারণ করবে—শিক্ষামন্ত্রী না স্বারাষ্ট্রমন্ত্রী? আজকে মন্ত্রিসভা ভেঙ্গে টুকরো টুকরো হয়ে গেছে। ওদের দলাদলির ফলে এক একটা মন্ত্রী এক একরকম স্টেটমেন্ট দিচ্ছেন। এক দিকে প্রাইমারি এডুকেশন মন্ত্রী বলছেন যে, প্রাইমারি স্তরে ইংরাজি চালু হবে না আর ওদিকে বুদ্ধদেব বাবু বলছেন যে প্রাইমারি স্তরেই ইংরাজি চালু হবে। এবং তারজন্য নাকি আবার কমিশন তৈরি করবেন। সেই কারণে আমি বলতে চাই যে, এই রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখতে পাচ্ছি ঘৃণ্য সাজানো মিথ্যা কথার স্তূপাকৃতি থেকে দুর্গন্ধ বেরিয়েছে। ছত্রে ছত্রে শুধু মিথ্যা কথা আর নিজেদের অপকর্মকে চাপা দেবার একটা ব্যর্থ প্রচেষ্টা চালানো হচ্ছে। আজকে বাংলার তথা পশ্চিমবঙ্গের মানুষ এই ব্যর্থতার মুখোশটাকে খুলে ছিঁড়ে ফেলে দেবে। আজকে মন্ত্রক আছে কিন্তু

সরকারি কোনও মন্ত্রী নেই। এই যে তারা পুস্তিকা রাজ্যপালের ভাষণের মাধ্যমে পাস করিয়ে দিয়েছেন এতে পরিবহন দপ্তর সম্পর্কে একটি লাইনও লেখা নেই। অথচ পরিবহন দপ্তরের বাজেট এলে পড়ে আমাদের স্যাংশনও করতে হবে। বোতাম টিপে সংখ্যা গরিষ্ঠতার জোরে আপনারা পাস করিয়ে নেবেন। পরিবহন দপ্তরের একটি কথাও লেখার সৎ সাহস আপনাদের নেই কারণ ওই দপ্তরে তো কাজ হয় না, কেবল প্রোমোটারদের দিয়ে মিটিং করা হয়। তাই পরবিহন দপ্তরের কোনও কথা উল্লেখ নেই। আজকে ত্রাণ এবং উদ্বাস্তু পুর্নবাসন দপ্তরের কি অবস্থা—পশ্চিমবঙ্গে প্রায় এক কোটি উদ্বাস্তুর এখনও পুর্নবাসনের কোনও ব্যবস্থা হয়নি। দুর্গন্ধযুক্ত ময়লা কাগজে তার কোনও উল্লেখ নেই এবং ঠাঁই হয়নি। তাদের সম্পর্কে একটি কথাও রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এক কোটি উদ্বাস্তুর যে দুঃখ দুর্দশা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে তা প্রকাশ করার সাহস তাদের হয়নি। আজকে স্বাধীনতার ৫০ বছর পরেও এই উদ্বাস্তুর নামাবলি জোর করে তাদের গায়ে চাপিয়ে রাখা হয়েছে। এই ব্যর্থতার দায় কিন্তু সরকারকে নিতে হবে, কিন্তু সেই মুল্যবোধ মা মানসিকতা তাদের নেই। আজকে সরকারের মূল্যবোধ ব্যর্থ। আজকে পশ্চিমবঙ্গের এই সরকার জঙ্গলের রাজত্ব কায়েম করছে। এই সরকার যারা দুর্নীতি এবং হটকারিতায় আকণ্ঠ মগ্ন, সেই সরকারের আর একদিনও থাকার অধিকার নেই পশ্চিমবঙ্গের শাসন ক্ষমতায়। পশ্চিমবঙ্গের মানুষ তাদের বুঝিয়ে দিয়েছে যে, তারা যদি শোধরাতে পারে তাহলে থাকবে, তা না হলে তাদের আর ক্ষমতায় থাকার একটু অধিকার নেই। তবে দুঃখের কথা কি জানেন মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমিউনিস্টরা দেহত্যাগ করা ছাড়া পদত্যাগ করতে ওরা শেখেনি।

ওরা ক্ষমতায় ডুবে, থাকুক, ওরা আকণ্ঠ থাকুক, ওরা শীততাপ নিয়ন্ত্রিত ঘরে বসে থাকুক, ওরা গাড়ি চড়ুক, লালবাতি জ্বেলে বেড়াক। বাংলার মানুষ আগামী দিনে ধিক্কারে ওদেরকে আস্তাকুড়ে ফেলে দেবে। বাংলার মানুষ এটা নিয়ে বিবেচনা করবে, ভাববে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে এই মিথ্যাচার অনাচার দুর্বাচার এই দুঃশাসন এর সরকারের বিরোধীতা করে আপনার মাধ্যমে বাংলার মানুষের কাছে এই বার্তা পৌঁছে দেবার চেষ্টা করছি এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জাহাঙ্গীর করিম ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১২ই মার্চ এই বিধানসভায় মহামান্য রাজ্যপাল যে গুরুত্বপূর্ণ ভাষণ দিয়েছেন তার প্রতি সমর্থন জানিয়ে আমি বক্তব্য শুরু করছি। আমি এই মুহুর্তে কংগ্রেস দলের মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জির বক্তৃতা খুব মন দিয়ে শুনলাম। এখন তো কংগ্রেস, গিরগিটি কংগ্রেস, বাইরে সাদা, ভেতরে লাল, অনেকটা তরমুজের মতো। গত বিধানসভায় এখানে একটি বিষয়ে আলোচনা করেছিলাম, আমি কংগ্রেস দলের মাননীয় বিরোধী দলের নেতাকে অনুরোধ করব আমাদের গ্রামে গঞ্জে একটি কথা চালু আছে কাকের বাসায় কোকিল ডিম পাড়ে। এখানে দেখছি

কংগ্রেসের বাসায় বি.জে.পি. ডিম পাড়ছে। আমি অনুরোধ করব কংগ্রেস দলের নেতাকে আপনার বাসা থেকে বি.জে.পি. ডিমগুলিকে বেছে বার করে দিন, তা না হলে শুধু বি.জে.পি.-র ডিমই থাকবে। আমি অনুরোধ করব, মাননীয় বিরোধী দলের নেতাকে, পঙ্কজ বাবু চলে গেছেন, এখানে কিছু বিষয়ে আলোচনা করার চেষ্টা করেছেন বেশ কিছুক্ষণ ধরে—স্টেটসম্যান পত্রিকার বিবৃতিও পাঠ করলেন, বাকি কিছু সময়ে আইন শৃঙ্খলা নিয়ে এখানে প্রশ্ন তুলেছেন। আমি আপনাদের যেটা বলতে চাচ্ছি পশ্চিমবঙ্গ ভারতবর্ষের মধ্যে যুক্তরাষ্ট্রীয় কাঠামোর মধ্যে একটি রাজ্য। এই রাজ্যে বামফ্রন্ট সরকার বিগত ২১ বছর ধরে এই রাজ্যে শাসন চালাচ্ছে। স্বাভাবিক ভাবে একটা দীর্ঘ সময় অতিক্রম করে এখানকার মানুষের সমর্থন নিয়ে আমরা এখানে আছি। এর পূর্বে কোনও অভিজ্ঞতা আমাদের ছিল না। ভারতবর্ষ একটি যুক্তরাষ্ট্রীয় অবস্থার মধ্যে থেকে এই রাজ্যগুলিকে পরিচালনা করে, এখানে একটি অর্থনীতি আছে, একটি খন্ডিত অর্থনীতি নয়, একটা অখন্ড অর্থনীতি। গোটা দেশে যে আগুন লেগেছে, পশ্চিমবাংলা একটা রাজ্য সেখানেও তার তাপ থাকবে। স্বাভাবিক ভাবে একটা খন্ডিত রাজ্যে সেটা থাকতে পারে না। স্বাভাবিক ভাবে সারা দেশে যদি বিভিন্ন ধরনের ঘটনা ঘটতে থাকে আইন শৃঙ্খলার সম্বন্ধে তার কিছু কিছু ঘটনার দু-একটি ঘটলেও পশ্চিমবাংলায় ঘটতে বাধ্য। কিন্তু প্রশ্ন হচ্ছে, এখানে গণতন্ত্রের একটা অগ্রবর্তী ঘাঁটি নিয়ে পশ্চিমবাংলা। কারণ এখানে হচ্ছে বিরোধী দলের একটা নিরাপদ জায়গা। কারণ আমরা জানি, এই কংগ্রেসি আমলে কংগ্রেসিদের হাতে নিহত হয়েছিলেন কংগ্রেসি বিধায়ক নেপাল রায়, এখানে নিহত হয়েছিলেন চন্ডী মিত্র। কথাটা খেয়াল থাকলে আমার মনে হয় উপকারে লাগবে। পঙ্কজ বাবু বক্তৃতা করতে উঠে—দিল্লিতে নূতন সরকার শপথ নিচ্ছেন—তাদের অভিনন্দন জানিয়ে বক্তৃতা শুরু করবেন বলে আমি ভেবেছিলাম।

[2-50 – 3-00 p.m.]

কিন্তু তা তিনি করলেন, আজকে তিনি আইন শৃঙ্খলার প্রশ্ন তুলছেন। আমরা বিগত দিনগুলোতে দেখেছি তাদের এক নেত্রী, তিনি তখন কেন্দ্রীয় মন্ত্রী, তিনি পশ্চিমবাংলার আইন শৃঙ্খলাকে বিঘ্নিত করার জন্য অনেক ধরনের ঘটনা এখানে ঘটিয়েছেন। কেন্দ্রীয় মন্ত্রীর সামনে ফুলবাগান থানার বোর্ড খুলে পতিতালয়ের বোর্ড ঝুলিয়ে দেওয়া হয়, থানার বড় বাবুকে ভালবেসে তার কান কামড়ে নেওয়া হয়, তাদের মুখে চুন কালি মাখিয়ে দেওয়া হয়। আজকে সত্যিই যদি শান্তি বিঘ্নিত হয় তাহলে তার জন্য তৃণমূল বা কংগ্রেসিরাই দায়ী। আজকে তারা পশ্চিমবাংলার শান্তি শৃঙ্খলাকে বিঘ্নিত করার জন্য ধারাবাহিক ভাবে চেষ্টা করে যাচ্ছে। ১৯৭২ সালে কংগ্রেসি জমানার [illegible] কলঙ্কের দিনগুলোরে কথা আমরা ভুলে যাইনি। ১৯৭২ সালে বেলেঘাটার [illegible]

থেকে একজন মহিলাকে থানায় তুলে এনে একজন জমাদরকে দিয়ে ধর্ষণ করানো হয়েছিল। আমরা কি ভুলে গেছি সেদিনকার কথা, ১৯৭২ সালে সোনারপুরে একজন লোককে খুন করে তার মৃতদেহের সামনে তার স্ত্রীকে ধর্ষণ করেছিল কংগ্রেসের গুন্ডা ও মস্তান বাহিনী। ১৯৭৩ সালে আভা মাইতিকে বিবস্ত্র করে দেওয়া হয়েছিল সেকথা আমরা ভুলে যায়নি। আমরা ভুলে যায়নি ত্রিপুরার উজান ময়দানের কথা, ১৯৮৪ সালে ছাত্র পরিষদের যে কনভেনশন হয়েছিল নাগপুরে সেখানে যে অবস্থা হয়েছিল তার কথা আমরা ভুলে যায়নি।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে পঙ্কজ বাবু বক্তৃতার সময় বলে গেলেন, তাদের নেত্রী বি.জে.পি. সাম্প্রদায়িক দলের সঙ্গে আঁতাত করেনি। তারা নাকি প্রয়োজনে পঙ্কজ বাবুদের দলের সঙ্গে আসন সমঝোতা করেছে। স্যার, আমার একটা কথা মনে পড়ে গেল শরৎচন্দ্রের শ্রীকান্ত উপন্যাসের কথা, সেখানে টগর বৈষ্ঠমী, নন্দমিস্ত্রিকে বলছে, আমি এই মিনসের সঙ্গে কুড়ি বছর ঘর করেছি, ঠিকই, কিন্তু আমি জাত খোয়াইনি এবং হেঁসেলে উঠতে দিইনি। এই তৃণমূল কংগ্রেস লোকসভা নির্বাচনে বি.জে.পি.-র গলায় মালা বদল করে, আসুন সমঝোতায় নাকি শুধু করেছে। আজকে শুধু পশ্চিমবাংলার নই, গোটা দেশের কাছে একটা ভয়াবহ বিপদ এসে দাঁড়িয়েছে। পঙ্কজ বাবু এখানে বিদ্যুৎ সম্বন্ধে বড় বড় কথা বলে গেলেন। তাদের আমলে বিদ্যুতের ব্যাপারে যে ঘটনাগুলো ঘটেছিল সেগুলো যদি স্মরণ করিয়ে দিই, তাহলে বোঝা যাবে আজকে কিন্তু পশ্চিমবাংলায় বিদ্যুতের অগ্রগতি ঘটেছে। বিদ্যুৎ সঙ্কট কিছুটা আছে এটা অস্বীকার করার নেই। ২৮শে এপ্রিল, ১৯৭৪ সাল থেকে আমি কোট করছি এক মাসে দশ লক্ষ লোক লে-অফ, লোডশেডিং-র জন্য ছাঁটাই হয়েছে; মোমবাতির আলোয় বিধানসভায় স্পিকারের প্রবেশ। তাদের আমলে ১৯৭৭ সালে মৌজায় সংখ্যা ছিল ১০,৯৮১টি, আজকে সেটা দাঁড়িয়েছে ৩৫,৫০০ অর্থাৎ ৭৬.৫ শতাংশ বৃদ্ধি হয়েছে। তাদের আমলে বিদ্যুৎ উৎপাদন হত ৮০০ মেগাওয়াট, আজকে বিদ্যুৎ উৎপাদন হচ্ছে ৬,৬০০ মেগাওয়াট।

স্বাভাবিক ভাবেই আজকে বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অগ্রগতি অস্বীকার করা যায় না। আপনাদের আমলে গনিখান চৌধুরির সাহেব একটা বর্মন কমিশন করেছিল ২৮.৭.৮৫ তে, আর বিধানসভাতে বর্মন কমিশনের রিপোর্ট প্রকাশ করেছিল। তাতে কি বলা হয়েছিল? লোডশেডিং-এর ফলে ১৯৭২ থেকে ১৯৭৪ সাল পর্যন্ত জুট, ইঞ্জিনিয়ারিং সহ বিভিন্ন শিল্পে উৎপাদন ব্যাপক ভাবে ব্যহত হয়েছে। ১ লক্ষ ৫২ হাজার ৫শো টন জুট উৎপাদন হয়নি, এর মূল্য ৫৮ কোটি ৮০ লক্ষ টাকা। বিদ্যুৎ বিচ্ছিন্নতার ফলে। ১৯৭২ সালে ৪২ হাজার টন জুট উৎপাদন হয়নি, যার মূল্য ১৫ কোটি ৫০ লক্ষ টাকা। ১৯৭২ সালে জুট উৎপাদন হয়নি ৬৮ হাজার টন, দাম ২৫ লক্ষ টাকা। স্বাভাবিক

ভাবেই আজকে এই অবস্থা পশ্চিমবাংলার নেই। তা সত্ত্বেও আমি বিনম্র-ভাবে বলব যে, ভারতবর্ষের স্বাধীনতার পর থেকে প্রায় ৪৫ বছর সরকারে থেকে দেশকে পরিচালিত করেছে, কিন্তু কি দেখলাম আমরা মাননীয় উপাধ্যক্ষ মহাশয়? সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কি করেছেন? আমাদের বিভিন্ন সম্প্রদায়ের বিভিন্ন সংস্কৃতি আছে। আমি যদি মুসলমান হই, স্বাভাবিক ভাবেই আমি রোজা-পড়ব, নামাজ পড়ব মসজিদে, যদি হিন্দু হই, মন্দিরে গিয়ে পূজো করব, ঘন্টা বাজাব। এটা আমাদের সংস্কৃতি। কিন্তু এই সংস্কৃতিকে ধ্বংস করছে কারা, এর জন্য দায়ী কে? ১৯৯২ সালের ৬ ডিসেম্বরের কথা আমরা সবাই জানি, কারা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আঁতাত করেছে। এই কথা আজকে বিচার করতে হবে। সেদিন আমাদের মুখ্যমন্ত্রী খবর পেলেন, ঐ বাবরি মসজিদের পরিকাঠামোর মধ্যে কিছু মানুষ ঢুকে গেছে। তিনি ফোন করে প্রধানমন্ত্রী তথা কংগ্রেস দলের সভাপতি নরসিমা রাওকে বললেন। তিনি বললেন, আমি দেখছি। কিছুক্ষণ পরে আবার বললেন, মসজিদের গম্বুজে কিছু মানুষ উঠে গেছে। তখনও বললেন, আমি দেখছি। কিন্তু কি দেখলাম আমরা? চোখের সামনে সেই সৌধটি ভেঙ্গে পড়ল। ভারতবর্ষের সংস্কৃতিকে ধর্ষণ করা হল। লজ্জা করল না আপনাদের—আপনারাই তো তখন ক্ষমতায় ছিলেন? সেদিন আমরা দেখলাম মানুষের হৃদয় ভেঙ্গে গেছে। এতবড় দেশকে রক্ষা করার দায়িত্ব ছিল সেই প্রধানমন্ত্রীর,—যার হাতে উপযুক্তত মিলিটারি ছিল, বি.এস.এফ. ছিল, জল-কামান ছিল, রবার বুলেট ছিল,—সব নিয়েও সেই বাবরি মসজিদকে রক্ষা করতে পারলেন না। আর তাপস বাবু। আপনারা তখন নির্লজ্জ ভাবে নির্বাক দর্শক হয়ে রাস্তায় দাঁড়িয়ে তামাশা দেখলেন। আর আমরা কি করেছি? সাধারণ মানুষকে নিয়ে গ্রামে গ্রামে মিছিল করেছি, সাম্প্রদায়িকতার বিরুদ্ধে দাঁড়িয়েছি। আর আপনারা ৪৫ বছর মসনদে থেকে এই কাজ করলেন। লজ্জা করল না? ১০৭টি দুর্নীতির মামলা হয়েছে ভারতবর্ষে, আর তার মধ্যে আপনারা আছেন ৮৭টি কেসের আসামী। লজ্জা করে না আপনাদের। আপনাদের দলের সভাপতি, প্রধানমন্ত্রী ৪২০ (চারশো বিশ) কেসের আসামী। আর আপনারা বলছেন, আমরা দেশ চালাব। দেশের বারোটা বাজিয়ে দিয়েছেন। সারা ভারতবর্ষে এখনও কৃষকদের জন্য কোনও জাতীয় নীতি তৈরি হয় নি।

[3-00 – 3-10 p.m.]

আমাদের কৃষিভিত্তিক দেশে এখনও কৃষকদের জন্য কোনও জাতীয় নীতি নেই। এখানে কৃষকদের এখনও তাদের উৎপাদিত সামগ্রী বিক্রি করার জন্য ক্রেতার ভূমিকা নিতে হয়। আমরা দেখেছি যে, যখন ভারতের কৃষক মাঠে ময়দানে দাঁড়িয়ে ফসল ফলায়, সেই সেই ফসল যখন তারা মাথায় করে নিয়ে বাজারে বিক্রি করতে যায়, তখন চাল কলের মালিক যে দাম বেঁধে দেয়, সেই দামে তাকে চাল বিক্রি করতে হয়। পাটকলের

মালিক যে দাম বেঁধে দেয়, সেই দামে তাকে পাট বিক্রি করতে হয়, ফলে কৃষকরা ক্রেতাই থেকে যাচ্ছে। তারা বিক্রেতা হতে পারছে না। আমি বলতে চাইছি যে, ভারতের কৃষক, যে কৃষক ৯০ কোটি মানুষের মুখে আহার তুলে দিচ্ছে, সেই কৃষকদের জন্য জাতীয় কৃষি নীতি তৈরি করা দরকার। গত ৪৫ বছর ধরে ওরা এই নীতি তৈরি করেনি। কৈফিয়ত দিতে হবে না? আমরা দেখছি—টাটা কোম্পানি কোদাল তৈরি করছে এবং কোদালের গায়ে সেই কোম্পানির নাম এবং দাম লেখা থাকছে এবং বাজারে সেই দামেই বিক্রি হচ্ছে। ফাইজার কোম্পানি কীটনাশক ওষুধ কারখানায় তৈরি করছে। এই ওষুধের গায়ে কোম্পানির নাম এবং ওষুধের দাম লেখা অবস্থায় বাজারে বিক্রি হচ্ছে। আমাদের ভারতের কৃষক কেন তার নিজের দাম বেঁধে বাজারে বিক্রি করতে পারবে না? এই ব্যাপারে আমরা ভারতের প্রাক্তন নেতা নরসিমা রাওয়ের কাছে দাবি করেছিলাম। কিন্তু সেই দাবি স্বীকৃত হয়নি। আজকে স্বাভাবিক ভাবে এই প্রশ্ন উঠতে পারে আজকে কৃষকরা ব্যথিত হচ্ছে। এখানে তাদের খোলা আকাশের দিকে চেয়ে এক ফোঁটা জলের জন্য অপেক্ষা করতে হয়। এখানে যে জলাধারগুলি তৈরি হয়েছে, সেগুলি আজকে ওই দাড়ি কামানোর মতো অর্দ্ধেক কামিয়ে রেখে দিয়েছে। মেঘনাথ সাহার আমলে কংসাবতী প্রোজেক্ট দামোদর প্রোজেক্ট এই যে জলাধারগুলি তৈরি হওয়ার কথা ছিল, সেগুলি তৈরি হয়নি। অতি বর্ষণে ভারতের মাঠ ঘাট প্লাবিত হচ্ছে এবং সেই সময় আমরা খবরে শুনি যে, জলাধারে জল আটকে রাখা যাচ্ছে না। ছেড়ে দিতে হচ্ছে। স্বাভাবিক ভাবে অতি বর্ষণের জল, জলাধারের জল, সব মিলিয়ে মাঠ ঘাট ভেসে যাচ্ছে। একদিকে অনাবৃষ্টির ফলে কৃষকদের ফসল পুড়ছে যেমন, তেমনি অন্যদিকে অতি বৃষ্টির ফলে ফসল পচছে। আজকে কর্মসংস্থানের কথা বলা হয়েছে। কোনও নীতির ফলে আজকে ৪ লক্ষ কল কারখানা বন্ধ হয়ে গেল? স্বাভাবিক ভাবে আবার নতুন করে বেকার হয়েছে। আমরা গণতান্ত্রিক যুব ফেডারেশনের পক্ষ থেকে ভারত সরকারের কাছে দাবি করেছিলাম যে, বেকারদের চাকরি দেওয়ার ব্যাপারে ভারতের সংবিধানের অন্তর্ভূক্ত করা হোক। কারণ ভারতের সংবিধানে এই রকম আইন আছে যে, মানুষের জীবনকে রক্ষা করার দায়িত্ব ভারতের সংবিধানের। কোনও মা যদি তার ছেলেকে গলা টিপে মেরে ফেলে, পুলিশ যদি জানতে পারে, তাহলে সেই মাকে পুলিশ অ্যারেস্ট করবে। তার মা হয়ত জন্মদাত্রী হতে পারে, কিন্তু শিশুকে রক্ষা করার দায়িত্ব ভারত সরকারের। তাই পুলিশ তার মাকে অ্যারেস্ট করবে। আমি যদি গলায় দড়ি দিই এবং কেউ যদি আমার গলায় দড়ি কেটে দিয়ে আমাকে বাঁচায়, তাহলেও পুলিশ আমাকে অ্যারেস্ট করবে। কারণ আমার জীবন রক্ষা করার দায়িত্ব সরকারের। আমার জীবন আমার হতে পারে, কিন্তু সেই জীবনকে আমি নষ্ট করে দিতে পারি না। আমি বলতে চাইছি যে, যে সমস্ত বেকার যুবক হতাশায় [illegible] করছে, তাদের জীবন রক্ষা করার দায়িত্ব কি ভারত সরকারের নয়? সেই

দাবি আমরা করেছিলাম ভারতের গণতান্ত্রিক যুব ফেডারেশনের পক্ষ থেকে কিন্তু সেই দাবি কার্যকর করা যায়নি। এরা বড় বড় কথা বলে। গোটা দেশকে শেষ করে দিয়েছে। তাদের মন্ত্রী থেকে শুরু করে ১৩টি কেলেঙ্কারির আসামী। আজকে বিছানার তলা থেকে টাকা বেরোয়। সেই মন্ত্রী সুখরাম চাঁদ তিনি আবার সেখানে বি.জে.পি. দল তাঁকে ব্যবহার করছে। তাঁদের আরেক জন মন্ত্রী ১৩৩ কোটি টাকার সার খেয়ে ফেলেছে। যে সার কৃষকের জমিতে দেওয়ার কথা সেই সার তিনি খেয়ে ফেলেছেন। এরা বারবার একই কথা বলে মানুষকে ভুল বোঝাচ্ছে। এরা দুর্নীতিকে প্রশ্রয় দেয়, এরা বিচ্ছিন্নতাবাদী শক্তির জন্মদাতা এরা সাম্প্রদায়িক শক্তির সাথে হাত মেলায়। তাই এদের বিরুদ্ধে হুঁশিয়ার থাকতে হবে। এরা প্রতিনিয়ত মানুষকে ভুল বোঝাবার চেষ্টা করছে যাতে করে বামফ্রন্ট সরকারের ক্ষতি হতে পারে। এই প্রসঙ্গে আমার শ্রদ্ধেয় একজন মন্ত্রীর একটা গল্প মনে পড়ছে। একজন বৃদ্ধ বাজারে গিয়ে একটা সুন্দর ছাগল কিনেছে, কিনে কাঁধে করে নিয়ে আসছে। তিনজন ধূর্তের ইচ্ছে বল কি করে আমরা ছাগলটা বৃদ্ধের কাঁধ থেকে নামিয়ে আনতে পারি। বৃদ্ধ ব্রাহ্মণ ছাগল কিনে রাস্তা দিয়ে আসছে, ধূর্ত তিনজন রাস্তার তিন জায়গায় দাঁড়াল প্রথম ধূর্ত বলল তুমি কাঁধে করে কুকুর নিয়ে যাচ্ছ? বৃদ্ধ উত্তর দিল না এটা কুকুর নয়, এটা ছাগল। দ্বিতীয় জন তাকে একই কথা বলল যে কাঁধে করে কুকুর নিয়ে যাচ্ছ কেন। তখন ব্রাহ্মণের সন্দেহ হল। সে ভাবল যে প্রথম লোকটাও কুকুর বলল। তখন সে কুকুরটাকে কাঁধ থেকে নামিয়ে এসে দেখল যে না এটা তো কুকুর নয় এটা ছাগলই। তৃতীয় জল বলল যে ব্যাপার কি ঠাকুর কাঁধে করে কুকুর নিয়ে যাচ্ছ কি বলে? ব্রাহ্মণ ভাবল যে সবাই যখন কুকুর বলছে এটা কুকুরই, সে ছাগলটাকে কাঁধ থেকে নামিয়ে দিয়ে চলে গেল। স্যার, পশ্চিমবাংলার সাড়ে তিন কোটি মানুষ এই বামফ্রন্ট সরকারকে কাঁধে করে রেখেছেন, আজ ২১ বছর ধরে। ওরা মানুষকে ভুল বুঝিয়ে তাদের কাঁধ থেকে বামফ্রন্ট সরকারকে নামিয়ে আনতে চাইছে। সরকার তারা দখল করতে চাইছে। যদি তারা সরকারে আসতে পারে, তারা লুটেপুটে খেতে পারবে। গোয়েবলসীয় পদ্ধতিতে এই সরকারের বিরুদ্ধে এক বিরূপ মানসিকতা তৈরি করার প্রচেষ্টা চালাচ্ছে। এদের সম্পর্কে হুঁশিয়ার থাকতে হবে। আমাদের আগামী দিনে যে সাফল্য সেই সাফল্যগুলো আমাদের বুঝতে হবে। শিক্ষার ক্ষেত্রে আজকে ভারতে হচ্ছে। ১৯৭৬ সালে জরুরি অবস্থার মধ্যে ৪২তম সংবিধান সংশোধন করে এই শিক্ষাকে রাজ্য তালিকা থেকে যুগ্ম তালিকায় আনা হল যে শিক্ষা ব্যবস্থাকে আরও সুদূরপ্রসারি করতে। অথচ আমরা কি দেখছি? শিক্ষার জন্য বরাদ্দ হয়েছিল বিগত বাজেটগুলোতে ২ হাজার ৭শো ৪ কোটি টাকা। মাথা পিছু বরাদ্দ ৩০ টাকা। আর আমাদের পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার শিক্ষার জন্য বরাদ্দ করেছেন দু হাজার দুশো পঁচিশ কোটি টাকা। মাথা পিছু ৩ হাজার টাকা। ওদের আমলে, ১৯৭৬-৭৭ সালে ১১৪ কোটি টাকা। লজ্জা করে

না। কাদের স্বার্থে তৈরি করেছিলেন? আপনারা চেয়েছিলেন পশ্চিমবাংলার মানুষ নিরক্ষরতার অন্ধকারে নিমজ্জিত থাক। এই মানসিকতা নিয়ে পশ্চিমবাংলার মানুষকে নিরক্ষরতার অন্ধকারে রাখতে চেয়েছিলেন। আর আমরা চেয়েছি এই পশ্চিমবাংলার মানুষ সচেতন হোক, আমরা তাদের সচেতন করতে চেয়েছি। ১১৪ কোটি টাকার বাজেট করেছিলেন শতকরা হার হচ্ছে ১২ পারসেন্ট। আজকে সেখানে ২৮ থেকে ৩০ পারসেন্ট।

[3-10 – 3-20 p.m.]

আমরা ৯ হাজার ৩৬২টি প্রাথমিক বিদ্যালয় তৈরি করেছি, ২৫৭৯০ জন নতুন শিক্ষক নিযুক্ত করেছি। এ সব আপনারা দেখতে পাবেন না, কারণ আপনাদের সংখ্যা কমছে, আপনাদের এখন দূরবীন দিয়ে দেখতে হয়, আপনারা কমতে কমতে এখনে এসে দাঁড়িয়েছেন। এখনও সময় আছে আপনারা একটু ভাবুন, একটু চিন্তা করুন, আজকে কোনও জায়গায় যেতে হবে সেটা ভাবুন। আজকে বৈরী মনোভাব নিয়ে অহেতুক বামফ্রন্টের বিরোধীতা করবেন না। আমাদের শিক্ষা খাতে যে বাজেট তাতে আমরা ৮২ রকম পাঠ্য পুস্তক সরবরাহ করছি, যার অর্থ মূল্য ১২ কোটি টাকা, পোষাক দিয়েছি ১৪ লক্ষ ছাত্র-ছাত্রীকে। এগুলি তো আপনারা ভাবতেই পারেন না। ছাত্র-ছাত্রীদের ভর্তির হার স্বাভাবিক ভাবেই বেড়েছে সেটা আমরা লক্ষ্য করেছি। কেন্দ্রীয় আর্থিক সমীক্ষাতে ৯৬.৫ পারসেন্ট পঞ্চম থেকে অষ্টম শ্রেণী পর্যন্ত। আমরা ১১৮৬টি নতুন হাই স্কুল তৈরি করেছি, ৫৬ হাজার ২৫১ জন শিক্ষক নিযুক্ত করেছি। আমরা প্রতি বছর ১ হাজার করে নতুন স্কুল তৈরি করতে পারতাম কিন্তু আপনাদের জন্য মামলায় আবদ্ধ থাকার জন্য আমরা বিগত ১০ বছরে করতে পারিনি। স্বাভাবিক ভাবেই বিদ্যালয়ের সংখ্যা ১০ হাজার এবং শিক্ষকের সংখ্যা ৩০ হাজার করে দিতে পারতাম। ১৯৭৮-৭৯ সালে মাদ্রাসা ছিল ২৪৩, ১৯৯৪-৯৫ সালে হয়েছে ৪২০টি। ১৯৭৮ সালে নতুন কলেজ হয়েছে ২৪১টি। এবং ১৯৯৪ সাল থেকে ১৯৯৭ সাল পর্যন্ত বাড়তে বাড়তে সেটা হয়েছে ৩৫৭টি। বিশ্ববিদ্যালয় ছিল ৬টি আর এখন হয়েছে ৯টি। শুধু এই জায়গাতেই সীমাবদ্ধ নয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, ন্যাশনাল এলিজিবিলিটি টেস্টে (নেট) আমরা দেখেছি পশ্চিমবঙ্গে পরীক্ষার্থী বসার হার ১০ পারসেন্ট থেকে বেড়ে ১৭ পারসেন্ট হয়েছে। পরিশেষে আমি এই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তার সমর্থন করছি।

**শ্রী মিহির গোস্বামী :** মিঃ স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে এবং আমাদের দলের প্রস্তাবকে সমর্থন করে আপনার মাধ্যমে সভায় কিছু বলতে চাই। আমাদের বিভিন্ন সদস্য তাঁদের আলোচনার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার বর্তমান অবস্থাকে কেউ বলেছেন ভাল আমরা বিরোধী নিশ্চয়ই তার সমালোচনা করছি। তবে

এই ঐতিহ্যমণ্ডিত সভায় গত দু দিন ধরে যাঁরা আলোচনায় অংশ গ্রহণ করেছেন তাঁদের মধ্যে সরকার পক্ষের অনেক বিধায়ক আলোচনা চলাকালীন লক্ষ্য করা গেছে যে মুখে সঠিক ভাবে রাজ্যপালের ভাষণের সমর্থন করলেও—সম্মানীয় জয়ন্ত বিশ্বাস, থেকে শুরু করে কামক্ষ্যা রঞ্জন দাসমহাপাত্র পর্যন্ত প্রত্যেক বক্তাই বামফ্রন্ট শরিক দলের সদস্য হওয়া সত্ত্বেও বামফ্রন্টের সমালোচনা করেছেন। কাজেই শুধু যে আমরা কংগ্রেসিরাই বিরোধী সদস্য হিসাবে বামফ্রন্টের বিরোধীতা করছি বা সমালোচনা করছি সেটা কিন্তু সত্যি নয়। আমার আগে যিনি বক্তব্য রাখলেন তিনি ছাগল-পাঁঠার গল্পের মধ্যে দিয়ে তাঁর যুক্তিকে বাস্তবায়িত করার চেষ্টা করেছেন বটে, তবুও একথা বলতে দ্বিধা নেই যে বেকার সমস্যার ক্ষেত্রে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার নগ্নভাবে নিজেদের যোগ্যতাকে হারিয়েছেন মানুষ তা জানে। শিক্ষা ক্ষেত্রে মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে যা বলেছেন।

সেই ভাষণ পড়ে আমার মনে হয়েছে একজন ছাত্রকে তার গৃহ শিক্ষক যেমন পরীক্ষার আগে লিখিয়ে পড়িয়ে মুখস্ত করিয়ে দেয় এবং ছাত্র সেটা পরীক্ষাতে লিখে আসে এখানে মাননীয় রাজ্যপাল মহাশয়ও সেই রকম মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর লিখে দেওয়া কাগজ পাঠ করে গেলেন। সুতরাং আজকে আপনার মাধ্যমে এই হাউসে এই কথা পরিষ্কার করে বলতে চাই যে, যখন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই-র কথা সবাই বলছেন, সেটা যেমন আমাদের করতে হবে সাথে সাথে এটাও ভাবতে হবে যে, বিশেষ বিশেষ কিছু জায়গা এই বামফ্রন্ট সরকার কর্তৃক বঞ্চিত হচ্ছে এবং এর ফলে সেখানকার মানুষের মধ্যে যে বিরূপ মানসিকতা তৈরি হচ্ছে তার ফলে বিচ্ছিন্নতাবাদী শক্তি মদত পেতে পারে। গত ২১ বছর ধরে এই বামফ্রন্ট সরকার উত্তরবঙ্গকে বঞ্চিত করেছে। কিছু দিন আগে মাননীয় মুখ্যমন্ত্রী বাংলাদেশের সঙ্গে জলচুক্তির ফলে গঙ্গার জলের টান পড়েছে। গঙ্গায় বেশি করে জল আনতে হবে, নাব্যতা বাড়াতে হবে। স্যার, এটা এখন খরা মরশুম চলছে। এ বিষয়ে আমরা আবার সংকোশ থেকে জল আনার একটা কথা শুনতে পাচ্ছি। স্যার, এই সময় সেই সংকোশ নদীতে যদি যাওয়া যায় তাহলে দেখা যাবে হাঁটু পর্যন্ত জলও নেই। তাহলে কি করে তার থেকে জল আসবে? উত্তরবঙ্গে চাষীরা তাই আজকে স্বাভাবিক কারণেই ভয়ে সঙ্কুচিত হয়ে পড়েছে। সংকোশ থেকে খাল কেটে গঙ্গার নাব্যতা বাড়ানো যাবে না। আজকে যে সংকোশ খাল কেটে গঙ্গায় জলের যোগান বাড়ানোর কথা বলা হচ্ছে তা পর পর রায়ডাক, কালজানি, তোর্ষা, মানসাই, জলঢাকা, তিস্তা, মহানন্দা এবং কুলিক নদীর বুক চিরে এসে পড়বে। সেই খালগুলো মাধ্যমে উত্তরবাংলা থেকে জল নিয়ে আসা হবে। এর ফলে উত্তরবঙ্গের ৬-টা জেলা শুকিয়ে যাবে। সেখানকার চাষীরা সেচের জল পাবে না। এবং এর ফলে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন মাথাচাড়া দিয়ে উঠতে পারে। কিন্তু এই অপদার্থ বামফ্রন্ট সরকার সেটা বোঝার কোনও চেষ্টাই করছেন না। বিরোধী পক্ষ থেকে তাই আমি বলতে

চাই, এই ব্যবস্থার মাধ্যমে উত্তরবঙ্গের মানুষের সাথে এই সরকার বঞ্চনা করেছেন। উত্তরবঙ্গের মানুষ বহুদিন থেকেই বঞ্চিত হয়ে আসছেন নতুন করে আজকে আবার আপনারা তাদের বঞ্চিত করার চেষ্টা করছেন। তাই আমি এর প্রতিবাদ করছি। স্যার, ১৯৭৬ সালে এখানে এবং দিল্লিতে যখন কংগ্রেস সরকার অধিষ্ঠিত তখন তিস্তা প্রকল্পের কাজ শুরু হয়েছে।

[3-20 – 3-30 p.m.]

তখন মন্ত্রী ছিলেন এ.বি.এ.গনিখান চৌধুরি তিনি তিস্তা প্রকল্প তৈরি করেছিলেন ১৯৭৬ সালে। ১৯৭৭ সালে এর কাজ শুরু হয়, তখন পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসে। এই পরিকল্পনার রূপ কি ছিল? এতে ছিল ৫০০ কোটি টাকায় তিস্তা প্রকল্পের কাজ হবে। এই টাকায় কোচবিহার থেকে মালদা পর্যন্ত ৪ হাজার ৪০০ কিলোমিটার খাল খনন হবে। সেখান থেকে সেচের জল উত্তরবঙ্গের মানুষ, দরিদ্র কৃষকরা পাবেন। বলা ছিল ১৯৮৮ সালে কাজ শেষ হবে। কিন্তু ১৯৭৭ সাল থেকে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে ক্ষমতায় এসেছে। আজ ১৯৯৮ সাল। এতগুলো বছরে তিস্তা প্রকল্পে কত টাকা খরচা হয়েছে? এখন পর্যন্ত যতটুকু শুনেছি, যতটুকু জানতে পেরেছি তাতে দেখা গেছে যে, তিস্তা প্রকল্পের জন্য আনুমানিক ৬৯০ কোটি টাকা খরচা হয়েছে। বামফ্রন্টের মাননীয় সদস্যরা বলছেন যে, বামফ্রন্ট ভাল কাজ করেছে। আপনারা বলছেন, তাতে আমাদের আপত্তি নেই। কিন্তু গত ২০ বছরে ৬৯০ কোটি টাকায় তিস্তা খাল খনন হয়েছে, মাত্র ৫৮ কিলোমিটার। সেই ৫৮ কিলোমিটার খালের জল কোনও সেচের কাজে লাগে না। আমি বিনীত ভাবে জানাতে চাই গত ২১ বছর ধরে উত্তরবঙ্গের জন্য সেচের স্বার্থ রক্ষিত হয়নি। উত্তরবঙ্গের চাষীরা সেচের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছেন। বামফ্রন্টের নেতারা কাগজে বিবৃতি দিয়ে বলেছেন যে তিস্তা প্রকল্পের অপমৃত্যু ঘটেছে। আজ ২০ বছর পর বলছেন অপমৃত্যু হয়েছে। অপমৃত্যু হলে পোস্ট মর্টেম করতে হয়। আমরা তিস্তা প্রকল্পের পোস্ট মর্টেম চাই। কারণ তিস্তা প্রকল্পের জন্য ৬৯০ কোটি টাকা খরচা করে মাত্র ৫৮ কিলোমিটার খাল খনন হয়েছে। সেজন্য এব্যাপারে আমরা সি.বি.আই. তদন্ত দাবি করছি। তা না হলে উত্তরবঙ্গের ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। উত্তরবঙ্গের পাশেই আছে অসম রাজ্য। এখানে বিচ্ছিন্নতাবাদ দানা বাঁধে এবং মাঝে মাঝে এখান থেকে কিছু বিচ্ছিন্নতাবাদী মানুষ উত্তরবঙ্গে ঢুকে পড়ে সেখানে বিচ্ছিন্নতাবাদী কার্যকলাপ করার জন্য নানারকম উস্কানি দেয়। এর বিরুদ্ধে দাঁড়িয়ে কৃষক, শ্রমিক ইত্যাদি সকলকেই লড়াই করতে হয়। কিন্তু দিনের পর দিন যদি এখানে বঞ্চনা চলতে থাকে তাহলে এই বিচ্ছিন্নতাবাদী শক্তির বিরুদ্ধে আমাদের লড়াই করা সম্ভব হবে না। বঞ্চিতদের বিষয়ে শুধু মুখে কথা বললে হবে না, তাদের কিছু রিলিফ দিতে হবে। আপনারা সংকোশের

খাল খননের কথা বলেছেন। কিন্তু এর ফলে বহু চা বাগান উঠে যাবে, শ্রমিকরা বেকার হবে, নতুন কর্মসংস্থানের জায়গা নেই। তাহলে তখন কি হবে? তখন অর্থনৈতিক বাধা তৈরি হবে। সুতরাং এর বিরুদ্ধে সজাগ দৃষ্টি নিয়ে সরকারকে চলার জন্য আবেদন করছি। ১৯৯৬ সালের নির্বাচনের ২ মাস আগে, মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কোচবিহারে গিয়ে বললেন পাট শিল্প তৈরি করবেন এবং তার শিলান্যাসও হয়। কিন্তু আজ ২ বছর কেটে গেল, অথচ জ্যোতি বাবু তার দিকে ফিরেও তাকালেন না। গত ৩ মাস আগে আবার তিনি কোচবিহারে গেলেন, মিটিং করলেন, বললেন, তিনি নাকি লন্ডনের শিল্পপতিদের সঙ্গে কথা বলেছেন। এখনও নাকি সিদ্ধান্ত হয়নি। যদি সিদ্ধান্ত নাই হয়ে থাকে তাহলে দু বছর আগে শিলান্যাস করা হল কেন? সরকার পক্ষের একজন বিধায়ক আমাদের একটা গল্প শোনালেন। আমি তাঁকে একটা গল্প শোনাতে চাই। জ্যোতি বাবুর ঐ বক্তব্য শোনার পর কোচবিহার শহরের এক ভদ্রলোক বলেছিলেন,—জ্যোতি বাবু দু বছর আগে শিলান্যাস করে গেলেন, আর দু বছর পরে এসে বললেন, 'শিল্পপতিদের সঙ্গে কথাবার্তা ফাইনাল হয়নি'। তারপর তিনি একটা মজার গল্প বলেছিলেন—এক স্বামী-স্ত্রী সুখে সংসার করছিলেন, কিন্তু তাঁদের কোনও সন্তান ছিল না। হঠাৎ তাঁদের মনে হয়েছিল ভগবানের আশীর্বাদে যদি একটা সন্তান পাওয়া যায় তাহলে ভাল হয়। সন্তানের আশায় তাঁরা ডাক্তারের কাছে গিয়েছিলেন। ডাক্তার পরীক্ষা করে বলেছিলেন,—আপনাদের সন্তান হতেও পারে, নাও হতে পারে। সেই কথা শুনে ডাক্তারের নির্দেশ মত তাঁরা ওষুধের 'দোকানে গিয়ে ওষুধপত্র কেনার পর দোকানদারের কাছে একটা বেবিফুডের কৌটো চাইলেন। দোকানদার তাঁদের বলেন,—আপনাদের তো সন্তান নেই, তাহলে বেবিফুড দিয়ে কি করবেন? তখন তাঁরা দোকানদারকে বললেন,—ডাক্তার বলেছে সন্তান হতেও পারে আবার নাও হতে পারে। তা যদি হয় তাই আগে থাকতে কিনে রাখছি। জ্যোতি বাবুর শিলান্যাসও ঠিক ঐ রকম—চট শিল্প হতেও পারে, আবার নাও হতে পারে। যদি হয় তাই তিনি আগে থাকতে শিলান্যাস করে রাখলেন। স্যার, আমি এই প্রসঙ্গে বলতে চাই যে, ধাপ্পাবাজির একটা সীমা থাকা দরকার। বামফ্রন্ট সরকার শুধু ধাপ্পাই দিচ্ছে না, এই সরকার অকেজো সরকার, অপদার্থ সরকার। পি.ডব্লু.ডি. এবং ইরিগেশন ডিপার্টমেন্টের কোচবিহারে কোনও একজিকিউটিভ ইঞ্জিনিয়ার নেই। দিনের পর দিন একজিকিউটিভ ইঞ্জিনিয়ার ছাড়া একটা জেলার দুটো বিভাগের বিভাগীয় প্রশাসন চলছে। ১৯৯৩ সালের বন্যার পর আজ পর্যন্ত উত্তরবঙ্গের জন্য বন্যা নিয়ন্ত্রণ বাবদ কোনও টাকা বরাদ্দ করা হয়নি। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে, আমাদের পক্ষ থেকে উত্থাপিত সংশোধনী প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 – 3-40 p.m.]

**শ্রী অসিত মাল ঃ** মাননীয় স্পিকার মহাশয়, গত ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল এই বিধানসভায় রাজ্য সরকারের কথা বলতে এসে বাধাপ্রাপ্ত হয়েছিলেন এবং তিনি আর চেষ্টা করেননি। এখানে তাঁর ভাষণ রাখতে। তিনি এখানে ভাষণ না রেখেই চলে গিয়েছিলেন। সেদিন আমি এই সভায় হাজির ছিলাম। আমার মনে হয়েছিল মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের কাগজটি দেখে অনুভব করেছিলেন, যে, এটি পাঠ করলে সারা পশ্চিমবাংলার মানুষকে ধোঁকা দেওয়া হবে। সে জন্যই তিনি ঐ অসত্য ভাষণটি পাঠ না করেই চলে গিয়েছিলেন।

স্যার, রাজ্যপালের ভাষণের একটা অনুচ্ছেদে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার কথা বলা হয়েছে। অবশ্য আমরা জানি এই কথাগুলো প্রতি বছরই রাজ্যপালের ভাষণের মধ্যে থাকে। ফলে এই কথাগুলো আমাদের কাছে ভাঙ্গা ক্যাসেটের মতো শোনাচ্ছে। এখানে বলা হয়েছে, অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবাংলার আইন শৃঙ্খলা পরিস্থিতি ভাল। যদি তাই হবে তাহলে প্রতি বছর পশ্চিমবাংলায় হাজার মানুষ, হাজার যুবক, হাজার ছাত্র খুন হত না। প্রতিদিনই পশ্চিমবাংলার কোথাও না কোথাও বিভিন্ন রকমের গোলমাল হত না। পশ্চিমবাংলায় প্রতিদিন কতগুলো খুনের ঘটনা ঘটছে, বছরে কতগুলো করে মানুষ খুন হচ্ছে তা আজকে আর বলার অপেক্ষা রাখে না। তাই এই অসত্য ভাষণের আমি তীব্র প্রতিবাদ করছি।

এখানে সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলা হয়েছে। তাও আজকে আর এমন কিছু গর্ব করে বলার মতো নয়। এখানে বলা হচ্ছে—সর্বস্তরের মানুষকেই সম্প্রীতি বজায় রাখতে চেষ্টা করতে হবে। কিন্তু আমি সরকারকে মনে করিয়ে দিচ্ছি, আমার বিধানসভা কেন্দ্র, হাসন কেন্দ্রের মধ্যে সাম্প্রদায়িক গোলমালে দিবালোকে ১৪১টা বাড়ি পুড়িয়ে দেওয়া হল, চার ঘন্টা ধরে লুঠতরাজ করা হল। এক মাস ধরে গ্রামের মানুষরা তাঁদের গ্রামে বসবাস করতে পারেন নি। সেখানে মাননীয় খাদ্যমন্ত্রী গিয়েছিলেন, মাননীয় ত্রাণ মন্ত্রী গিয়েছিলেন, মাননীয় লিডার অফ দি অপোজিশন গিয়েছিলেন। সেখানকার মানুষকে আশ্বাস দিয়ে এসেছিলেন তাদের বাড়ি করে দেবেন বলে, তাদের বসবাসের ব্যবস্থা করে দেবেন বলে কিন্তু আজ এক বছর হতে চলল সেই মানুষরা আজও খোলা আকাশের নিচে বসবাস করছে। তাদের পরণে কাপড় পর্যন্ত ছিল না এমন অবস্থা হয়েছিল। রাজ্যসরকার কিন্তু এ ক্ষেত্রে কিছু করতে ব্যর্থ হয়েছেন। এই ব্যর্থতার কথা কিন্তু এই ভাষণের মধ্যে নেই। স্যার, সাম্প্রদায়িক সম্প্রীতি এখানে একেবারে নষ্ট হচ্ছে না সেটা একেবারেই বলা যাবে না। এরজন্য দায়ী কিন্তু বামফ্রন্ট সরকার। বামপন্থী পার্টি তথা সি. পি. এম দল নির্বাচনে জয়ী হবার জন্য মানুষের মধ্যে কিছু সেন্টিমেন্ট গ্রো

করিয়েছিলেন। নির্বাচনে ভোট নেবার জন্য তারা একটা বিশেষ জাতির কাছে একটি বিশেষ জাতির বিরুদ্ধে কথা বলেছেন এবং যেখানে যেমন দরকার সেখানে তেমন কথা বলে ভোট নেবার চেষ্টা করেছেন। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার কথা মুখে বললেও এইভাবে কিন্তু তারা সাম্প্রদায়িক মদত দিয়েছেন। নির্বাচনী বৈতরণী পার হবার জন্য এইভাবে কাজ করার জন্য যে সমস্ত রাজনৈতিক দল দায়ী তাদের অন্যতম হচ্ছে এই বামফ্রন্ট। তারপর এখানে আরও একটি অসত্য কথা বলা হয়েছে যে এই রাজ্যে শিল্পে অনেক টাকা লগ্নী করা করা হয়েছে এবং তাতে দারুণ ভাল ফল পাওয়া যাচ্ছে, স্যার, দীর্ঘদিন ধরে দেখছি এই রাজ্যের মুখ্যমন্ত্রী রাজ্যসরকারের পক্ষ থেকে বারবার বিদেশে গিয়েছেন শিল্পপতিদের ধরে এনে এখানে শিল্পে লগ্নি করাতে কিন্তু কোথায় কি লগ্নি হয়েছে, শিল্পে উৎপাদন কত বেড়েছে, কটা নতুন শিল্প পশ্চিমবঙ্গে স্থাপিত হয়েছে বামফ্রন্টের ২০ বছরের রাজত্বে তা আজও আমরা জানতে পারিনি। অথচ আমরা দেখছি যে মাননীয় রাজ্যপালকে দিয়ে পড়িয়ে নেওয়া হল যে এই রাজ্যে শিল্পে অনেক টাকা লগ্নি হয়েছে এবং তার ভাল ফলাফল পাওয়া যাচ্ছে। এতবড় অসত্য কথা, বাজে কথা আমার মনে হয় পশ্চিমবাংলা ছাড়া আর কোনও রাজ্যসরকার এইভাবে রাজ্যপালকে দিয়ে পড়িয়ে নেন না যা বামফ্রন্ট সরকার করেছেন। সেচ ব্যবস্থা নিয়ে এই ভাষনে বিশেষ কিছু বলা হয়নি। এক জায়গায় খালি বলা হয়েছে যে, আমরা সেচের ব্যবস্থা করতে চলেছি এবং তাতে কয়েক লক্ষ হেক্টর জমিতে চাষের ব্যবস্থা করতে পারা যাবে। এ সমস্তই অসত্য কথা। স্যার, এই প্রসঙ্গে আমি বীরভূম জেলার একটি কথা বলতে চাই। '৮৭ সালে নির্বাচনে জয়ী হয়ে আমি এই বিধানসভায় এসেছিলাম। '৮৮ সালের ২৮শে সেপ্টেম্বর বক্রেশ্বরের শিলান্যাস করতে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু মহাশয় ১২ জন মন্ত্রীকে নিয়ে বীরভূম গিয়েছিলেন। সিউড়ির সার্কিট হাউসে তিনি আমাদের ডেকে বললেন যে, শিলান্যাস করবো বক্রেশ্বরের এবং ঘোষণা করছি বীরভূম জেলাতে একটি নুনবিল প্রোজেক্ট তৈরি করব। সেখানে জলাশয়ের ব্যবস্থা করা হবে। বেকার ছেলেদের চাকরি দেওয়া যাচ্ছে না, জলাশয়ের ব্যবস্থা হলে কৃষকরা অন্তত চাষ করতে পারবে। এতে বীরভূম জেলার কৃষি শ্রমিকরা সারা বছর কাজ পাবে এবং তার ফলে বীরভূম জেলা উপকৃত হবে। সেখানে সেদিন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এরজন্য আমি আমার পার্টির পক্ষ থেকে নয়, বীরভূম জেলাবাসীদের পক্ষ থেকে ধন্যবাদ য়েছিলাম। আজ ১৯৯৮ সাল, ১০ বছর অতিক্রান্ত হয়ে গিয়েছে, প্রত্যেক বছর বাজেটের সময় বলেন যে চিন্তা ভাবনা চলছে কিন্তু আজও সেই নুনবিল প্রোজেক্ট ঘোষণা করা সত্ত্বেও ওরা তার পরিকল্পনা ও রূপায়ণ করতে পারলেন না। তাহলে কোথায় সেচের ব্যবস্থা হচ্ছে আমি জানতে চাই। বোরো চাষের জন্য চাষীরা জল পাচ্ছে না। এক দিকে অতিরিক্ত বর্ষণ হলে ফসল নষ্ট হয়ে যাচ্ছে অপর দিকে বোরো চাষীদের জল দিতে পারছেন না।

তাহলে কোথায় আপনাদের সার্থক সেচ পরিকল্পনা তা আমি জানতে চাই। রাজ্যসরকার এখানে ব্যর্থ হয়েছে সেচের ব্যবস্থা করতে। স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় এখানে ভাষণ দিতে এসে ঘুরে চলে গিয়েছেন। আমার মনে হয় তিনি বোধ হয় লজ্জা পেয়েছিলেন অসত্য কথাগুলি বলতে। তিনি হয়ত ভেবেছিলেন যে বামফ্রন্ট সরকারের পাপ আমি ঘাড়ে নিতে চাই না, তাই চললাম। আর এক জায়গায় পরিষ্কার করে তিনি বলেছেন—'বেকার সমস্যা সমাধানের প্রশ্নে রাজ্য সরকার চিন্তিত। রাজ্য সরকার সঠিক পথেই চলছেন।' যদি এতটুকু লজ্জা বলে বস্তু ওদের থাকতো, লজ্জা বলে কোনও কথা রাজ্য সরকারের জানা থাকতো। বেকারদের নিয়ে দীর্ঘ ২০ বছর ধরে যেভাবে ছিনিমিনি খেলেছেন তাতে অকপটে স্বীকার করে নিতেন যে, বেকার সমস্যার সমাধান ওরা করতে পারেননি; নতুন শিল্প করতে পারেননি বলে বেকারদের প্রতি অবিচার করেছেন। ভাষণে এটা বলতেন। আজকে বেকারদের কথা না ভেবে একটা জায়গায় বলা হয়েছে—তফসিলি, অনুন্নত মানুষ এবং প্রতিবন্ধীদের ভাতের ব্যবস্থা করেছেন। খুবই সামান্য এটা, অনুবীক্ষণ যন্ত্র দিয়ে এটা দেখা যায়। বার্ধক্য ভাতা, বেকার ভাতা বা কৃষক ভাতার ব্যবস্থা যা করেছেন সেটা ১ লক্ষ মানুষের মধ্যে হয়তো ৫ জন পান এবং সেটাও কনটিনিউ হয় না, ডিস-কনটিনিউ হয়ে যায়। কাজেই ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণের তীব্র বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি। ধন্যবাদ স্যার।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ এই সভায় পাঠ করেছেন এবং সেই ভাষণকে ধন্যভাদ জানিয়ে ডাঃ গৌরীপদ দত্ত যে প্রস্তাব উপস্থাপিত করেছেন তাকে সমর্থন জানিয়ে কিছু বিষয় এখানে উল্লেখ করতে চাই। আমার বিরোধী বন্ধুরা যে বক্তব্য রেখেছেন তা শুনলাম। তাদের উদ্দেশ্যে, বিশেষ করে কংগ্রেসের উদ্দেশ্যে গালিবের একটি কবিতা পড়ছি; আমি জানি না, কংগ্রেস কি করছিল, কারণ কংগ্রেস করলু এমন কি ভুল, জন্ম নিল তৃণমূল। অবশ্য তাদের কেই বা মূল, আর কেই বা তৃণমূল কারণ—কংগ্রেসের তো হাত কাটা, গোটা মালদার লোক করছেন টা-টা, টা-টা। আজকে বিরোধী বন্ধুরা রাজ্যপালের ভাষণকে সমর্থন না জানিয়ে তাদের স্বভাবসুলভ ভাবে যেভাবে বিরোধীতা করা দরকার সেভাবে এর বিরোধীতা তারা করছেন এতে কোনও সন্দেহের অবকাশ নেই। তারা বিরোধীতা করবেনই। কিন্তু প্রশ্নটা হচ্ছে, বাংলার মানুষের কাছে এটাই চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে যে আজ থেকে ৩ বছর আগে 'উপলব্ধি' বলে একটি বই-এর ৫০ পাতার দ্বিতীয় কলমে লেখা হয়েছিল—ভারতীয় জনতা পার্টি বাবরি মসজিদ ধ্বংস করে আমাদের দেশে সাম্প্রদায়িক দাঙ্গা বাধিয়েছে। অথচ সেই নেত্রী তিন মাস আগে বললেন—ভারতীয় জনতা পার্টি সাম্প্রদায়িক নয়, অচ্ছুত নয়।

[3-40 – 3-50 p.m.]

আমি বুঝলাম না যেখানে লিখিত আছে, উপলব্ধি বই-তে লিখিত আছে, বইটার ৪০ টাকা দাম—যেন তরমুজের মতো, গিরগিটি যেমন রং বদলায় সেই রকম হঠাৎ বদলে গেল। আজকে সংবাদপত্রে দেখলাম, আমাদের দেশের মানুষ বিশেষ করে বাংলার মানুষ হতচকিত। কি কারণও না, কংগ্রেস সেখানে বলছে যে বি. জে. পি অচ্ছুত নয়, সাম্প্রদায়িক নয়। অদ্ভুত কথা। এ কি রকম ব্যাপার। তাহলে এত দিন যে কংগ্রেস সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি-কে আইডেনটিফাই করে এত কথা বললেন এবং যুক্তফ্রন্টকে সমর্থন করলেন, তাহলে কি আজকে দেশের মানুষ ধরে নেবে যে নিজেদের স্বার্থ সিদ্ধির জন্য তাঁরা এই কাজ করেছেন? কংগ্রেসের মধ্যে সাম্প্রদায়িকতার প্রবণতা ভেতরে ভেতরে রয়েছে, উপরে শুধু ধর্ম নিরপেক্ষতার মুখোস পরে ছিল এত দিন। এই প্রশ্ন আজকে সাধারণ মানুষের কাছে দেখা গিয়েছে তাহলে এ কেমন অবস্থা। হ্যাঁ, গোটা বিশ্বের নজর এখন 'ইনডিয়া'-র দিকে। এই ইণ্ডিয়া মানে ইণ্ডিয়া অস্ট্রেলিয়ার খেলা নয়। কারণ ইণ্ডিয়া এখন ২৭২ রানে এগিয়ে আছে আর ২৬২ জনে নাকি সরকার গঠন করতে যাচ্ছে। এই ইণ্ডিয়া মানে, —আই তে ইন্দিরা, এন-তে নরসীমা, ডি-তে দেবগৌড়া, আই-তে ইন্দ্রকুমার এবং এতে অটল, আর এই সরকার তাড়াতাড়ি তুলবে পটল। রাজ্যপালের যে ভাষণ তাকে আমি সমর্থন জানিয়ে দু-চারটি বিষয় এখানে আমি উল্লেখ করবো। আমাদের বিরোধী বন্ধুরা শিক্ষা ব্যবস্থা নিয়ে অনেক সমালোচনা করেছেন। তাঁরা কি ১৯৭২ সালের ইতিহাস ভুলে গিয়েছেন? যাঁরা পুরানো কংগ্রেসি আছেন তাঁরা জানেন। কংগ্রেস ১১২ বছরের একটা ঐতিহ্যবাহী দল, এখন অবশ্য তারা ১২টা বেজে গেছে। পুরানো বিষয়ক যাঁরা আছেন তাঁরা নিশ্চয়ই জানেন ১৯৭২ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত শিক্ষা ব্যবস্থা কি ছিল, তখন শিক্ষার মান কোথায় নিয়ে গিয়েছিলেন আর এখন কোথায় আছে আপনাদের নিজেদের বিবেকের কাছে প্রশ্ন করুন। শুধু তাই নয় শিক্ষকদের পেনশনের কোনও ব্যবস্থা ছিল? শুধু তাই নয়, মাদ্রাসা শিক্ষা ব্যবস্থা যে সংখ্যা লঘু সম্প্রদায় মুসলিমদের জন্য শিক্ষা ব্যবস্থা তার কোনও মর্যাদা ছিল? আর আজকে এখনকার শিক্ষা ব্যবস্থা নিয়ে সমালোচনা করছেন? হ্যাঁ, প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেওয়া হয়েছে মাতৃভাষায় শিক্ষা চালু ছিল। এখন জনগন ডিমাণ্ড করছে ইংরাজি, সরকার তার জন্য বিবেচনা করছে। জনগণকে বাদ দিয়ে আমাদের সরকার চলে না চলবে না। স্বাভাবিক ভাবে জনগনের যেটা ন্যায়সঙ্গত দাবি যুক্তি সঙ্গত বাস্তব সম্মত দাবি সেটা নিশ্চয়ই সরকার বিবেচনা করবে। ওনাদের আমলের সেই শিক্ষা ব্যবস্থার কথা ওনারা ভুলে গিয়েছেন, ওনাদের রেজিমে কি অবস্থা ছিল সেটা ভুলে গিয়েছেন। আমাদের সরকার সাবজেক্ট কমিটি করেছে এক-একটা বিষয়ের উপর। নির্দিষ্ট বিষয়ের উপর আলোচনা করে সরকারের কাছে সাজেশন আকারে যাবে। হেলথ্‌, এডুকেশন, পলিউশন, নানা

বিষয়ের উপর সাবজেক্ট কমিটি হয়েছে। এটা কি আগে ছিল? এই রকম একটা ব্যবস্থার মধ্যে—

**মিঃ স্পিকার ঃ** এই ব্যবস্থা সরকার করেনি, অ্যাসেম্বলি করেছে।

**শ্রী মহম্মদ ইয়াকুব ঃ** তাহলে আমি সংশোধন করে নিচ্ছি। যাইহোক, তারপর আসুন ল্যাণ্ড রিফর্মসে। ভূমি সংস্কার এর জন্য বহু আন্দোলন, বহু লড়াই, বহু সংগ্রাম, বিশেষ করে বাংলার মাটিতে কৃষকদের তেভাগা আন্দোলন বলুন, অন্য আন্দোলন বলুন, বহু ইতিহাস আছে। তাঁরা ৫৩ সালে আইন করেছিলেন। অনেক কিছু করেছিলেন। কিন্তু বড় বড় জমিদার যাঁরা ছিলেন, তাঁরা বিধায়ক হয়ে আসতেন। তাঁরা সেটা ইমপ্লিমেন্ট করতে পারেননি। কিন্তু '৭৭ সালে এই সরকার আসার পর ভূমিসংস্কারকে বাস্তবায়িত করার চেষ্টা করেছে বহু জমি উদ্ধার হয়েছে। বহু জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বণ্টন হয়েছে। এখনও বহু বাকি আছে। তৃতীয় ভূমিসংস্কার যে আইন, তাকে ইমপ্লিমেন্ট করার যে কাজ তা আমাদের সরকারের আওতারেই আছে। সেগুলো করার চেষ্টা চলছে পঞ্চায়েতের মাধ্যমে। শুধু তাই নয়, ডাঃ বিধান চন্দ্র রায় যখন মুখ্যমন্ত্রী ছিলেন তখন তিনি পশ্চিমবাংলায় বহু কলকারখানা তৈরি করার চেষ্টা করেছেন। এই কথা আমরা অস্বীকার করিনা। কিন্তু তিনি যতটা চেয়েছিলেন ততটা পারেননি। তিনি নিজেই এই কথা বলেছেন, যা এই বিধানসভার অতীতের প্রসিডিংস দেখলে দেখা যাবে। তিনি বলেছেন যে, কেন্দ্রীয় সরকার পণ্ডিত জওহরলাল নেহেরুর আমলে পশ্চিমবাংলাকে বঞ্চিত করা হয়েছে। তারা বিমাতৃসুলভ আচরণ করেছে। এই কথা আমাদের নয়। আর আজ এই পশ্চিমবাংলায় নতুন শিল্প কলকারখানা গড়ার ক্ষেত্রে দীর্ঘদিনের যে বাধা দূর হয়েছে। আজকে পশ্চিমবাংলায় নতুন নতুন কল কারখানা গড়ার চেষ্টা চলছে। এখনও বাকি আছে, আমরা এই কথা বলি না যে নতুন নতুন অনেক কিছু করা হয়েছে। আমাদের সরকার সেই কথা বলছে না এবং রাজ্যপালের ভাষণেও সেই কথা বলছেন না। কিন্তু কেন্দ্রীয় সরকারের এমন নীতি, এমন আইন, আমাদের বন্ধু এর আগে উল্লেখ করেছেন, প্রায় চার লক্ষ বড় ছোট এবং মাঝারি কলকারখানা বন্ধ আছে। এরফলে প্রায় দু'কোটি শ্রমিক বেকার হয়ে পড়েছেন। এমনিতেই বেকার সমস্যা আছে। কেন্দ্রীয় সরকারের নীতির ফলে প্রায় ১৭ কোটি বেকার গোটা দেশে। তার সাথে এই বিধবা বেকার দু'কোটি যোগ হল। এরা হলো বিধবা বেকার। স্বাভাবিক ভাবে আমরা চেষ্টা করছিলাম কেন্দ্রের কাছ থেকে। হ্যাঁ, বলতে পারেন, যুক্তফ্রন্ট সরকার তো কেন্দ্রে ছিল। যুক্তফ্রন্ট ১৮ মাস ছিল। এতো আর আলাদিনের প্রদীপ নয় যে ১৮ মাসে সব করে দেবে। করতে চেয়েছিল, কিন্তু করতে দেওয়া হলো না। কংগ্রেস বাধা দিল। এবারে আসছি আইনশৃঙ্খলার কথায়। আমাদের বিরোধী বন্ধুরা বারবার করে উল্লেখ করেছেন যে,

এখানে আইন নেই, শৃঙ্খলা নেই, কিছু নেই। আমরা যাঁরা নির্বাচিত বিধায়ক, আমাদের মধ্যে যে শৃঙ্খলা থাকা উচিত, আমাদের বিরোধী বন্ধুদের মধ্যে কি কোনও শৃঙ্খলা আছে? যাঁরা জনপ্রতিনিধি, তাঁদের মধ্যে, নিজেদের মধ্যে যদি ডিসিপ্লিন না থাকে, তাহলে বাইরে গিয়ে কি ভাবে ডিসিপ্লিনের কথা উল্লেখ করবেন? আজকে প্রশ্ন তো এখানেই। স্বাভাবিক ভাবে তাঁদের দেখেই তো আমাদের যুব সমাজ, ছাত্র সমাজ শিখবেন। তাঁদের দেখে ওরা কি শিখবেন? তাঁরা কি এটা একবারও ভেবে দেখবেন না? আমাদের এখানে নির্বাচন যে ভাবে পরিচালিত হয়েছে—সুষ্ঠুভাবে পরিচালিত হয়েছে—তাতে আমাদের বিরোধী বন্ধুদের গর্ববোধ করা উচিত।

[3-50 – 4-00 p.m.]

তৃণমূল কংগ্রেসের অনেকেই অভিযোগ করেছেন যে নির্বাচন সঠিক হয়নি, তাই তৃণমূলের অনেক প্রতিদ্বন্দ্বী নির্বাচিত হতে পারেনি এবং বি. জে. পিরা নির্বাচিত হতে পারে নি। যদি মাশেল ম্যান দিয়ে লোকসভার নির্বাচন পশ্চিমবঙ্গে হত এবং বুথ দখল হত তাহলে ওই দমদম কেন্দ্রে দুটি ফুল জড়িয়ে ধরে যে পদ্মফুল ফোটে সেটা ফুটত না। সুতরাং এই বাস্তব কথাটা আজকে বুঝে নিতে হবে। আজকে নির্বাচনের পরে কি হল—বারাসাতের দে গঙ্গাতে বামপন্থী কর্মীদের উপরে আক্রমণ করা হল। গোলাবাড়ি কেন্দ্রে দুটি এলাকা এবং চৌরাসিয়াতে দোকানে আগুন ধরিয়ে দিল কারা? এইভাবে ওই দল দাঙ্গা বাধাবার চেষ্টা করছেন। সাম্প্রদায়িকতার বীজ ছড়াচ্ছে। শুধু তাই নয়, যাদবপুর কেন্দ্রের কবিতীর্থে কে জিতল—আমরা না তৃণমূল, তারপরে খিদিরপুর ডকের সালাউদ্দিন নামে আমাদের একজন কর্মীকে তৃণমূলের লোকেরা প্রায় ৩০০-৪০০ জন মিলে আক্রমণ করল, আজকে সে হাসপাতালে ভর্তি। এই কাজ তো তৃণমূলের কংগ্রেসিরা করে বেরাচ্ছে। আজকে তৃণমূলের কর্মিরা রিভলবার হাতে নিয়ে প্রকাশ্যে ঘুরে বেড়াচ্ছে এবং এইভাবে সন্ত্রাসের সৃষ্টি করছে ওরাই কিনা আজকে আইনশৃঙ্খলার কথা বলছেন। যেটা সত্যি সেটা বিধানসভাতে বলা উচিত বলে মনে করি। স্বাভাবিকভাবেই আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে আইনশৃঙ্খলার কথা যে বলা হয়েছে সেটা একেবারেই সঠিক, এতে কোনও সন্দেহের অবকাশ নেই। আজকে কৃষিক্ষেত্রে যেভাবে খাদ্যশস্যের উৎপাদন বৃদ্ধি পেয়েছে তাতে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত রেকর্ড উৎপাদন হয়েছে, একথা কেউ অস্বীকার করতে পারবেন না। আজকে ফসলের উৎপাদন যে হারে বেড়েছে সেটা অনেক রাজ্যের তুলনায় বেশি। ইরিগেশনের ক্ষেত্রেও অনেকটা উন্নতি হয়েছে। এরজন্য নানা পরিকল্পনা গ্রহণ করা হয়েছে, সবগুলো এখনো রূপায়িত হয়নি, কিন্তু তারই মধ্যে এগোচ্ছে। এরমধ্যে বাকি আছে উত্তর ২৪ পরগনার বিদ্যাধরি খালের সংস্কার, এই ব্যাপারে বহু দিন ধরে মানুষের ডিমাণ্ড যে ওই সংস্কার ত্বরান্বিত করা হোক। যত তাড়াতাড়ি এর সংস্কার করা

যায় ততই মঙ্গল। বৃষ্টির সময়ে এই খাল সংস্কার না হবার ফলে কয়েক বিঘা জমি নষ্ট হয়ে যায়। সেটা যাতে আর নষ্ট না হয় সেইদিকে নজর দিতে হবে। আজকে রাস্তার অবস্থা অনেকটা ভাল হয়েছে। আস্তে আস্তে রাস্তার উন্নতি হচ্ছে। টাকি রোড থেকে উত্তর চব্বিশ পরগনার সংস্কার আপ টু বসিরহাট পর্যন্ত চলছে। হাড়োয়া রোড কাজ শুরু হবে, আশা করি সঠিক ভাবেই হবে, তারপরে যশোর রোড থেকে আপ টু বনগাঁ, বাগদা পর্যন্ত রাস্তা চওড়া করার পরিকল্পনা রয়েছে। এছাড়া সংখ্যালঘুদের জন্য একটা আলাদা ফাণ্ডের কথা রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লিখিত হয়েছে। সংখ্যালঘু সম্প্রদায় যাতে নিজেরা নিজেদের ব্যবসা বাণিজ্যের জন্য বা কুটির শিল্পের জন্য লোন নিতে পারে তার ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু অনেকটা বাকি। বিশেষ করে উত্তর ২৪ পরগনা জেলা থেকে সংখ্যালঘু যারা অ্যাপ্লিকেশন করেছেন তারা এখনও সেই ঋণ পাননি। এটার উপর আমাদের সরকারের নজর দেওয়া উচিত বলে আমি মনে করি। অনেক কিছুই বলার ছিল, তবুও আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি :** মিঃ স্পিকার স্যার, গত ১২ই মার্চ, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উঠেছে তার উপর আলোচনা করতে গিয়ে প্রস্তাবের বিরোধীতা করে কংগ্রেস দলের স্বপক্ষে কয়েকটি কথা বলতে চাই। দীর্ঘক্ষণ ধরে সরকার পক্ষ এবং বিরোধী পক্ষর আলোচনা চলছে, আমি এই ব্যাপারে একটি কথা বলতে চাই, আর প্রথম কথা হচ্ছে রাজ্যপাল তার ৪ নম্বর অনুচ্ছেদে বলেছেন, এই রাজ্যে নির্বাচন শান্তিপূর্ণ হয়েছে। আমি প্রথমেই তার বিরোধীতা করছি। কারণ নির্বাচনী প্রচারে অংশ গ্রহণের সময় আমি নিজে আক্রান্ত হয়েছিলাম বোমা গুলির মাধ্যমে—বামপন্থী বন্ধুরা বিশ্বাস করবেন না জানি, চলুন বাইরে আমার গাড়ি আছে, তার গায়ে গুলির দাগ লেগে আছে। আশ্চর্যের ব্যাপার, যখন আমাকে আক্রমণ করা হয়, তখন পুলিশ-এর কোনও এস্কট সেখানে ছিল না। এর আগে যখন নির্বাচনী প্রচারে গিয়েছি পুলিশ-এর এসকট ছিল। আমি বামপন্থী বন্ধুদের জিজ্ঞাসা করবো রাজ্যপালের ভাষণে যে জি. এন. এল. এফ.-এর সুপ্রীমো সুভাষ ঘিসিং যিনি ভোট বয়কটের দাবি তুলেছিলেন, তার ব্যাপারে আপনারা আলোকপাত করলেন না। পশ্চিমবাংলার মানুষ যারা দার্জিলিং বাস করেন তারাও পশ্চিমবাংলার মানুষের মধ্যে পড়ে। জি. এন. এল. এফ.এর সুপ্রীমো নির্বাচনী বয়কট এর ডাক দিলেন, সেখানকার মানুষ নির্বাচনে অংশ গ্রহণ করতে পারলেন না, অথচ আপনারা তার বিরুদ্ধে কোনও নিন্দাসূচক বক্তব্য রাখলেন না। স্বাভাবিকভাবে এই প্রশ্ন জেগেছে আমাদের কাছে, আপনাদের উদ্দেশ্য কি? সুভাষ ঘিসিং নির্বাচনী বয়কট ঘোষণা করার ফলে সেখানে সি. পি. এম.এর প্রার্থীর জয়ের সুবিধা হয়েছে। ফলে সি. পি. এম. প্রার্থী জয়ী হওয়ার ক্ষেত্রে অনেক ধাপ এগিয়ে গিয়েছিল প্রথম থেকে।

আমরা যখন বলছি, আপনারা যখন বলছেন সাম্প্রদায়িক ঘটনার কথা, সি. পি. এম. সাম্প্রদায়িকতার বিরোধীতা করেছে, এই ব্যাপারে আমি আপনাদের কয়েকটি কথা বলতে চাই। আপনাদের নিশ্চয় মনে আছে, ১৯৪৬ সালের ১৬ই আগস্ট পশ্চিমবঙ্গের মুসলিম সমর্থনে ডাইরেক্ট অ্যাকশন ডে, প্রত্যক্ষ সংঘাত হয়েছিল, সেদিন কলকাতার শহিদ মিনারে, সেদিনকার পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী সুরাবর্দী এবং জ্যোতি বাবু শহিদ মিনার ময়দানে বক্তৃতা করেছিলেন, আর মুসলিম লীগের সমর্থকরা চৌরঙ্গীতে হিন্দুদের দোকানপাট পুড়িয়ে দিচ্ছিল, সেদিন কিন্তু জ্যোতিবাবু কোন বিরোধীতা করেননি। পুলিশের বেষ্টনীতে দাঁড়িয়ে থেকে তিনি সেই মিছিলের বক্তৃতায় অংশ গ্রহণ করেছিলেন। তারপরে কংগ্রেস সদস্যরা এই বিধানসভায় মুসলিম লীগ সরকারের বিরুদ্ধে তাদের এই সাম্প্রদায়িক দাঙ্গা লাগানোর সমর্থকদের বিরুদ্ধে যখন অনাস্থা প্রস্তাব এনেছিলেন, বামপন্থী বন্ধুরা জ্যোতি বাবুর নেতৃত্বে সেই অনাস্থা প্রস্তাবের বিরোধীতা করেছিলেন তারা সমর্থন করেননি। আপনারা বলেছিলেন ইউরোপের চেকও-শ্লাভারা তারা আত্ম নিয়ন্ত্রণের জন্য লড়াই করছেন, সেই লড়াইকে আমরা যেমন সমর্থন করি, তেমনি দ্বিজাতিতত্ত্ব লড়াই এর মধ্যে পাকিস্থান সৃষ্টি করার লড়াইকে আমরা সমর্থন করি, অথচ এই জ্যোতিবাবুদের আমরা আবার দেখলাম, '৮৯ সালে একদিকে অটলবিহারী বাজপেয়ী, একদিকে ভি. পি. সিং, মাঝখানে জ্যোতি বাবু হাতে হাত ধরে শপথ করে সারা ভারতবর্ষের মানুষকে বলছেন, পশ্চিমবাংলা শুধু নয়, সারা ভারতবর্ষে আমরা কংগ্রেস শক্তিকে শেষ করে দিলাম। আজ আপনারা বলছেন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করছেন। আপনারা ভারতবর্ষের সাম্প্রদায়িক শক্তির উত্থানকে সাহায্য করেছেন। তাই আপনাদের কমিউনিস্ট আন্দোলনের প্রতি বীতশ্রদ্ধ হয়ে দ্বিচারিতার জন্য ত্রিপুরার পূর্বতন মুখ্যমন্ত্রী নৃপেণ চক্রবর্তী বলেছিলেন আপনারা কি ভারতবর্ষের দ্বিজাতিতত্ত্বকে সমর্থন করেন; আত্ম নিয়ন্ত্রণের অজুহাতে? "Basu's political opportunism is the worst ever instance in the history of marxist struggle."

[4-00 – 4-10 p.m.]

মার্ক্সবাদী লড়াইয়ে জ্যোতিবাবুর রাজনীতি সুবিধাবাদের রাজনীতি সবচেয়ে ক্ষতি করেছে আমাদের। তাই আজকে বামপন্থী বন্ধুদের ভাবতে হবে যে শুধুমাত্র সাম্প্রদায়িক শক্তির বিরোধীতা করলেই, সাম্প্রদায়িক শক্তির বিরোধীতা করা যায়না। মনে রাখবেন ভারতের জাতীয় কংগ্রেস স্বাধীনতার দিন থেকে আজ পর্যন্ত নিরবিচ্ছিন্ন সংগ্রাম করে যাচ্ছে, যার জন্য মহাত্মা গান্ধীকে শহিদ হতে হয়েছে, ইন্দিরা গান্ধীকে শহিদ হতে হয়েছে, বিয়ন্ত সিংকে শহিদ হতে হয়েছে, রাজীব গান্ধীকে শহিদ হতে হয়েছে। তাই আমি বলতে চাই রাজ্যপালের ভাষণে মিথ্যার বেসাতি দরকার হয়েছে, সত্যের অপলাপ করা হয়েছে।

আমি রাজ্যপালের ভাষণে কোথাও দেখলাম না পশ্চিমবাংলায় প্রেসিডেন্সি কলেজের অধ্যাপিকা পরীক্ষা বিভাগের যিনি দায়িত্বে ছিলেন সেই মণীষা মুখার্জির অর্ন্তধান সম্বন্ধে কোন কথা। সেই ব্যাপারে বামপন্থীদের কোনও মাথাব্যাথা নেই। তার বাড়ীতে প্রকাশ কারাত, সীতারাম ইয়েচুরি, অনিল বিশ্বাসরা ডিনার করত, মুরগীর ঠ্যাং খেত। অথচ তার অন্তর্ধান সম্পর্কে একটা কথাও বলা হলনা। ভিখারি পাসোয়ানের নিখোঁজ সম্বন্ধে, তদন্ত করার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের গাফিলতির ব্যাপারে একটা কথাবার্তাও বলা হয়নি। আজকে আপনাদের দ্বিচারিতার জন্য পশ্চিমবাংলায় শুধু সাম্প্রদায়িক শক্তি নই, সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক, প্রশাসনিক সমস্ত কাঠামো আজকে ভেঙ্গে পড়েছে। আপনারা পঞ্চায়েতের কথা বলছেন, কিন্তু মনে রাখবেন, কেন্দ্রীয় সহায়তা বাবদ যে অর্থ আসে তার জন্য কিন্তু পশ্চিমবাংলার গ্রামে অর্থনীতির একটা জোয়ার এসেছে। ভারতবর্ষে যখন কংগ্রেস ক্ষমতায় ছিল তখন কিন্তু এই সমস্ত প্রকল্পগুলো চালু হয়েছিল। আপনারা একটা প্রকল্পের কথা বলুন, যা এই সরকার চালু করেছে। তাই বামপন্থী বন্ধুরা একটা কথা মনে রাখবেন, এখানে আপনারা অনেক কথা বলতে পারেন, কিন্তু কেন্দ্র থেকে কত টাকা স্যাংশান হয়ে এখানে আসছে তার পরিসংখ্যান কিন্তু আছে, সেটাকে আপনারা দিতে পারবেন না। আজকে গ্রামবাংলায় পঞ্চায়েত ব্যবস্থায় মূল জিনিসগুলো প্রতি মুহূর্তে ভায়োলেট করা হয়েছে। গ্রাম সংসদ ডাকা হয়না। পশ্চিমবাংলার সরকার পরিসংখ্যান দিয়ে বলছে এই মুহূর্তে সাড়ে পাঁচ হাজার গ্রামে গ্রাম সংসদ কখনো ডাকা হয়নি। পঞ্চান্ন থেকে ষাট হাজার কোটি টাকা কেন্দ্রীয় সাহায্য বাবদ পশ্চিমবাংলায় আসছে, কিন্তু তার কোনও অডিট হয়না। এই সরকার কোথায় কত টাকা খরচ করছে তা পশ্চিমবাংলার মানুষ জানতে পারছে না। তাই বিভিন্ন জায়গা থেকে সরকারের বিরুদ্ধে অভিযোগ আসছে। গ্রামীণ বৈদ্যুতীকরণ নিগম স্বল্প ঋণে পশ্চিমবঙ্গ সরকারকে কোটি কোটি টাকা দিচ্ছে, কিন্তু সেই টাকা কিভাবে খরচ হচ্ছে তার কোনও হিসাব এই সরকার দিচ্ছে না। তাই তারা পশ্চিমবঙ্গ সরকারকে ঋণ দেওয়া বন্ধ করে দিচ্ছে। লোকদীপ বা কুটির জ্যোতি প্রকল্পে ২০ হাজার টার্গেট ছিল, সেখানে ৪,৪০৯ টি ইমপ্লিমেন্ট হয়েছে, আর এদিকে আপনারা বলছেন, আপনারা বিরাট উন্নতি করেছেন। সেচ দপ্তর সম্পর্কে আপনারা বড় বড় কথা বলেন। মুর্শিদাবাদে গঙ্গা-পদ্মার ভাঙন চলুন না একটু দয়া করে আমাদের বামপন্থী বন্ধুরা দেখে আসবেন। পদ্মার ভয়ঙ্কর ভাঙনে প্রতি বছর হাজার-হাজার একর জমি পদ্মার গর্ভে চলে যাচ্ছে। পদ্মার ধারে বাস রাস্তায় কোনও প্রটেকশন ওয়াল নেই—করিমপুরে সেদিন ছাত্র-ছাত্রী বোঝাই বাস এই ভাবে পদ্মাগর্ভে তলিয়ে গেল এবং ৭০ জন ছাত্র-ছাত্রীর সলিল-সমাধি হল। এর পরেও বলতে হবে সেচ দপ্তর ভালো কাজ করছে?

পরিবহন ব্যবস্থার কি হাল দেখুন। আপনারা তো অনেক গল্প বলেন, আমি একটা

বলছি। কয়েকদিন আগে একজন বাড়ি আমার বাড়ির পাশ দিয়ে হেঁটে যাচ্ছিল। আমি তাকে বললাম, বুড়ি মা, এত বাস, ট্রাক আছে আপনি হেঁটে যাচ্ছেন কেন? তিনি বললেন, বাবা, আমার একটু তাড়াতাড়ি যাবার আছে, তাই হেঁটে যাচ্ছি। এই হল পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থার চিত্র।

ন্যাবার্ড কোটি-কোটি টাকা দিচ্ছে। কিন্তু আপনারা প্রকল্প জমা দিতে পারছেন না বলে তারা স্যাংশন দিতে পারছে না। গ্রাম-উন্নয়ন নিগমের সঙ্গে কথা বললে এটা পরিষ্কার বুঝতে পারবেন।

পশ্চিমবাংলার শিল্পের কথা বলছি। সারা ভারতবর্ষের মোট বন্ধ কল-কারখানার সংখ্যা ২ লক্ষ ৪০ হাজার, সেখানে পশ্চিমবাংলায় ৫৬ হাজার অর্থাৎ পাঁচ ভাগের এক ভাগ বন্ধ হয়ে আছে। পশ্চিমবঙ্গে যা শিল্প হওয়ার হয়েছে বিধানচন্দ্র রায়ের আমলে, তার পরে আর হয়নি। এখন তো এখানে প্রতি দিন একটা না একটা শিল্প বন্ধ হয়ে যাচ্ছে। এখন তো আপনারা বিদেশি বিনিয়োগকারীদের হাতে-পায়ে ধরে আনছেন—এখানে বিনিয়োগ করুন। কিন্তু এখানে কোনও পরিকাঠামো দেখতে না পেয়ে তারা ফিরে যাচ্ছে। এটা পশ্চিমবঙ্গবাসী হিসাবে আমাদের সকলেরই খুব লজ্জা। আপনারা বলেন, কেন্দ্রীয় সরকার বিমাতৃসুলভ ব্যবহার করে। কিন্তু এখন তো, ৯১ সাল থেকে উদার-অর্থনীতি চালু হয়েছে—প্রত্যেকটা রাজ্য সরকার এখন নিজেরা ক্ষমতায় বিদেশি বিনিয়োগকারীর সঙ্গে যোগাযোগ করে রাজ্যে বিনিয়োগ বাড়াতে পারেন। তাহলে আপনারা কেন পারছেন না? গুজরাট, হরিয়ানা, কর্ণাটক কি করে এগিয়ে যাচ্ছে দেখে আসুন। অন্ধ্রপ্রদেশ, কর্ণাটকে একশো ভাগ গ্রামে বৈদ্যুতিকরণ হয়ে গেছে, এখানে তা হয়নি। গ্রাম বাংলায় যান, সেখানে দেখবেন পথে মোটর চলে না, আলো জ্বলে না, ঘরে টি. ভি. চলে না। এখানে গ্রাম বাংলার এম. এল. এ. যারা আছেন, তারা জানেন।

আমি বলতে চাই, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে সত্যের অপলাপ করা হয়েছে, পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে বামফ্রন্ট সরকার বিশ্বাসঘাতকতা করেছে। পশ্চিমবঙ্গের শিক্ষার ব্যাপারে দেখুন—আমরা বলছি না, অশোক মিত্র কমিশন বলছে—পশ্চিমবঙ্গে ৫০ শতাংশের উপর ছাত্র-ছাত্রী প্রাথমিক স্তরেই ড্রপ- আউট করে, প্রাথমিক স্তরের পর বিদ্যালয়ে যায় না, পড়াশোনা ছেড়ে দেয়। কাদের ব্যর্থতা এটা? গত ১০ বছরে মাত্র ১৩টি প্রাথমিক বিদ্যালয় তৈরি হয়েছে। এটা অস্বীকার করতে পারেন? আজকে পশ্চিমবঙ্গের শিক্ষকদের মাইনে না পেয়ে, পেনশন না পেয়ে আত্মহত্যা করতে হচ্ছে। আমি কয়েকদিন আগে একটা শিক্ষক-সম্মেলনে গিয়েছিলাম। তারা বলছেন, আমরা ভোট দিয়েছিলাম কাস্তে, এখন সেই কাস্তে আমাদের গলা কাটছে আস্তে-আস্তে। এই হচ্ছে পশ্চিমবঙ্গে বামপন্থীদের প্রতি, সি. পি. এম. সরকারের প্রতি পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজের

ধারণা। পশ্চিমবঙ্গের শিক্ষকদের সম্বন্ধে বলতে গিয়ে কমিশনের রিপোর্ট বলছে। আপনারা নিজেরা গিয়ে দেখুন। আজকে পশ্চিমবঙ্গ শিক্ষাক্ষেত্রে ভারতের মধ্যে ১৩-১৪ তম স্থানে পৌঁছে গেছে। এরপর স্বাস্থ্যের কথা বলছি। গ্রামের স্বাস্থ্য দপ্তর যেগুলি আছে, সেখানে গেলে দেখা যাবে যে, সেখানে গরু ছাগল শুয়ে আছে। গ্রামের সাধারণ মানুষরা ওষুধ পাচ্ছে না। সেখানে ডাক্তার নেই। পশ্চিমবঙ্গে স্বাস্থ্য বাজেটে যদি ১০০ টাকা খরচ করে, তাহলে ৮৩ টাকা খরচ হয় স্বাস্থ্যকর্মিদের বেতন দিতে। তাই আজকে এই রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-10 – 4-20 p.m.]

**Shri Md. Abdul Karim Choudhury :** Mr. Speaker, Sir, I am rising to speak some matters opposing the governor's Address and in support of our amendments placed here.

**Mr. Speaker :** Mr. Chowdhury, you have to oppose motion of thanks on Governor's Address.

**Shri Md. Abdul Karim Chowdhury :** Ok, Sir. I do that saying that the Governor's Address is nothing but a prepared report of the Left Front Government on its sweetwilll. Sir, you know that many things which are the realities and real matters have not been brought here which are going on in this State. In this Governor's Address some performances have been shown which are only for the eye-wash of the people. Sir, the 21-year old Left Front Government could not give satisfaction to the people of the State, instead it gave severe pain, agony, harassment and torture in different ways by its cadres and police. This government has failed to solve the problems of the rural Bengal in the matter of electricity, health and drinking water.

Sir, you will be surprised that in some villages only 1 or 2 Mouzas being electrified and they are shown that the entire Mouzas of that area have been electrified and in this way so many villages are left out of electricity.

Sir, again I see that the rural hospitals which were built, which

were constructed at the time of Congress, and the people are not getting any benefit. There are so many villages which have no hospitals within an area of 25 to 30 kilometres and still the people have been suffering for want of doctors, health care and treatment. Sir, I would say that there are so many proposals for new hospitals that are lying untouched in the offices of this State Government.

Sir, there are still so many villages where people have severe and acute crisis of drinking water and people are running to B.D. offices and different places for a tubewell, but tubewells are given on partisan ways for which drinking water problem could not be solved in the villages.

Sir, the law and order situation, for which the members of the treasury benches speak very high, I would say that many things happened here which have not been mentioned in the Governor's Address.

So many rape, murder, docoities and lock-up deaths are happening in the state every day. You have seen it in the newspapers and television. Recently, a Bangledeshi woman was gang-raped in the Howrah Yatri Niwas. These type of things are happening everyday everywhere. From November to February, four to five persons were killed in my Islampur town. When asked, Police could not give a proper reply. Sir, You are blind, You are not aware of what is happening in the State. I will say that there is no law and order in the State. I will say again that our people in this state are not getting justice from the thanas, from the administration and we have to go without any response from the thanas. Their complaints are not being taken by the thanas. No enquiries are being done by the police authorities in their grievances.

Sir, we are told that landless people were given land for their well-being. But where are lands? You will go and see in the Islampur Sub-division. Islampur sub-division is an agricultural district but lands are being held by the tea planters and capitalists. Previoulsy, this left Front

Government was against the capitalists but now they are inviting the capitalists. I have raised it several times in the House and the Islampur Mahakuma Gram Bachao Sangram Samity had started a movement against it four to five years ago, but your government has turned down the matter. They are not interested in the matter. Such an adament attitude of the Government is not a good thing, such a negligence on the part of the Government is not a good thing because we have to hear the problems of the people. Mr. Surya Kanta Mishra is our Minister and he had assured me that he will look into the matter within three months and he will give me a report but till today no action has been taken in the matter. Now, I will say that tea planters and the capitalists are violating the government guidelines. Government guidelines are that non cultivated land or agricultural land should be taken away by any planters. But they are taking the land.

Then I will say that in the last Lok Sabha election our results were very bed. In this election we have seen in my constituency Left Front Government has used the district administration for its own victory. What happened, Sir, in Raiganj constituency on the day of 3rd March, TV and Radio announced the victory of Congress candiate Shri Priya Ranjan Das Munshi by 17.045 votes.

[4-20 - 4-30 p.m.]

But later a few hours the CPM candidate Mr. Subrata Mukherjee was announced victory of this election. How was it possible? The Returning Officer of that Constituency was requested to make recounting the votes of this election. But he refused it. This is not subject for recounting. Sir, in this way, Election was lost by the Congress candidate, the heavy weight candidate in that area. Because I came to know that some influential senior Ministers had came at Dalkhola and Rayganj. In this way, I feel, and doubt, that by manipulation, the senior heavy weight candidate Shri Priya Ranjan Das Munshi was defeated in the last Lok Sabha Election. Sir, this time, we have seen that the BJP has

opened its Khata in West Bengal. It is very sad. The Left Front leaders had blamed it. But in 1988, they, by joining their hands with the BJP, had helped the BJP to equip this strength from two to hundred in 1989. Similarly, this time, the Trinamul Congress leaders helped the BJP to open its Khata in the State of West Bengal where people of secular minded are living. But I believe the people of West Bengal will not encourage to increase the BJP's strength any further, keeping up the secularism of the conutry. Sir, it is seen that the Chief Minister of West Bengal, Mr. Jyoti Basu always realises the mistakes after committing the blunders. Earlier, by not joining Delhi United Front Government he admitted that he committed historical blunders. Again, this time, we are happy that he is saying that Congress is a secular party. Now this our Jyoti Basu, the Chief Minster is now admitting that 'No', Congress is a secular party and if Congress goes to form the Government, they will support. I do not know our High Command will accept it their support, not. Now they are feeling that Congress is a secular party in this way, I oppose the Motion of thanks and support the amendments moved, was brought by us, here. Thank you Sir.

**শ্রী অমর চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের পরিপ্রেক্ষিতে ডাঃ গৌরীপদ দত্ত আনীত প্রস্তাবের সমর্থনে আমি দু-চারটি কথা বলতে চাই। বিরোধী পক্ষের অনেকের কথাই শুনেছি বিশেষ করে বর্তমানে যে জটিল রাজনৈতিক পরিস্থিতি সেটা একটু বিশ্লেষণ করার দরকার, তার পর আমি দু-চারটি কথা বলব। বিরোধী পক্ষের সৌগত বাবু এবং পঙ্কজ বাবুর বক্তব্য আপনারা লক্ষ্য করেছেন। পঙ্কজ বাবু লজ্জার জন্য বি.জে.বি.-কে নিয়ে আলোচনা করলেন না, আবার সৌগত বাবু বি.জে.পি.-র বিরুদ্ধে সাম্প্রদায়িকতার অজুহাত তুলে তাদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করলেন প্রায়। আমার মনে হয়, সৌগতবাবু আপনি যদি বিগতদিনের কংগ্রেসের অবস্থান দেখেন সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই-র ক্ষেত্রে তাহলে বুঝতে পারবেন সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই আপনি কংগ্রেসে থেকে করতে পারবেন না। সেই জন্য আপনাকে কংগ্রেস থেকে বেরিয়ে আসতে হবে। আজ পর্যন্ত বামপন্থী ছাড়া কোনও শক্তিই এই সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করতে পারেনি। বাবরি মসজিদকে কেন্দ্র করে বি. জে. পি. শক্তির উত্থান এবং সারা দেশ উত্তাল হয়ে যাওয়ার ঘটনার পেছনে আপনাদের কতকগুলো ঘটনার কথা উল্লেখ করতে চাই। ১৯৪৯ সালের ২২/২৩-শে ডিসেম্বরের ঘটনা, ফেব্রুয়ারি

'৮৬, ৮-ই নভেম্বর '৮৯, ৬-ই ডিসেম্বর '৯২। উক্ত দিনগুলোর কথা যদি আপনারা মনে করেন তাহলে দেখবেন, ২২/২৩-শে ডিসেম্বর জি. বি. পন্থ উত্তরপ্রদেশের যখন মুখ্যমন্ত্রী এবং জওহরলাল প্রধানমন্ত্রী। তখন রাত্রের অন্ধকারে রামলালার মূর্তি কি করে ঢুকেছিল আপনারা সেটা জানেন। ফেব্রুয়ারি '৮৬-এ রাজীব গান্ধীর আমলে গেট খুলে গিয়ে ওয়ারশিপের ব্যবস্থা করে দেওয়া হয়েছিল সেটাও আপনারা জানেন। ৮-ই নভেম্বর '৮৯-তে রাজীব গান্ধীর আমলে শিল্যান্যাশ হয় এবং তার পরে ধংস হয়ে যাওয়া—এই প্রত্যেকটি ঘটনার সঙ্গে যুক্ত কংগ্রেসের একটি করে প্রধানমন্ত্রী। মাঝখানে ল্যাণ্ড অ্যাক্যুইজেশন করা হয়েছিল মন্দিরের জন্য। আপনারা কি এগুলো ভুলে গেছেন? সুতরাং আপনারা যখনই সঙ্কটের মধ্যে পড়েছেন তখনই ঐ বাবরি মসজিদকে কেন্দ্র করে ধীরে ধীরে হিন্দু মানসিকতাকে নিজেদের সংকীর্ণ স্বার্থে কাজে লাগিয়েছেন। আমরা জানি কংগ্রেস ধনতান্ত্রিক শ্রেণীর পৃষ্ঠপোষক। তাঁদের যখনই ক্ষমতায় আসার ক্ষেত্রে অসুবিধা দেখা দিয়েছে তাঁরা এই সাম্প্রদায়িক সুড়সুড়ি দিতে কুণ্ঠা করেননি। তাই আমি বলতে চাই, এই শক্তি কখনওই সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে পারে না। তাই আমরাও এই দলের উপর নির্ভর করে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে পারব না। ফলে আমাদের সর্বদা সজাগ, জাগ্রত থাকতে হবে। নির্বাচনের ব্যাপারে যদি আমরা দেখি তাহলে দেখতে পাব, নির্বাচন আরো তিন বছর পরে হওয়ার কথা ছিল। কিন্তু কংগ্রেসের চক্রান্তে সেটা আর সম্ভব হল না। একাদশ লোকসভা নির্বাচনে আমরা কংগ্রেসকে বলেছিলাম, দুর্নীতিপরায়ণ কংগ্রেস, কিন্তু দ্বাদশ লোকসভা নির্বাচনের আগে তার আগে আরো একটা বিশেষন যুক্ত হল বিশ্বাসঘাতক। কংগ্রেস নিঃশর্ত সমর্থন জানিয়েছিল কেন্দ্রের যুক্তফ্রন্ট সরকারকে। কিন্তু তাঁরা পর পর ৮ মাসের দেবেগৌড়া এবং ১০ মাসের গুজরাল মন্ত্রিসভার বিরুদ্ধে অনাস্থা প্রস্তাব এনেছেন। তাই সেই বিশ্বাসঘাতক কংগ্রেস-র সঙ্গে সাম্প্রদায়িকতা বিরোধী কোনও দল হতে পারে কি না সেটা আমাদের ভেবে দেখতে হবে। এই রাজনৈতিক পরিস্থিতির মধ্যে যে নির্বাচন হয়ে গেলে তাতে আমরা দেখতে পেলাম বি. জে. পি. শক্তি আরো শক্তিশালী হল। ধনিক শ্রেণীর রাজনৈতিক দল কংগ্রেস ১৯৯০-৯১ সালে যে নয়া অর্থনীতি, খোলা-বাজার অর্থনীতি চালু করেছে সেটা সম্পূর্ণ ভাবে বিদেশি বহুজাতিক সংস্থার প্ররোচনায় প্ররোচিত হয়ে।

[4-30 – 4-40 p.m.]

এর পিছনে নয়া অর্থনীতি চালু কার মধ্যে দিয়ে খোলা বাজারের মধ্যে দিয়ে বহুজাতিক দেশে বহুজাতিক সংস্থাগুলোকে অবাধে সুযোগ করে দেওয়ার মধ্যে দিয়ে আজকে তারা দেখছে যে কেন্দ্রে তাদের যে দল, রাজনৈতিকদল কংগ্রেসের আসার কোনও সম্ভাবনা নেই। কংগ্রেস দল বিশ্বাসঘাতক, দুর্নীতিপরায়ণ দল। তাঁরা সাধারণ মানুষ

থেকে বিচ্ছিন্ন হয়ে গেছেন। সেখানে তাঁরা সেই সাম্রাজ্যবাদীদের চক্রান্ত এবং আমাদের দেশে যে বিদেশি পুঁজিপতি শ্রেণী আজকে বহুজাতিক দেশ তারা চক্রান্ত করে কংগ্রেসের বিকল্প হিসেবে বিভিন্ন প্রচারের মাধ্যমে বি. জে. পি.কে সামনে এনে দিয়েছে। আজকে তারা কংগ্রেস থেকে দল ভাঙিয়ে বিভিন্ন জায়গায়, বিভিন্ন রাজ্যে তারা কংগ্রেস থেকে দল ভাঙিয়ে বি. জে. পি.কে শক্তিশালী করেছে। আমাদের পশ্চিমবঙ্গের দুর্ভাগ্য যে, পশ্চিমবঙ্গ এমন একজন নেত্রীকে তারা পেয়ে গেল যে তিনি আজকে বি. জে. পি.র হাত ধরে পশ্চিমবঙ্গকে শক্তিশালী করার চেষ্টা করছেন। আমার কথা হল কংগ্রেসের মধ্যে, কংগ্রেসের অতীতের যে কার্যকলাপ, তার মধ্যে এই বীজ নিহিত আছে। সুতরাং তাদের থেকে লোক নিয়ে, তাদের থেকে নেতৃত্ব নিয়ে এখানে বি. জে. পি.র হাত শক্তিশালী করবে, এটা স্বাভাবিক। আজকে পশ্চিমবঙ্গের দুর্ভাগ্য যে, পশ্চিমবঙ্গ যে সংস্কৃতির দাবিদার, যে প্রগতিশীলতার দাবিদার সেখানে বি. জে. পি.র মতো একটা শক্তিকে তারা প্ররোচিত করার চেষ্টা করল। আপনারা বলবার চেষ্টা করেছেন যে, রাজ্যপালের ভাষণের মধ্যে আমাদের এখানে শিল্পায়ন হয়নি—সে সম্বন্ধে কেন কিছু বলা নেই। আমার কথা হল, একটা সীমাবদ্ধতার মধ্যে, একটা অঙ্গরাজ্য তার সীমাবদ্ধতার মধ্যে, সেই অঙ্গরাজ্যের সরকার কি করতে পেরেছেন সেই কথাই মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন। এর মধ্যে কোথাও এটা নেই যে, আমাদের কোনও ব্যর্থতা নেই, আমাদের কোনও সীমাবদ্ধতা নেই। সীমাবদ্ধতার কারণগুলো তিনি বলেননি। সীমাবদ্ধতার কারণগুলো যদি আমরা বলতাম, তাহলে আমরা দেখতে পেতাম যে, পশ্চিমবঙ্গের এই পিছিয়ে থাকার জন্য যদি কেউ দায়ী হয়ে থাকে তবে সেও কংগ্রেস সরকার। অতীতে সেই কংগ্রেস, ৪৫ বছর ধরে কংগ্রেস বিমাতৃসুলভ আচরণ করে এসেছে। আজকে সেই কারণগুলো যদি উল্লেখ করতে হয় তাহলে উল্লেখ করতে হয় যে, শিল্পের লাইসেন্স প্রথা কেন এতদিন ধরে চালু ছিল না? কেন ৯০ এর দশকে এটা চালু হল? আমাদের বারে বারে আন্দোলন করা সত্ত্বেও লাইসেন্স প্রথার সীমাবদ্ধতা, আমাদের মাশুল সমীকরণের সীমাবদ্ধতার কথা কি আপনারা ভুলে গেলেন? কেন্দ্রীয় সরকার তাদের সমস্ত নীতি নির্ধারণ ক্ষমতা কে কুক্ষিগত করে রেখে একটা অঙ্গরাজ্যে চালু রাখা সম্ভব হয় না। সুতরাং আজকে সেই সুযোগ এসেছে। আমরা বারে বারে, অতীতে বলেছি, আজকে পশ্চিমবঙ্গে শিল্পায়নের সুযোগ এসেছে—এই জন্য যে আজকে আমাদের পশ্চিমবঙ্গে ক্রয় ক্ষমতা বেড়েছে। গ্রাম বাংলার উন্নয়নের সাথে সাথে মানুষের ক্রয় ক্ষমতা বেড়েছে, এর সঙ্গে আমাদের শিল্প জাত জিনিসের চাহিদা বেড়েছে। সুতরাং এখানে শিল্পায়নের সুযোগ এসেছে, সুতরাং আমরা সেই সুযোগ নেওয়ার চেষ্টা করছি। বারে বারে এগুলো আলোচনা হয়েছে। সেই আলোচনার পরিপ্রেক্ষিতে আমরা সেগুলো করার চেষ্টা করেছি। আপনারা জানেন সেই সীমাবদ্ধতার কথা বলতে গেলে তাহলে মাননীয় রাজ্যপালের বলা উচিত ছিল, লাইসেন্সের সীমাবদ্ধতার কথা,

মাশুল সমীকরণের কথা। হাজার হাজার কোটি টাকা ডাইরেক্ট ট্যাক্স নেয়, সেই ডাইরেক্ট ট্যাক্সের টাকা আমাদের যে অংশ সেই প্রাপ্য অংশ না দেওয়ার কথা বলতে হত। আবার আপনারা দেখুন, যেহেতু ডাইরেক্ট ট্যাক্সের একটা অংশ দিতে হয় সেজন্য আজকে তারা ডাইরেক্ট ট্যক্সের হার কমিয়ে দিয়ে কেন্দ্রীয় সরকারের থেকে আজকে ১৯৯০-৯১ সালেও কংগ্রেস সরকার আমল থেকে ইন-ডাইরেক্ট ট্যাক্স বাড়িয়ে দিচ্ছে। ইন-ডাইরেক্ট ট্যাক্স বাড়ানোর ফলে স্বাভাবিক ভাবে জিনিসের দাম বেড়ে যায়। আর ওদিকে রাজ্যের যে শেয়ার সেই শেয়ার পাওয়ার থেকে তারা বঞ্চিত হয়। আজকে ব্যাঙ্কগুলো জাতীয়করণ করা হয়েছিল। স্যার, সেই ব্যাঙ্কগুলোর ডিপোজিট এবং ইনভেস্টমেন্ট রেশিও-র কথা আপনি নিশ্চয়ই জানেন। পশ্চিমবঙ্গে সেই রেশিও সবচেয়ে কম কেন? কেন পশ্চিমবঙ্গে ইনভেস্টমেন্ট করা হয় না? ব্যাঙ্কগুলোর নীতি কে নির্ধারণ করে? সুতরাং আজকে খোলাবাজার অর্থনীতি চালু করার পরেও কেন্দ্রীয় সরকার একটার পর একটা ক্ষেত্রে পশ্চিমবঙ্গের প্রতি তাদের রাজনৈতিক জিঘাংসা চরিতার্থ করে চলেছে। তাই তো আমাদের শিল্পায়নে ব্যাঘাত ঘটছে। তথাপি আমরা চেষ্টা করে যাচ্ছি। আমাদের মনে রাখতে হবে যে, রাজনৈতিক জিঘাংসার কারণে যদি পশ্চিমবাংলার প্রতি ক্রমাগত অবহেলা করা হয় তাহলে তার পরিণতি অত্যন্ত খারাপ হবে। এই পরিপ্রেক্ষিতে আমি আপনাদের কাছে বলব, পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের কথা বুঝতে হবে। এখানে আমাদের বিভিন্ন দিকের যে উন্নয়নের কথা বলা হয়েছে—আপনারা কেউ কি এটা অস্বীকার করতে পারেন, এখানে পাট শিল্পকে রক্ষা করার জন্য এবং তাকে আরো ভালভাবে গড়ে তোলার জন্য যে রাজ্যে পাট চাষ হতো না, সেখানে ধানের জমিকে কমিয়ে এনে পাট চাষ করার পরেও আজকে সেই রাজ্য ধান উৎপাদনে সারা দেশের মধ্যে প্রথম স্থান অধিকার করেছে। পশ্চিমবঙ্গের গ্রামে কৃষি তথা কৃষকের উন্নতির সাথে সাথে গ্রামীণ অর্থনীতির যে উন্নতি ঘটেছে তার ফলে শিল্প সামগ্রীর চাহিদা বৃদ্ধি পেয়েছে এবং শিল্প প্রসারের সুযোগ সৃষ্টি হয়েছে। এটা আজকে আমাদের সকলকে বিচার করতে হবে। এই কথার সাথে সাথে আমি এ কথাও বলতে বাধ্য হচ্ছি যে, শহরাঞ্চলের উন্নয়নের কাজে আমাদের সীমাবদ্ধতা আছে, ফলে এখনো আমরা অনেক কিছুই করতে পারি না। সেই কাজ না করতে পারার ফলে, কিছু কিছু ত্রুটি-বিচ্যুতির ফলে আমাদের সাধারণ মানুষের মুখোমুখী হতে হচ্ছে; এবিষয়ে কোনও সন্দেহ নেই। তথাপি আমি বলব, এবিষয়েও আমাদের আন্তরিকতা আছে, আমরা চেষ্টা করছি। কিন্তু আমাদের প্রচেষ্টাকে সফল করতে হলে অর্থের প্রয়োজন। সেই অর্থের জন্য আমাদের বেশিরভাগ ক্ষেত্রেই কেন্দ্রের মুখাপেক্ষী হয়ে থাকতে হয়। যে অর্থ আসে তার বেশিরভাগটাই এসটাবলিশমেন্ট-এর পেছনেই খরচ হয়ে যায়, উন্নয়ন পরিকল্পনাকে বাস্তবায়িত করার জন্য বেশি কিছু থাকে না। ফলে আমরা আমাদের এই সীমিত ক্ষমতার মধ্যে দিয়ে উন্নয়ন খাতে বেশি অর্থ

দিতে পারছিনা। তথাপি আমাদের এদিকে আরো একটু বেশি নজর দিতে হবে। উন্নয়নমূলক কাজের জন্য আরো বেশি অর্থ বরাদ্দ করতে হবে। অবশ্যই এদিকে আমাদের নজর আছে এবং সে কথা মাননীয় রাজ্যপাল বলেছেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তারক ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল শ্রী কে. ভি. রঘুনাথ রেড্ডি মহাশয় এই হাউসে যে ভাষণ দিয়েছেন তার পরিশেষে তিনি বলেছেন, "আমি আপনাদের সুচিন্তিত আলোচনার সর্বাঙ্গীণ সাফল্য কামনা করছি।" রাজ্যপালের এই ভাষণের ওপর আমার বন্ধুরা, অর্থাৎ আমাদের জাতীয় কংগ্রেসের সদস্যরা যে প্রস্তাবগুলো এনেছেন সেই প্রস্তাবগুলোর সমর্থনে আমি কিছু কথা এখানে আলোচনা করব।

স্যার, রাজ্যপালের ভাষণের প্রথম পাতার চার নং অনুচ্ছেদে বলা হয়েছে, "লোকসভার সাধারণ নির্বাচন সদ্য সমাপ্ত হয়েছে। রাজ্যে নির্বাচন অবাদ, সুষ্ঠু ও শান্তিপূর্ণ ভাবে অনুষ্ঠিত হয়েছে।" এই প্রসঙ্গে স্যার, আমি আপনাকে বলি, পশ্চিমবঙ্গে গণতন্ত্র বলতে আর কিছু নেই। অনেক দিন আগেই বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে গণতন্ত্রকে হত্যা করেছে। পশ্চিম বাংলায় এখন আর কোন নির্বাচনই অবাধ নির্বাচন হয় না। প্রতিটি নির্বাচনেই ছাপ্পা ভোট, জাল ভোট, এবং ভোট গণনায় কার চুপি দেখা যায়। সুতরাং রাজ্যপাল যতই বলুন অবাধ নির্বাচন হয়েছে, আমরা জানি নির্বাচন মোটেই অবাধ হয়নি। স্যার, আপনি বলেছেন, এটাই প্রথা, এটাই আইন যে, সরকার রাজ্যপালকে যে ভাষণ লিখে দেবে রাজ্যপাল মহাশয় সেই ভাষণই পাঠ করবেন। আমার মনে হয় আগামী দিনে একটা এমন সময় আসবে যখন এই প্রথা অচল হয়ে যাবে।

[4-40 – 4-50 p.m.]

ভারতবর্ষের মানুষ, বাংলার মানুষ এই প্রথাকে আর বেশিদিন মেনে নেবেন না। কারণ সরকার মিথ্যার বেসাতি করবেন, মিথ্যা ভাষণ লিখে দেবেন আর মাননীয় রাজ্যপাল সভায় এসে সেটা পড়ে যাবেন আর আমাদের সকলকে ধরে নিতে হবে যে তার পড়া সবটাই সত্য। এ জিনিস চলতে পারে না। স্যার, এ রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি নিয়ে মাননীয় রাজ্যপাল মহাশয় যেটা বলেছেন সেটাও অসত্য। পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা পরিস্থিতির চরম অবনতি হয়েছে, আইনশৃঙ্খলা বলে এখানে কিছু নেই। পশ্চিমবাংলায় বিদ্যুৎ চাইতে গেলে মানুষকে গুলি খেতে হয়। পশ্চিমবাংলার কৃষকের ক্ষেতের ফসল শুকিয়ে যাচ্ছে, সে জল চায়, সেখানে বিদ্যুৎ নেই, তা চাইতে গেলে তাকে গুলি খেতে

হয়। চা বাগানের শ্রমিকরা তাদের ন্যায্য দাবি দাওয়া নিয়ে আন্দোলন করতে গেলে তাদের গুলি খেতে হয়। নেতাজী সুভাষ ডকের শ্রমিকার তাদের ন্যায্য দাবি দাওয়া নিয়ে এখানে গণতান্ত্রিক আন্দোলন করতে গেলে তাদের গুলি খেতে হয়। নৈহাটি জুট মিলের শ্রমিকরা তাদের ন্যায্য দাবি আদায়ের জন্য আন্দোলন করলে তাদের গুলি খেতে হয়। পশ্চিমবাংলায় একটা জঙ্গলের রাজত্ব চলছে, এখানে আইনের রাজত্ব বলে কিছু নেই। মাননীয় রাজ্যপাল মহাশয় অত্যন্ত শ্রদ্ধেয় মানুষ কিন্তু তিনি তার ভাষণে এইসব অসত্য কথা লিখে শুধু আমাদের, সদস্যদেরই নয় সারা পশ্চিমবাংলার মানুষের কাছে অসত্য একটা ভাষণ রাখলেন। এর মাধ্যমে পশ্চিমবাংলার মানুষকে বিভ্রান্ত করা হচ্ছে। স্যার, ভারতবর্ষে এমন কোনও রাজ্য খুঁজে পাবেন না যেখানে এ রাজ্যের মতন লক আপে মহিলারা ধর্ষিতা হন। এই রাজ্যে থানার লক আপে একটার পর একটা কাস্টোডিয়ান ডেথ হয়, আসামীরা মৃত্যু বরণ করে। এরকম নজির আর কোথাও খুঁজে পাবেন না। স্যার, এই প্রসঙ্গে আমি উত্তর কলকাতার একটি নৃশংস হত্যাকাণ্ডের কথা বলতে চাই। এই সভায় যে ব্যাপারে আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে প্রশ্ন দিয়ে, লিখিত ভাবে জানতে চেয়েছিলাম। কিন্তু সেই প্রশ্নটা ছাপাই হল না। উত্তর কলকাতার নিষিদ্ধ পল্লীতে ঘটনাটি ঘটেছিল। সেখানকার একজন প্রাক্তন যৌনকর্মী যিনি পরবর্তীকালে সংলাপ নামে একটি সমাজসেবামূলক প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত হয়েছিলেন, ২৯শে আগস্ট রাত্রি ১২টার সময় সেই শ্যামলী সরকারকে তিন তলায় তার ঘরে ঢুকে সি. পি. এমের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা গুলি করে হত্যা করে। এই হত্যাকাণ্ডের আগে থেকে কিছু লোক ঐ এলাকায় তোলা তুলছিল। স্যার, যে সমস্ত মা বোনেরা তাদের জীবনের সর্বস্ব খুইয়ে জীবন ও জীবিকার প্রয়োজনে, দু মুঠো অন্নের প্রয়োজনে অন্য কোনও উপায় খুঁজে না পেয়ে পতিতাবৃত্তি করছে তাদের একজনকে এইভাবে মারা হল। বামফ্রন্ট সরকারের আর্থিক অব্যবস্থার জন্য যারা দু বেলা দু মুঠো খাবার জোগাড় করার জন্য, অন্য উপায় না পেয়ে তাদের বৃদ্ধ পিতা, মাতার ঔষুধ ও পথ্য কেনার জন্য পতিতাবৃত্তি করতে বাধ্য হয়েছেন সেই রকম একজন মহিলা—শ্যামলী সরকারকে নৃশংসভাবে হত্যা করা হল কিন্তু তার কোনও বিচার হল না। কারা খুনী সেটা ঐ এলাকার মানুষরা জানেন, পুলিশও জানে কিন্তু তা সত্ত্বেও আজ পর্যন্ত সেই খুনের কিনারা হয়নি। স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় বলেছেন যে পশ্চিমবাংলার আইনশৃঙ্খলার পরিস্থিতি অত্যন্ত সন্তোষজনক। শুধু তাই নয়, তিনি তার ভাষনে বলেছেন যে 'আমাদের সরকার তাদের দায়িত্ব সম্পর্কে অত্যন্ত সচেতন।'

**(ভয়েস ঃ ঠিকই তো।)**

এই বামফ্রন্ট সরকার নারীঘাতক, শিশুঘাতিক, কুৎসিত, বীভৎস্য। যারা বামফ্রন্টের

সদস্য তারা তো এসব কথা বলবেনই। স্যার, এর আগে আর একজন মাননীয় সদস্য বলেছেন কংগ্রেস আমলে নেপাল রায়—এম. এল. এ. খুন হয়েছিলেন। স্যার, আপনার নিশ্চয় মনে আছে নেপাল রায়ের হত্যাকাণ্ডের ঘটনার কথা। আপনি তখন আদালতে আইন ব্যবসার সঙ্গে যুক্ত ছিলেন। কলকাতার ব্যাঙ্কশাল কোর্টে নেপাল রায় খুনের মামলা হয়েছিল। শুধু নেপাল রায় নন, অজাতশত্রু হেমন্ত বোস, অজিত বিশ্বাস, জাস্টিস কে. এল. রায়—একটার পর একটা হত্যাকাণ্ড সংঘটিত হয়েছিল। কারা ঐসব হত্যাকাণ্ডের সঙ্গে যুক্ত ছিলেন? আপনি নিশ্চিত করে সেটা জানেন, সি. পি. এম.-এর ভ্রান্ত ও ভুল রাজনীতি যুব সমাজকে প্রভাবিত করেছিল এবং তার ফলে পশ্চিমবঙ্গের বুকে খুনের রাজনীতি কায়েম হয়েছিল এবং তারই জন্য অজাতশত্রু হেমন্ত বসু, অজিত বিশ্বাস, নেপাল রায়, জাস্টিস কে. এল. রায়—এঁদের জীবন দিতে হয়েছিল। বাংলার ঘরে ঘরে সেদিন হাজার হাজার মানুষের জীবন বিপন্ন হয়েছিল। এখানে বামফ্রন্টের বন্ধুরা, অনেক সম্মানীয় সদস্য, তাঁরা সভাকে বিভ্রান্ত করছেন। নেপাল রায় খুনের জন্য কি কংগ্রেস দায়ী ছিল? তাঁকে কি কংগ্রেস খুন করেছিল? নেপাল রায়কে খুন করেছিল এই বামফ্রন্ট সরকারের সর্বহারারা। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বলতে শুরু করেছিলেন—রাজনৈতিক খুনের জন্য যারা আটক আছেন তাদের ছেড়ে দেবেন তাঁরা। রাজনৈতিক খুন। আইনে কি কোনটা রাজনৈতিক খুন, কোনটা ডাকাতির খুন, কোনটা লুণ্ঠনের খুন, কোনটা শ্লীলতাহানীর খুন, এসব লেখা আছে? মার্ডার ইজ মার্ডার। এই বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর জেল থেকে অনেক খুনীকে ছেড়ে দিয়েছিলেন, ফলে খুনের জন্য তারা শাস্তি পায়নি। তারই জন্য আজকে পশ্চিমবঙ্গে জঙ্গলের রাজত্ব কায়েম হয়েছে।

আমি এরপর আসছি গরিবদের জন্য অল্প মূল্যে রেশনের ব্যাপারে। আপনারা তো বলেছিলেন গরিব মানুষদের স্বল্প দামে রেশন দেবেন। আমি কলকাতার কাশীপুর বিধানসভা কেন্দ্র থেকে নির্বাচিত বিধায়ক। রেশন দপ্তর থেকে অনেক প্রতিশ্রুতি দেওয়া হয়েছিল অল্প দামে গরিব মানুষদের রেশন কার্ড দেওয়া হবে বলে। কিন্তু সেই প্রতিশ্রুতি রেখেছেন বামফ্রন্ট সরকার? এরজন্য ওদের মাথা নিচু করা উচিত। কিন্তু আপনারা নির্লজ্জ, আপনারা অসত্যের বেসাতি করেন, কাজেই কখনই স্বীকার করে নেবেন না এটা।

মাননীয় রাজ্যপাল এখানে তাঁর ভাষণের ১৯(১) অনুচ্ছেদে বলেছেন যে, পশ্চিমবঙ্গে বেকার সমস্যার সমাধানে যুবকদের কর্মসংস্থানের জন্য তাঁর সরকার কর্মসংস্থানের সুযোগ সৃষ্টির জন্য বিশেষ গুরুত্ব দিয়েছেন। কিন্তু আজকে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জগুলিতে রেজিস্টার্ড বেকারের সংখ্যা কত? শিক্ষিত বেকারের সংখ্যাটাই বা কত? বর্তমানে রাজ্যে রেজিস্টার্ড বেকারের সংখ্যা ৬০-৬২ লক্ষ। তাঁর ভাষণের মধ্য বেকার যুবকদের কর্মসংস্থানের কোনও

কথা উল্লেখ করা হয়েছে কি? আপনারা জানেন, পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার যখন ক্ষমতায় এলেন এবং তারপর যখন বেকার যুবকদের জন্য বেকার-ভাতা চালু করলেন তখন বিধানসভা এবং বাইরে এই সরকারকে লাল-সেলাম জানানো হল। দেয়ালে দেয়ালে লেখা হল—বামফ্রন্ট সরকার লাল-সেলাম, আজকে কোথায় গেলো সেই বেকার ভাতা, কোথায় গেলো সেই প্রতিশ্রুতি? যেখানে রাজ্যে ৬০ থেকে ৬২ লক্ষ রেজিস্টার্ড বেকার সেখানে আজও কোনও শিল্প গড়ে উঠলো না। শিল্পের নামে মুখ্যমন্ত্রী বিদেশে যান এবং ঘুরে আসেন। যাবার সময় সাংবাদিক বন্ধুদের বলে যান আমি যাচ্ছি বিদেশে, সেখান থেকে অনেক শিল্পপতি ধরে নিয়ে আসবো এবং পশ্চিমবঙ্গে নতুন নতুন শিল্প গড়ে উঠবে, তারপর বেকারদের কর্মসংস্থানের সুযোগ করে দেওয়া হবে। আজকে বামফ্রন্টের সদস্যরাই বলুন তো, এ পর্যন্ত রাজ্যে কটা নতুন শিল্প গড়ে উঠেছে? রাজ্যে ৬২ লক্ষ বেকার, ফলে বাংলার ঘরে ঘরে বেকারীর যন্ত্রণা, ঘরে ঘরে হাহাকার।

[4-50 – 5-00 p.m.]

আজকে সত্যের অপলাপ আপনারা করছেন। সেটা বাস্তব সেই বাস্তবকে আপনারা স্বীকার করে নিন। এমন দিন আসছে ভাঁওতা দিয়ে মানুষকে বিভ্রান্ত করে আর বাঁচা যাবে না। এখানে রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন ৯ পাতায় ২৪.১ অনুচ্ছেদে যে বন্ধ কলকারখানা খোলার জন্য এই সরকার দায়বদ্ধ।

**(এই সময় লালবাতি জ্বলে ওঠে।)**

স্যার, আমাকে একটু সময় দেবেন। যুগান্তর অমৃতবাজার সাংবাদিক অসাংবাদিক বন্ধুরা কেউ মারা গিয়েছে কেউ অনাহারে দিন কাটাচ্ছেন, আজকে পর্যন্তও যুগান্তর অমৃতবাজার পত্রিকা খোলা হল না। ডানলপ, মেটাল বক্স এই রকম শত শত কারখানা আজকে পশ্চিমবাংলায় বন্ধ হয়ে গিয়েছে। কোনও প্রতিকার নেই। রাজ্যপালের ভাষণে আছে কলকাতা পৌর নিগম কলকাতা মহানগরীর জন্য অনেক কাজ করেছে। সারা কলকাতায় এবার ম্যালেরিয়া মহামারি আকারে দেখা দিয়েছিল কলকাতায় ম্যালিগন্যান্ট ম্যালেরিয়ার মশায় ছেয়ে গিয়েছে। কলকাতা মহানগরীর মধ্যে অবস্থিত ৬ নম্বর ওয়ার্ড কাশীপুরে এখনও কাঁচা ড্রেন রয়েছে, কোনও নিকাশি ব্যবস্থা নেই, এখনও কাঁচা রাস্তা রয়েছে। সেখানে কোনও কিছু উন্নয়ন নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই কথা বলতে চাই, যে কথাগুলি আমি বললাম সেই ব্যাপারে ব্যবস্থা নেওয়ার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনি জানেন প্রাইমারি স্তর থেকে ইংরাজি তুলে দেওয়া হয়েছে। এটা আবার চালু করার ব্যাপার নিয়ে টালবাহনা করা হচ্ছে। প্রাথমিক শিক্ষামন্ত্রী বলছেন যে ইংরাজি চালু করা হবে না, বুদ্ধদেব বাবু বলছেন চালু করা যেতে

পারে। এখানে অনেক সদস্য আলোচনা করার সময় বলেছেন যে মাতৃভাষা মাতৃদুগ্ধ। আমাদের এই পশ্চিমবাংলায় বিভিন্ন ভাষাভাষির মানুষ বাস করে, বিভিন্ন রাজ্যের বিভিন্ন ভাষাভাষির মানুষ বাস করে এবং তাদের সন্তান সন্ততি প্রাইমারি স্কুলে পড়াশোনা করে। আমাদের এখানে কিছু কিছু ছেলেমেয়ে প্রাইমারি স্তরের পর আর পড়াশোনা করার সুযোগ পায় না, তাদের ইংরাজি পড়া থেকে আপনারা বঞ্চিত করছেন। ট্রাম বাস এর নাম্বার ইংরাজিতে টেলিফোন করতে গেলে ইংরাজি জানা দরকার একটা টেবলেটের নাম পড়তে গেলে ইংরাজি লাগে। আপনারা চিরদিন এই সমস্ত ছেলে মেয়েদের অপরের উপর নির্ভরশীল করে রেখে দিচ্ছেন। প্রাথমিক স্তরে তারা যদি.ইংরাজি পড়ার সুযোগ পেত তাহলে অপরের উপর নির্ভরশীল হতে হত না। এখনও সেই টালবাহনা চলছে। ক্লাস ওয়ান থেকে ইংরাজি চালু করা ছাড়া আর কোনও অলটারনেটিভ নেই। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলা হল কৃষ্টি এবং সংস্কৃতির পীঠস্থান। সেখানে আজকে কৃষ্টি সংস্কৃতি বিপন্ন, একেবারে ধ্বংস হয়ে গেছে। আপনি জানেন স্যার আমাদের স্টার থিয়েটার বিশ্বরূপা সমস্ত বন্ধ হয়ে গেছে। স্যার, আপনি জানেন কুমারটুলির মৃত শিল্প যা শুধু বাংলার নয় ভারতবর্ষের নয় সারা পৃথিবী বিখ্যাত। মাননীয় তথ্য এবং সংস্কৃতি দপ্তরের মন্ত্রী বলেছিলেন যে সেখানে একটা আর্ট গ্যালারি করে দেবেন। রাজ্যপালের ভাষণে বাংলার সংস্কৃতির উন্নয়নের কথা, কুমারটুলি মৃত শিল্পীদের জন্য আর্ট গ্যালারির কথা, স্টার, মিনার্ভা খোলার কোনও কথা দেখতে পেলাম না। আপনারা বলেছিলেন গঙ্গা অ্যাকশন প্ল্যানের টাকা দিয়ে গঙ্গা ঘাটের অনেক উন্নয়ন করবেন। কাশীপুর বিধানসভা কেন্দ্রের বিভিন্ন ঘাটে মা বোনেদের স্নানাগার নেই, ঘাটগুলি ভাঙ্গা স্নানের অনুপযুক্ত সেখানে একটা সঙ্কটজনক অবস্থা। কোনও কাজ হচ্ছে না। এই সমস্ত কারণে আমি রাজ্যপালের ভাষণের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** মিঃ বন্দ্যোপাধ্যায়, আপনি বললেন রাজ্যপালের ভাষণের বিরোধীতা করছি। রাজ্যপাল যে ভাষণ পড়েছেন সেটা সাংবিধানিক রীতিনীতি অনুযায়ী। আমি অন্যদেরও বলছি। একটা সরকার যখন গঠন হয়, তারপর প্রতি বছর একটা পলিসি স্টেটমেন্ট করতে হয়। পাঁচ বছরের জন্য সরকার ক্ষমতায় থাকে। পাঁচ বছরে পাঁচটি পলিসি স্টেটমেন্ট হয়। তারপর নির্বাচন হয়। জনগণের কাছে সরকার যায়। তখন পাঁচ বছরে এই এই কাজ ছিল জনগণের কাছে তা বলা হয়। ভোটে মানুষ যদি রায়টা সরকারের .পক্ষে দেয় তাহলে কি বলা থাকে? সেই রায় তো হয়ে গেছে রিসেন্টলি। তারপর আর কি বলার থাকতে পারে? আর আপনি হেমন্ত বসুর খুন, কে.এল.রায়ের খুন, অজিত বিশ্বাসের খুন এবং নেপাল রায়ের খুনের ব্যাপারে বললেন। আমি তো উকিল ছিলাম তখন, আমি বলব সব কথা? আমাকে দিয়ে বলাবেন খুনের ব্যাপারে? শুনলে ভাল লাগবে? কে খুন করল, কেন করল আমি কোনওটাই বলছি না। ৪টি

কেসে মামলা হয়েছিল। নেপাল রায়ের খুনের ব্যাপারে দুজন আসামীর সাজা হয়েছিল। হেমন্ত বসুর কেসে কোনও আসামীর সাজা হয়নি। জাস্টিস কে.এল.রায়ের কেসে দুজনের সাজা হয়েছিল। অজিত বিশ্বাসের কেসে একজনের সাজা হয়েছিল। অন গোয়িং ইনভেস্টিগেশনে কারা কারা আসামী হতে পারত, সরকারের কি ভূমিকা ছিল, সবই এরমধ্যে আছে। তারপর আসামী ছাড়াবার জন্য পলিটিক্যাল তদ্বির হয়। আপনাদের পার্টির লোকেরাও ছাড়িয়ে নিয়েছে। কে বেশি, কে কম, আমি তার মধ্যে যাচ্ছি না। আমি ডিবেটে যাচ্ছি না। আমি তখন মন্ত্রী ছিলাম, আপনাদের অনেক নেতাদের ছাড়িয়ে নিয়ে গেছেন। আমি ডিবেটে যাচ্ছি না। যাক, বসুন।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** অনার অ্যাবল স্পিকার স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে এই মহতি সভায় আমি তাকে সমর্থন জানিয়েছি। শুধু আমি নই বা আমারই নই, আমাদের রাজ্যের সংখ্যা গরিষ্ঠ জনগণ পূর্বাহ্নেই এই সমর্থন জানিয়ে দিয়েছেন। স্যার, আপনি আমার সঙ্গে একমত হবেন যে, আর্থ সামাজিক এবং রাজনৈতিক কারণে সারা বিশ্বে—আমাদের এই উপ-মহাদেশে, এমন কি আমার জন্মভূমি এই ভারতবর্ষেও যেখানে রাজনৈতিক নানা পালা বদল ঘটছে তখন এটা উল্লেখযোগ্য বিষয়, আমাদের গর্বের বিষয়, আমাদের কৃতিত্ব হচ্ছে, আমাদের বামপন্থীরা যে রাজ্যগুলিতে সরকারে আছে, তা সে পশ্চিমবাংলা হোক, ত্রিপুরা হোক বা কেরালা হোক, সেখানে আমাদের সরকার পরিচালনার প্রতি, আমাদের সরকারের প্রতি পুনর্বার, বারবার মানুষ আস্থা পোষণ করেছেন। আমি এই প্রসঙ্গে একটি কথা বলতে চাই যে, আমরা দেখছি কিছু নেতিবাচক প্রবণতা লক্ষ্য করা যাচ্ছে যা সকলেরই উদ্বেগের বিষয়। যেটা আমার কাছে মনে হয়েছে একটা অশনি সংকেত। আমি এই কথা কেবল বলতে চাই না যে কেবলমাত্র উগ্রপন্থীদের মাধ্যমে ধর্মীয় প্রাণে সুড়সুড়ি দিয়ে কিম্বা কেন্দ্রে সরকার গঠনের আকর্ষণে এই নেতিবাচক প্রবণতা বৃদ্ধি পেয়েছে। আমার মনে হয় আত্মসমীক্ষা, আত্মমূল্যায়নের প্রয়োজন আজকে দেখা দিয়েছে। আরও বেশি করে ভারতে হবে, এই নেতিবাচক প্রবণতা বৃদ্ধির পিছনে আমাদের কোনও দায়বদ্ধতা আছে কিনা। আমাদের কাজকর্ম, আমাদের আচরণের মধ্যে দিয়ে জনমনে একটা বোধ এসেছে।

[5-00 – 5-10 p.m.]

আমি একথা দৃঢ়তার সঙ্গে বলতে চাই যে, বামফ্রন্ট সরকার প্রতিটি ক্ষেত্রেই জনগণের কাছে যে দায়বদ্ধতা এবং নৈতিক আদর্শ, তার থেকে বিচ্যুতি ঘটায়নি। তাদের প্রতিশ্রুতি রূপায়নের ক্ষেত্রে তারা যে দৃঢ় সঙ্কল্প তার জন্য তাদের আন্তরিকতার অভাব নেই। কিন্তু সবটাই তো আর তাদের ইচ্ছার উপরে নির্ভর করে না। সরকারি কর্মসূচি যে রূপায়িত

হত তা প্রশাসন ব্যবস্থার মাধ্যমে হয়, সেখানে যেন একটা গতিশীলতার অভাব লক্ষ্য করা যাচ্ছে। একটা শৈথিল্য লক্ষ্য করা যাচ্ছে। সেটা দূর করা অত্যন্ত প্রয়োজনীয় হয়ে পড়েছে। এই প্রসঙ্গে আমি দু-একটি উদাহরণের সাহায্যে আমার বক্তব্যের যথার্থ তুলে ধরার চেষ্টা করছি। ভূমি সংস্কারের ক্ষেত্রে আমাদের রাজ্য সরকার সারা ভারতবর্ষের ক্ষেত্রে একটা অগ্রগণ্য ভূমিকা গ্রহণ করেছে। এই ক্ষেত্রে আমাদের বিরোধী বন্ধুরাও একমত হবেন। কিন্তু গত বছরে আমরা লক্ষ্য করলাম যে, আমাদের হাতে ২৯.০২ লক্ষ একর জমি এসেছে এবং সেখানে বিলি বন্টন হয়েছে মাত্র ১০.০৫ লক্ষ একর জমি। আর এই বছরে ২৯.১৫ লক্ষ একর জমি হাতে পেয়েছি আর বিলি বন্টন হয়েছে মাত্র ১০.২ লক্ষ একর জমি। এইভাবে যদি অধিগৃহীত জমি বিলি বন্টন করার ক্ষেত্রে এত দীর্ঘ সূত্রতা চলতে থাকে তাহলে ভূমি সংস্কার সফল হবে কি করে? আমরা জানি জোতদার-জমিদার শ্রেণীরা তাদের লাল ফিতার বাঁধনের মাধ্যমে এই কাজটাকে ব্যাহত করার চেষ্টা করছে। এই কারণে তো আমরা ল্যান্ড ট্রাইব্যুনাল গঠন করেছি। সেই ল্যান্ড ট্রাইব্যুনালে গতি সঞ্চার করা হোক। তার যদি গতি সঞ্চার না হয় তাহলে ভূমি সংস্কারের সুফলতা গ্রামের মানুষদের বুঝিয়ে দিতে পারব না। আমরা যে একর জমি গরিব মানুষদের মধ্যে বিলি করেছিলাম তাতে অনেক সময়ে গরিব মানুষেরা অভাবে পড়ে, মেয়ের বিয়ে দিতে গিয়ে জমির পাট্টা ছেড়ে দিচ্ছে এবং এক্ষেত্রে জমির হস্তান্তর হয়ে যাচ্ছে। আমি এই ব্যাপারে আগেও বলেছি যে, এই কারণে একটা কমিটি গঠন করা হোক। খেটে খাওয়া মানুষ, ক্ষেত-মজুর তাদের কত জমি বিক্রি করে দিয়েছে তার একটা হিসাব করা দরকার। ভবিষ্যতে যাতে ওই ধরনের জমির আর হস্তান্তর না হয় তারজন্য ল্যান্ড কর্পোরেশন গঠন করার কথা বলেছিলাম। গরিব মানুষরা যারা জমি হস্তান্তর করছে তারা যেন কর্পোরেশনের কাছ থেকে টাকা নিয়ে ওই জমি ফেরৎ পেতে পারে তার জন্য ওই কর্পোরেশন গঠন করার কথা বলেছি। কর্পোরেশন যদি গঠিত হয় তাহলে বামফ্রন্ট সরকার তাদের টাকার অভাবে যারা জমি হস্তান্তর করেছে তাদের আবার জমি ফিরিয়ে দিতে পারবে। সরকারের আন্তরিকতার অভাব নেই আমরা জানি কিন্তু তা সত্ত্বেও বলতে হচ্ছে আমারই জেলা মেদিনীপুরে বেশ কয়েকটি হাসপাতালে ডাক্তার নেই। এই ব্যাপারে আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর সঙ্গে কথাও বলেছিলাম, তিনি পি.এস.সি.-কে বারবার নাম পাঠাতে বলেছিলেন। কিন্তু পি.এস.সি. নাম দিচ্ছে না। তার ফলে ডাক্তার নিয়োগ করতে পারেনি। এইক্ষেত্রে আমি বলতে চাই যে, প্রশাসনিক কাজকর্মের ক্ষেত্রে কিছুটা গতিশীলতা থাকার দরকার, সেখানে কন্সপিরেসি চলছে। এই কন্সপিরেসির সঙ্গে পশ্চিমবঙ্গের বড় বড় আই.এ.এস. অফিসার জড়িত। কেন্দ্রের আই.এ.এস. অফিসারদের সঙ্গে পশ্চিমবঙ্গের আই.এ.এস. অফিসারদের একটা সম্পর্ক আছে। যার ফলে বামফ্রন্ট সরকারের জনমুখী কর্মসূচি সফল রূপায়নের ক্ষেত্রে একটা দীর্ঘসূত্রতা

এবং নেতিবাচক মনোভাব বৃদ্ধি পাচ্ছে। বামফ্রন্ট সরকারের যে প্রতিশ্রুতি এবং দায়বদ্ধতা তার প্রশাসনের ক্ষেত্রে গতি সঞ্চার করার কথা, সেক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি যে, একটা প্রবণতা প্রশাসনের ক্ষেত্রে দেখা দিয়েছে যে, 'আসব যাব মাইনে পাব' এবং এর ফলেই কাজের গতি সঞ্চার হচ্ছে না। আমি আরেকটি বিষয় নিবেদন করতে চাই সেটা হচ্ছে যে, আমি জানি না মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জীবনে কোনও দিন আশাহত হয়েছেন কিনা, এই আশাহত হওয়া যে কি মর্মান্তিক এবং ভীষণ ভাবে বুকে বাজে তা বোঝাবার নয়, আমার জীবনে তা ঘটেছে। রাজ্যপালের ভাষণ গত বারে যখন পড়েছিলাম তাতে দেখেছিলাম ধুবগুড়ি, পাঁশকুড়া এবং নলগড়া মিলে একটা পৌরসভা গঠনের চিন্তা ভাবনা করছেন। এই লেখাটা পড়ে আশান্বিত হয়েছিলাম এবং আমাদের ওখানকার মানুষেরা বামফ্রন্ট সরকারকে দু হাত তুলে আশীর্বাদ করেছিল। যার জন্য এবারকার নির্বাচনে ওখানে কংগ্রেস কি বি.জে.পি.-র কোনও ভোট নেই, বামফ্রন্ট সরকারের ভোট বৃদ্ধি পেয়েছে। কিন্তু এই সরকার রাজ্যপালের ভাষণ যখন হাতে পেলাম এবং পড়ে দেখলাম ওই ব্যাপারে কোনও জায়গাতেও উল্লেখ নেই।

আমি আপনাদের কাছে আবেদন জানাব, এই শীতাতপ নিয়ন্ত্রিত কক্ষে বারবার মানুষের কণ্ঠ প্রতিধ্বনিত হয়েছে, সুবিচার পাইনি। আমি আবেদন জানাই সেই সুবিচার যেন পাই। গতবার রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যে আহ্বান করেছিল সেটা যেন বাস্তবে রূপ পায়। স্বাক্ষরতার আন্দোলনে আমরা দেখেছি, একটা বিশাল আকার ধারণ করায় স্কুলে পড়ুয়াদের সংখ্যা বৃদ্ধি পয়েছে। শিক্ষা খাতে আমরা বাজেটে ব্যয় বরাদ্দ বাড়িয়েছি, কিন্তু তা সত্ত্বেও শিক্ষক আমরা সেই রকম দিতে পারিনি। কিন্তু শিক্ষার হার বৃদ্ধি পেয়েছে, বহু ছাত্র-ছাত্রী যুবক কৃষক তারা স্কুল থেকে পাশ করছেন, এর ফলে শিক্ষিতের সংখ্যা ক্রমে ক্রমে বৃদ্ধি পাচ্ছে। এখানে বিরোধী দলের মাননীয় সদস্য চাকরির কথা বললেন, তাদের স্মরণ করিয়ে দিতে চাই, নিশ্চয় বেকার যুবকদের চাকরি দেওয়ার ব্যাপারে রাজ্য সরকারের দায়বদ্ধতা আছে। কিন্তু এই কথা তো উনি নিশ্চয় বলবেন, ভারতবর্ষের যে অবস্থা তাতে আমাদের একার পক্ষে কোনও কাজ করা সম্ভব নয়। আমাদের এখানে রেইল হোক, জীবনবিমা হোক, ব্যাঙ্ক হোক, তারা বেকারদের চাকরি দেওয়া বন্ধ করে দিয়েছেন। এই রকম জায়গায় দাঁড়িয়ে আমরা সব কিছু করে দিতে পারব এটা নিশ্চয় বলা যায় না। এই রাজ্যের বেকার যুবকদের জন্য যা করা দরকার, সেটা রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্ক করছে না, তারা সহযোগিতার হাত বাড়াচ্ছে না। অন্তত পক্ষে তারা পরিকল্পনার ভূমিকাটাও নিতে পারছে না। আমাদের সরকারের ঘাড়ে দোষটা চেপে যাচ্ছে। তাই আমার অনুরোধ ব্যাঙ্কগুলি যেন বাধ্য হয়, বেকারদের একটুখানি সহায়তা দিতে। আমাদের রাজ্যে যে পরিমাণ অর্থ বিনিয়োগ হয় সেই পাল্টা বিনিয়োগে কর্মসংস্থান সম্পূর্ণ হয় না, এই বেকার যুবক যারা সৃষ্টির লীলায় মাততে চায়, তারা আগামী দিনে

ধ্বংসের লীলায় মাতবে। আগামী দিনে দেখা যাবে স্বাস্থ্য রাজনীতি স্বাস্থ্য ব্যবস্থাকে ধ্বংস করবে। আমাদের রাজ্যে যে ভয়াবহ বেকার সমস্যা এই সমস্যাকে নিরসন করতে হলে গ্রামীণ শিল্প, কুটির শিল্প খানিকটা সহায়তা পেতে পারে। মেদিনীপুর জেলায় বহু শিল্প আছে, মাদুর শিল্প আছে, সেই সমস্ত শিল্পগুলিকে নিয়ে আজকে বিচার করা দরকার। তাদেরকে নানান দিক থেকে সাহায্য করা দরকার। সাথে সাথে যে সমস্ত কারখানাগুলি বন্ধ হয়ে যাচ্ছে, আমাদেরকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে, সরকারকে তোয়াক্কা না করে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে। যাতে পশ্চিমবাংলার মাটিতে দাঁড়িয়ে তারা নূতন বেকার সৃষ্টি করার সাহস না পায়। তাই পুনর্বার যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উপস্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রামজনম মাঝি ঃ** মাননীয় স্পিকার মহোদয়, ১২ই মার্চ রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন তার বিরোধীতা করে আমাদের দলের সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য রাখছি। ১৯৭৭ সাল থেকে এখন পর্যন্ত এই রাজ্যপাল এর যে ভাষণ এই ভাষণে উল্লেখ রয়েছে পশ্চিমবঙ্গের শিল্পন্নয়ন কতটা উন্নতি করেছে। আজকে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব পেশ করা হয়েছে তার উপরে কয়েকটি কথা বলতে চাই। পশ্চিমবঙ্গের সবচেয়ে বড় শিল্প এখানে জুট শিল্প। সেই জুট শিল্পের মাধ্যমে পশ্চিমবঙ্গ বৈদেশিক মুদ্রা অর্জন করে, সেই জুট শিল্প আজকে ধ্বংসের পথে চলেছে। সেই জুটের বদলে সিন্থেটিক ব্যবহার হচ্ছে যেমন, সিমেন্ট এর বস্তায়, সারের বস্তার ক্ষেত্রে সিন্থেটিক ব্যবহার হচ্ছে।

[5-10 – 5-20 p.m.]

আগে যেখানে নুনের বস্তা চট দিয়ে তৈরি হত আজকে সেখানে সিন্থেটিকের বস্তা তৈরি হচ্ছে, সেই চট শিল্প আজকে ধ্বংসের পথে চলেছে। আজকে পশ্চিমবাংলায় চটকল শ্রমিকরা যখন আন্দোলন করছে তখন মার্ক্সবাদী কমিউনিস্ট পার্টির শ্রমিক সংগঠন সিটু তারে পাশে নেই। কংগ্রেস যখন ক্ষমতায় ছিল তখন তারা বড় বড় কথা বলতেন, কুড়ি পারসেন্ট বোনাস দিতে হবে, নইলে গদি ছাড়তে হবে। আজকে দেখা যাচ্ছে কারখানার গেটে গেটে বামপন্থী শ্রমিক সংগঠনের কোনও আন্দোলন নেই, সেইজন্য মালিকরা আজকে শ্রমিকদের উপর দিয়ে স্টীম রোলার চালিয়ে যাচ্ছে। যখন কোনও লোক রিটায়ার করে যাচ্ছে সেখানে কোনও লোক নিয়োগ হচ্ছে না, আর এদিকে বেকার সমস্যা দিনে দিনে বাড়ছে, সেইজন্য আজকে আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। স্যার, আপনি জানেন পশ্চিমবাংলায় পি. এফের টাকা মালিকরা জমা দিচ্ছে না, ই. এস. আইয়ের টাকা জমা দিচ্ছে না, শ্রমিকরা গ্র্যাচুইটির টাকা পাচ্ছে না। এদিকে বামপন্থীরা বলছে চটকল চলছে, কারখানা চলছে, এই সরকার ভালোভাবে চলছে।

স্যার, রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে বি. আই. এফ. আর স্কীমে কয়েকটি কারখানা চালাবার জন্য তারা চেষ্টা করছে, এখানে ৩৪টি কারখানার উল্লেখ করা হয়েছে। কিন্তু রাজ্যপালের ভাষণে কোনও উল্লেখ নেই কোন কোন ডিস্ট্রিক্টে এই কারখানা চালু করা হবে। আজকে বাউড়িয়া কটন মিল বন্ধ হয়ে আছে, শ্রমিকরা অনাহারে দিন কাটাচ্ছে, আর এদিকে বামফ্রন্ট সরকার ইনক্লাব জিন্দাবাদ করছে। সেখানে কোনও সিটু আন্দোলন নেই। আজকে বামফ্রন্ট সরকার ঐ টাটা, বিড়লা, কানোরিয়া, বাজোরিয়া, সিংহানিয়া, ঝুনঝুনওয়ালা, চুমচুনওয়ালা এদের দালালি করছে। এদিকে জ্যোতি বসু ওদের সঙ্গে বসে কোকোও কোলা খাচ্ছেন, কিন্তু শ্রমিকদের দিকে তাকাচ্ছেন না। আমরা যদি রাইটার্স দখল করি তখন এদের কোমড়ে দড়ি দিয়ে ঘোরাবো, যখন সরকারে ছিলনা তখন এইসব বড় বড় কথা বলতেন। কিন্তু আজকে ক্ষমতায় আসার পর ওদের কোমড়ে দড়ি দিয়ে ঘোরাতে দেখলাম, বরং ওদের দালালি করা হচ্ছে। আজকে বলা হচ্ছে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার অবস্থা ভালো, ভিক্টোরিয়া জুট মিলের শ্রমিক ভিখারি পাশোয়ানের কোনও হদিশ পাওয়া গেলনা। ই. এস. আই স্কীমে শ্রমিকদের থেকে টাকা কাটা হচ্ছে, কিন্তু তারা কোনও ট্রিটমেন্ট পাচ্ছে না।

একটা আইন আপনারা পশ্চিমবাংলায় ঠিক করেছেন, প্রি ট্যাক্স, জ্যোতি বসু ট্যাক্স, যেটা চটকলের শ্রমিকদের উপর চাপিয়ে দিয়েছেন। চটকলের মানুষ কত টাকা উপার্জন করে যে, তাদের উপর এই ট্যাক্সের বোঝা চাপিয়ে দিয়েছেন? এই ট্যাক্স যখন ইন্দিরা গান্ধীর সময় চালু হয়েছিল, তখন আপনারা, বামপন্থী বন্ধুরা কারখানার গেটে গেটে আন্দোলন করেছিলেন—এটা পাওয়া যাবে না বলে। আজকে এই ট্যাক্সের টাকা চটকল শ্রমিকরা ফেরত পাবে কি না, সেটা আপনাদের নিশ্চিত করতে হবে।

আরও উল্লেখ করতে চাই, ১৯৭৭ সালে যখন রাজীব গান্ধী প্রধানমন্ত্রী ছিলেন, তিনি আড়াইশ কোটি টাকা চটকলের মানুষকে পাইয়ে দিয়েছিলেন—যাতে চটকলের উন্নতি হয়, চটকলের শ্রমিক উপকৃত হয়। কিন্তু আজ পর্যন্ত তার কোনওটাই হয়নি। আর আপনারা বলছেন শিল্পায়ন হচ্ছে।

আজকে গ্রামে-গঞ্জে মানুষ বিদ্যুতের অভাবে, পানীয় জলের অভাবে হাহাকার করছে। সাইকেল চালাবার মতো রাস্তাও অনেক জায়গাতেই নেই। এদিকে বলছেন পশ্চিমবাংলায় উন্নয়নের কাজ হচ্ছে। আপনি জেনে আশ্চর্য হবেন মাননীয় অধ্যক্ষ মহাশয় যে, উলুবেড়িয়া উত্তর কেন্দ্রের মানুষ এখনও পুকুরের জল খাচ্ছে। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর এত বছর হয়ে গেল, অথচ মানুষ পুকুরের জল পান করছে—আপনাদের লজ্জা করে না? তাই এই প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 – 5-30 p.m.]

**শ্রী বিশ্বনাথ মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব উত্থাপিত হয়েছে, তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলব।

আজকের দিনটা কালো-দিবস হিসাবে তৈরি হতে চলেছে। দিল্লিতে একটা সরকার প্রতিষ্ঠিত হল। নির্বাচন হলে হবে, কিন্তু এটা একটা সাম্প্রদায়িক সরকার, বলা যেতে পারে হিন্দু-তালিবানি সরকার দিল্লিতে প্রতিষ্ঠিত হয়েছে। আর এই সরকার প্রতিষ্ঠার ক্ষেত্রে আমাদের বিরোধীদের ভূমিকা সব থেকে বেশি। কারণ, ওরা ক্ষমতায় বাইরে থাকতে চায় না। ৯৬ সালে নির্বাচন হয়েছিল, দেড় বছর হয়ে গেল, আর ওরা ক্ষমতার বাইরে থাকতে চায়না। ক্ষমতার লোভে নিঃশর্ত সমর্থন জানিয়েও, যুক্তফ্রন্টের উপর থেকে সমর্থন তুলে নিল ভাবল, এই মুহূর্তেই প্রধানমন্ত্রী হয়ে যাবে। কেউ ভাবছেন যে, পাকা আপেল গাছ থেকে পড়বে, আর সঙ্গে সঙ্গে টুপ করে খেয়ে নেবে। আর প্রধানমন্ত্রীর পদটা পেয়ে যাবেন। পরপর দুবার দুটো সরকার এর প্রধানমন্ত্রী পরিবর্তন করলেন এবং সেদিন বোঝা গিয়েছিল যে অনিবার্য পরিণতির দিকে যাচ্ছে। তারপর নির্বাচন হল। নির্বাচনে আমরা কি দেখলাম? দেখলাম যে, কংগ্রেসের একটা অংশ তৃণমূলের নাম নিয়ে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে গাট ছড়া বাঁধলেন। কংগ্রেস দল সাম্প্রদায়িক না হলেও, ওই দলটার অভ্যন্তরে সাম্প্রদায়িক শক্তি রয়েছে এবং বারে বারে দেখা গেছে যে, তারা ক্ষমতার লোভে যেকোন পন্থা অবলম্বন করতে রাজি। অথচ দেখলাম যে, পশ্চিমবঙ্গে ওদের যে বিপর্যয় হয়েছে, সেই বিপর্যয়ের জন্য বলছেন যে, বামপন্থী কমিউনিস্টদের বিরুদ্ধে মানুষের নাকি গণ বিক্ষোভ। নাকি সেখানে সাম্প্রদায়িক শক্তিকে ছোট করে দেখানোর চেষ্টা হয়েছে? এইসব কারণেই দেশে সঙ্কট এসেছে। তারজন্য ওরাই দায়ী। রাজ্যপালের ভাষণে অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা তোলা হয়েছে। ওরা অস্বীকার করতে পারেন যে, পশ্চিমবাংলায় ১৯৭৭ সালের আগে কি হাল করেছিলেন? ওরা অস্বীকার করতে পারেন যে সেই সময় এখানে কি সন্ত্রাস সৃষ্টি হয়েছিল? ১৯৭২ সালে যেখানে নির্বাচনে মানুষ ভোটাধিকার প্রয়োগ করতে পারেনি। বাড়িতে থাকতে পারেনি। ভোট কেন্দ্রে গিয়ে দেখেছেন যে, ভোট হয়ে গেছে। ওদের মুখে গণতন্ত্র শোভা পায়? ১৯৭৭ সালের আগে কি দেখেছি? আমরা দেখেছি যে, নির্বাচিত সংস্থাগুলিতে ১৫, ১৪, ১৬, ১৭ বছর নির্বাচন করেনি পৌরসভাতে। তাই গণতন্ত্রের কথা কংগ্রেসের মুখে শোভা পায় না। ওরা গণতন্ত্রকে হত্যা করেছে। একটু আগে ওরা হেমন্ত বসুর হত্যাকাণ্ডের কথা বলছিলেন। তখন পশ্চিমবঙ্গে কাদের সরকার ছিল এবং পশ্চিমবাংলায় তৎকালীন সরকার প্রধান রাইটার্স এ বসে গন্ধ পেয়ে বললেন যে হেমন্ত বসুকে হত্যা করেছে সি. পি. আই. এদের লোকজন। কি করে ওরা এই কথা বললেন? তার মানে ওদের কায়দাই হচ্ছে

ষড়যন্ত্র করা। এইসব পুরানো কথা তুলতে গেলে বহু কথা আসবে। বরানগরের হত্যাকাণ্ড বামপন্থীদের জন্য হয়েছে? তখন যুবকদের বিপথগামী করার চেষ্টা হয়েছে। ওদের ঠিকমত পথে চালিত করলে আরও অনেক বেশি সম্পদ তৈরি হত। ওরা আজকে নিজেদের স্বার্থে তাদের ব্যবহারের চেষ্টা করেছেন। ওদের কাজটা হাসিল যখন হয়ে গেছে, তখনই একে একে ওদের সরিয়ে দেওয়া হয়েছে। বরানগরের গণহত্যা হচ্ছে তার চূড়ান্ত নিদর্শন। সুতরাং এর দায়িত্বভার ওদের উপরই বর্তাবে। আপনারা সাম্প্রদায়িকের - কথা আজকে বলছেন। সতর্ক হয়েছেন এটা ভালো কথা। কিন্তু ১৯৯২ সালে যেদিন বাবরী মসজিদ ভাঙ্গা হল এবং তার অদূরে মিলিটারীরা দাঁড়িয়ে রয়েছে, সেদিন যদি একটু সতর্ক হতেন, তাহলে এই ঘটনা ঘটত না। ভারতের এই যে একটা ঐতিহ্য, এর উপর আঘাত পড়ত না। সেদিন আপনাদের মনে হয়নি যে, কোন বিপদ আসছে আমাদের দেশে? ওরা ভেবেছেন যে, এটাকে কাজে লাগাতে হবে বামপন্থীদের বিরুদ্ধে বারবার বলা হয়েছে যে, এগুলি রক্ষা করুন। ওরা শোনেননি। আপনারা সাম্প্রদায়িকতার কথা বলছেন? গণতন্ত্রের কথা, আন্দোলনের কথা বলছেন? ১৯৮৪ সালের কথা মনে করে দেখুন। শ্রীমতি ইন্দিরা গান্ধী খুন হওয়ার পরে দিল্লিতে দাঙ্গা হল। শিখ বিরোধী দাঙ্গা। কয়েক ঘন্টায় কয়েক হাজার শিখ মারা গেল। আরও অনেক জায়গায় দাঙ্গা হয়েছে। পশ্চিমবঙ্গ হল তার একমাত্র ব্যতিক্রম। এখানে দাঙ্গা করতে পারেনি। এখানে মানুষদের নিয়ে আমরা ঐক্যবদ্ধ মিছিল করেছি। পশ্চিমবাংলায় শান্তি এবং সম্প্রীতি রক্ষিত হচ্ছে এখানেই অন্য রাজ্যের সঙ্গে পশ্চিমবাংলার পার্থক্য। এই কথাটা যদি মনে না করেন, যদি পুরনো কায়দায় সি. পি. এম বিরোধী বামফ্রন্ট বিরোধী কথাবার্তা বলতে থাকেন তাহলে তার পরিণতি ভাল হবে না। তার পরিণতি ভয়ঙ্কর হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের নেতারা আরও প্রশ্ন তুলেছেন, গণতন্ত্রের কথা তুলেছেন, শান্তি শৃঙ্খলার কথা তুলেছেন। ওদের শাসিত যে রাজ্যগুলো আছে সেখানে তো প্রতিদিন বিভিন্ন ঘটনা ঘটছে, হত্যাকাণ্ড ঘটছে আর পশ্চিমবাংলায় যদি শান্তি শৃঙ্খলায় বিঘ্ন ঘটে থাকে তাহলে সারা ভারতবর্ষের যে আর্থ সামাজিক অবস্থা তার ফলশ্রুতিতে এ ঘটনা ঘটতেই পারে। কিন্তু দেখতে হবে সরকার দ্রুততার সাথে, সততার সাথে সেখানে হস্তক্ষেপ করছে কি না। কোন ব্যবস্থা গ্রহণ করছে কিনা সেটাই বিচার্য বিষয়। পশ্চিমবঙ্গ সরকার সে ব্যবস্থা গ্রহণ করে। ৭২ সালে আপনারা কি করেছিলেন। খুন করা হয়েছে। মানুষকে বাড়িঘর ছাড়া করা হয়েছে। মানুষ থানায় গিয়ে ডায়েরি পর্যন্ত করতে পারেননি। এই তো আপনারা গণতন্ত্র চালু করেছিলেন। আপনারা আবার এই গণতন্ত্র চালু করতে চান? আপনাদের এক নেতা বলেছিলেন সব বঙ্গোপসাগরে ফেলে দেব। আবার এক নেত্রী, তিনি আবার তৃণমূল করেন, তিনি বলেছেন এখনে নাকি ৩৫৬ ধারা জারি করা হবে। আপনারা ভয় দেখাচ্ছেন। নির্বাচিত সরকারকে ফেলে দেবার কথা বলেছেন। ভুলে গেছেন

সেসব কথা? আপনারা ভুলে গেলেও দেশের মানুষ এসব কথা ভুলতে পারেনি। তাই বারবার ৪বার ৫বার এই রাজ্যে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। সেজন্য আপনারা ভাবছেন নানা কায়দায় এই সরকারকে ফেলে দেওয়া যায় কি না। পুরনো কায়দায় ঘন্টার পর ঘন্টা রাস্তা অবরোধ করেছেন, রেল লাইন অবরোধ করেছেন। যখন পুলিশ গেছে তখন পুলিশের টুপি খুলে নেওয়া হবে বলা হয়েছে, চেয়ার কেড়ে নেওয়া হবে। আর আপনারাই কিনা শান্ত শৃঙ্খলা রক্ষার কথা বলছেন। এসব তো কোন সাধারণ সমর্থকদের কথা নয়। নেতা বা নেত্রীরাই তো এসব প্রচার করছেন। এইসব কাজ করছেন। আজকে আপনারা বলছেন দেশের মানুষের সামনে ভয়ঙ্কর বিপদ। কিন্তু বিপদের হাত থেকে কি করে দেশকে রক্ষা করতে হয়, সংঘবদ্ধ আন্দোলন গড়ে তুলতে হয় সে আপনাদের আচার আচরণে পরিলক্ষিত হয় না। আমরা দেখেছি আপনারা বিভিন্ন জায়গায় বিভিন্ন ক্ষেত্রে সাম্প্রদায়িক শক্তিকে উৎসাহ দিচ্ছে ব্যবহার করছে। বিগত ২১ বছর ধরে এই পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার রয়েছে। আমাদের দৃষ্টিভঙ্গির সাথে আপনাদের দৃষ্টিভঙ্গির মৌলিক পার্থক্য রয়েছে। আমরা একটা বিকল্প কর্মসূচিতে বিশ্বাস করি। আমরা বিশ্বাস করি যে সমাজের একেবারে নিচু তলার মানুষের হাতে ক্ষমতা দিতে হবে। রাইটার্স বিল্ডিংস থেকে ক্ষমতা পরিচালিত হবে না। পঞ্চায়েতের মাধ্যমে, পৌরসভার মাধ্যমে মানুষের হাতে ক্ষমতা দিতে হবে। আপনারা বলুন তো আপনারা কতদিন পর নির্বাচন করেছেন? ১৭/১৮ বছর পর। এখন পাঁচ বছর অন্তর নির্বাচন হচ্ছে।

[5-30 – 5-40 p.m.]

শুধু তাই নয় সমাজের মহিলাদের ক্ষেত্রে পশ্চিমবাংলায় প্রথমে একের তিন অংশ এবং পরবর্তীকালে আইন হয়েছে সারা ভারতবর্ষে, তাই বলছি পশ্চিমবাংলাই সারা ভারতবর্ষের সামনে দৃষ্টান্ত হিসাবে এটা তুলে ধরেছে। আপনারা দীর্ঘ দিন সরকার চালিয়েছেন, ৫০ বছরের মধ্যে ৪৫ বছরই আপনারা শাসন করেছেন আপনারা কিন্তু করতে পারেননি। আপনারা করেননি তার কারণ দৃষ্টিভঙ্গি নেই। আপনারা সমতার কথা বলেন কিন্তু আপনারা নিজেরা সেটা করেন না। শুধু তাই নয় পশ্চিমবঙ্গে পঞ্চায়েতকে কি করে আরও বেশি অর্থ দিতে হবে এবং একেবারে তৃণমূল স্তরে পর্যন্ত অর্থ দেওয়ার কথা বলা হয়েছে। প্রশাসনিক ক্ষমতা, আর্থিক ক্ষমতা পৌরসভাগুলির ক্ষেত্রে সম্প্রসারিত করা হয়েছে। আমরা শুধু এ কথা বলি না, আমরা বলেছি একেবারে গ্রামস্তর পর্যন্ত আর্থিক ক্ষমতা বাড়াতে হবে, এতে এই ভাবেই গণতন্ত্রের ভিত তৈরি হয়। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে এই কথাগুলি বলেছেন, বারে বারেই তাঁর ভাষণে এই কথাগুলি [illegible] হয়েছে। আপনাদের আপত্তিটা কোথায়? তৃণমূল স্তর পর্যন্ত আরও বেশি অর্থ আরও বেশি ক্ষমতা প্রদানে আপনাদের আপত্তি হচ্ছে। আপনারাই বলেন গ্রামবাংলার

অগ্রগতি হয়নি। আজকে গ্রামবাংলায় ঘুরলে আপনারা দেখতে পাবেন কি অগ্রগতি হয়েছে। ১৯৭৭ সালের আগে গ্রামবাংলায়—যোজনা কমিশনের ডেপুটি চেয়ারম্যান ছিলেন প্রণব মুখোপাধ্যায়, তিনি রেল প্রকল্প নিয়ে আলোচনা করতে এখানে এসেছিলেন, তখন তিনি স্বীকার করেছিলেন যে পশ্চিমবাংলায় পঞ্চায়েত ব্যবস্থায় আর যাই হোক এখানে রাস্তাঘাট তৈরি হয়নি এ কথা বলা যাবে না, কারণ আমার বাড়ি পর্যন্ত আমি পাকা রাস্তা দিয়ে যেতে পারি। এই অগ্রগতিকে আপনারা অস্বীকার করবেন কি করে? এটা আপনাদের স্বীকার করবেন কি করে? এটা আপনাদের স্বীকার করতেই হবে। পৌরসভায় অগ্রগতি হয় নি। আপনাদের আমলে মাত্র ৫৫ বয়সা মাথা পিছু ব্যয় করা হত উন্নয়ন খাতে, আর আজকে ৭০ থেকে ৮০ টাকা ব্যয় করা হচ্ছে উন্নয়ন মূলক খাতে। আপনারা ঘুরলেই এই অগ্রগতি লক্ষ্য করতে পারবেন। তবে কিছু কিছু পৌরসভা আছে যারা ঠিক মতো টাকা পয়সা ব্যয় করেন না, তারা যদি অন্য খাতে ব্যয় করেন তাহলে ক্ষতি তো হবেই। আপনাদের দ্বারাই পরিচালিত পৌরসভা, কৃষ্ণনগর পৌরসভা সেখানে এক কোটি টাকা বিদ্যুতের বিল বাকি। এখন আবার তৃণমূলের নেতা তিনি কৃষ্ণনগরে। আপনারা একটু ভাবুন। আপনারা অনেক কথা বলেন, আপনারা দিল্লি গেলে দিল্লি দিল্লি ভাব হয়, তখন পশ্চিমবাংলার কথা আপনাদের মনেই থাকে না। রোটাণ্ডায় মিটিং হয়েছিল, সর্বদলীয় আলোচনা হলো দিল্লিতে, আমরা বামপন্থীরা গিয়েছিলাম, কয়েক জন সাংসদ গিয়েছিলেন, কয়েকজন মন্ত্রীও গিয়েছিলেন, কিন্তু আপনাদের তো একজনকেও দেখলাম না। নদী ভাঙনের প্রতিরোধের জন্য আলোচনা করতে আপনারা কেউ যাননি। আপনারা সমর্থনও করেননি। আপনাদের তৎকালীন কেন্দ্রীয় জল সম্পদ মন্ত্রী এসেছিলেন, তিনি বলেছিলেন রাজ্যের পক্ষ থেকে গঙ্গা অ্যাকশন প্ল্যান জমা দিন। আপনারা বলেছিলেন মুর্শিদাবাদ গঙ্গা ভাঙনের প্রতিরোধের জন্য অর্থ কে দেবে? জাতীয় নদীর জন্য অর্থ বরাদ্দ তো দিল্লি থেকেই আসা দরকার। কিন্তু ওঁরা বললেন যে আমরা পুরো টাকা দিতে পারব না, তারা বললেন অর্ধেক টাকা আমরা দেব আর অর্ধেক টাকা আপনারা দিন। ওঁদের সামান্য কিছু টাকা এসেছে সবটা আসেনি। কাজেই দায়িত্ব এড়িয়ে গেলে চলবে না, আমরা শুনেছি আপনাদের একটা অংশ বেরিয়ে দিয়ে তৃণমূল হয়েছে, তিনি প্যাকেজের কথা বলেছেন। প্যাকেজ এতদিনে কি হল? আপনারে সরকার যখন ক্ষমতায় ছিল তখন প্যাকেজের কথা বললেন না, এখন বলছেন। যখন সমস্ত ক্ষমতা, দায়িত্ব চলে গেল তখন বলছেন আমরা প্যাকেজ করব, প্যাকেজ করব। আপনারা কখনও রাজ্যের কথা চিন্তা করেন নি। যদি করতেন তাহলে অনেক অগ্রগতি হত। ক্ষমতা, সময় যথেষ্ট পেয়েছেন। একথা ভুলে গেলে চলবেনা। আপনারা বলেন পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে কিছুই হয়নি। কিন্তু আমাদের যে অগ্রগতি হয়েছে এবং মহামান্য রাজ্যপাল যে কথা বলেছেন সে সম্বন্ধে আমি কিছু বলছি। প্রথমতঃ, আপনাদের সময়ে

বিদ্যুতে বরাদ্দকৃত অর্থ দিয়ে গেস্ট হাউস করে ব্যয় করতেন। বিদ্যুতের কি হাল ছিল? ১৯৭২-৭৩ সালে ১২৭১ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হত। কিন্তু এখন সেই তুলনায় অনেক বেশি বিদ্যুৎ উৎপাদন হচ্ছে। এবং এই খাতে বিপুল পরিমাণ অর্থ বরাদ্দ করা হচ্ছে। এখন ক্ষুদ্র এবং কুটির শিল্পে বিভিন্ন ইউনিট চালু হয়েছে। এখানে ১৯৯৪-৯৫ সালে কটেজ অ্যাণ্ড স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজে ১০ হাজার ১৯টি ইউনিট রেজিস্টার্ড ছিল। কিন্তু ১৯৯৫-৯৬ সালে সেটা ৪৫ হাজার ৪৫৫-তে গিয়ে দাঁড়িয়েছে। এমপ্লয়মেন্ট ২ লক্ষ ৯৩ হাজার ১৫৬ হয়েছে। দারিদ্র্যসীমার নিচে অবস্থানকারী মানুষের জন্য মাথা পিছু ১০ কে. জি. করে খাদ্য ২ কোটি ২৮ লক্ষ মানুষের জন্য দেওয়া হচ্ছে। এছাড়া রেশন কার্ড থেকেও ৭ কোটি ৩৫ লক্ষ মানুষ উপকৃত হচ্ছে। ডোমেস্টিক প্রডাক্ট পশ্চিমবঙ্গে ক্রমশ বাড়ছে। ১৯৯১-৯২ সালে ছিল ৪.৩৯ পারসেন্ট, ১৯৯২-৯৩ সালে ৪.৫ পারসেন্ট, ১৯৯৩-৯৪ সালে হয়েছে ৬.৫ পারসেন্ট। এই ভাবে আস্তে আস্তে এটা বাড়ছে। সুতরাং তাই আজকে মহামান্য রাজ্যপালের ভাষণকে সমর্থন করে যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে এবং বিরোধীদের আনা প্রস্তাবের বিরোধিতা করে আমাদের বক্তব্য শেষ করছি।

[5-40 – 5-50 p.m.]

**Shri Narbahadur Chettri :** Hon'ble Speaker Sir, I oppose the motion of thanks on the Governor's address delivered on the floor of this House on the 12th February. So many things have been told about the recently concluded Loksabha election of the country. I just don't want to say anything more but I suggest that in democracy the will of the people should be gracefully accepted. And the ruling party as well as the opposition party have fared so badly in the election should learn a lesson or two on this election, since the growing disenchantment of the voters, their disappointment. their have been reflected in the voting pattern of the election. Our great country is celebrating its golden jubilee year of the independence and in these long years. fifty years of the selfrule, has rendered the people in such a state with growing unemployment, corruption and deteriorating law and order situation have become the order of the day, and the administration so far has failed to fulfil the expectation of the people as a whole.

I, basically, oppose the motion of thanks on Governor's Address as

the inspiration of the linguistic minorities of the State has not found its place in the Governor's Address. Mr. Speaker, Sir, I want to make it clear here that a grave situation prevails at the moment in Darjeeling hills due to various reasons and so far the Darjeeling Gorkha Hill Council has failed to fulfil all the expectation of the people. The Gorkha Hill Council has failed due to two reasons and one of them is due to paucity of the fund for the development of the hill region and another one is non-coperation of the State Government. I can cite here many examples of non-coperation. For example, when the country is celebrating golden jubilee year of independence the Darjeeling town is not getting water. About forty litres of water has been earmarked for a person by the National Water Commission. The people of Darjeeling gets just two litres of water per week. As early as 1994 our Chief Minister had gone to Darjeeling to lay the foundation stone of Rambikhola Water Project meant for Darjeeling town, but even after five years Rambikhola had not been materialized. About two years ago, I had a meeting with the Minister of the State Government, Shri Gautam Deb, and he had assured me along with our Executive Councillor of Gorkha Hill Council to implement Balason River Project for Darjeeling.

But Even after two years Balason River Project has not been materialised. Time and again, I have requested the Hon'ble Chief Minister and Leader of the House not as a Chief Minister but as a statesman of the State to do some meaningful thing for the Darjeeling Gorkha Hill Council to devise ways and means so that Darjeeling Gorkha Hill Council becomes an example to the whole of India. Once, he announced very proudly that they will make Darjeeling an example not only to the whole of the country but to the whole of the world. But so far that announcement has been proved hopeless since nothing tangible has been done to the hill region.

You know, Sir, there in a Government College which was founded by the Britishers in 1946. Darjeeling has many educational problems and

we have demanded that this Government College should be given the status of a Deemed University. It should got autonomy since all the policies of the North Bengal University is directed against the interest of the hill students. Now-a-days, students from the Government College do not find entry in the University since they do not pass with requisite numbers. Most of our students got just below the 45% marks rendering them helpless and unacceptable in the admission of North Bengal University. This systematic scuttling of the chances of hill students is directed against the well being of the hill people. So, we have time and again demanded that the Darjeeling Government College should be made an autonomous college but the demand is still laying on fire. Besides, for the year 1997 98 about 22 crores of Rupees has been received as Central assistance for the development of hill areas by the State Government but not a single penny has been released for the Darjeeling Gorkha Hill Council. It is already 19th March and just a week only been left in the financial year and not a single penny out of Central Assistance has been released to the Darjeeling Gorkha Hill Council rendering us helpless. We cannot do anything due to paucity of fund.

Morever, I can cite examples of non-cooperation of Health Department, Government of West Bengal with the Darjeeling Gorkha Hill Council.

[5-50 - 6-00 p.m.]

The West Bengal Government had handed over the Health Department to the D.G.H.C. But the employees are still with the State Government. A hospital is without control over its employees. How can a hospital be without the control over its employees? We had demanded, time and again, that this State Government should give lock stock and barrel to the D.G.H.C. if it is to function well, if it is to function successfully. But without any result.

Moreover in Darjeeling a street of 85 km. length is under National

High Way. But even after declaration of National High Way about ten years ago, the condition of the road is so bad, due to paucity of fund. You know, Sir, the fund for the development of the roads comes from the Central Government but all the funds are diverted to elsewhere rendering our roads very bad.

Another thing, one of the main sources of earning of hill people is milk. Our people are getting just five rupees for a liter of milk. Our Minister of Animal Resource Development was telling that the people of Bhagirathi Milk Cooperative are getting ten rupees a litre of Milk and people of Malda region are getting the same price that the Hill milk owners are getting just five rupees. Why is this discrimination? Why these differences of prices? People have to buy rice paying more price than the people of Malda, Murshidabad and Birbhum. But they have to sell their product in almost half price.

Another thing, that is disturbing the peace of mind of the hill people is the Sechool Service Commission. Sir, our Education Minister, Mr. Kanti Biswas had given me an assurance, here, in this House that this proposed School Service Commission would not be applicable in the Hill areas in Darjeeling District covering D.G.H.C. areas but later on, when the Bill came, we noticed that D.G.H.C. has not been excluded from the purview of the proposed School Service Commission. Later on, I met the Hon'ble Home Minister requested him to do something, so that the State Government may not interfere in the already transfered subject of education which has been transferred to D.G.H.C. But, recently, he had assured me that you will amend the proposed School Service Commission so that the same is now included the people of D.G.H.C. But till now nothing tangible has come out and hence the people of. Darjeeling and the surrounding areas are very much disturbed due to this. There is no connection between the intention and the sincerity of the West Bengal Government.

Sir, besides this problem of the Jalpaiguri district, the problem of

the Napali speaking people of the Jalpaiguri district has not been given proper care. Sir, I would like to give here one example. There are about 15 lakhs Nepali speaking people in the Jalpaiguri region. I have been told by these people that in the Nepali schools of Jalpaiguri region, the people who do not know Nepali, are being recruited as teachers. It is an instance of racial discrimination. In the Darjeeling district there is a place named Ramam. fifty workers of the Ramam Hydal project have resigned. There is one Bengali school in Ramam.

**... (At this stage the red light was lit) ...**

Sir, citing this example, I once again oppose the Motion of Thanks and thank you for allowing me to speak, Thank you.

**শ্রী ব্রহ্মময় নন্দ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের রাজ্যপাল ১২ই মার্চ যে ভাষণ দিয়েছেন তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমি একটি কথা বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে আমাদের বামফ্রন্ট সরকারের যে ব্যাপক কর্মসূচি তার একটা তালিকা তুলে ধরেছেন এটা স্পষ্ট। যখন যা ঘটেছে সেটাও তিনি তুলে ধরেছেন। সম্প্রতি একটা নির্বাচন শেষ হল এবং আমাদের দেশে যেমন অকাল বর্ষা হয় সে রকম একটা অকাল নির্বাচন আমরা পেলাম। এই নির্বাচনে বহু কোটি টাকা খরচ হয়েছে। কিন্তু এর ফলস্বরূপ আমরা কি পেলাম? একটা সরকার,. যে সরকার মাত্র ১৮ মাস ছিল এবং সেই ১৮ মাসের মধ্যে জনহিতকর পরিকল্পনা গ্রহণ করেছিলেন তারা। এবং তার কিছু কিছু কাজ আমরা প্রত্যক্ষও করছিলাম। কিন্তু কংগ্রেস সেটা চাইল না। বর্তমানে আর সেই সরকার নেই। এটা খুবই দুঃখের কথা, আমরা জানি, ১৯৪৮ সালে গান্ধী হত্যা হয়েছিল যে সাম্প্রদায়িক শক্তির দ্বারা সেই সাম্প্রদায়িক শক্তির সঙ্গে স্বাধীনতা লাভের ৫০ বছর পরে ১৯৯৮ সালে যখন আমরা গান্ধী হত্যার ৫০ বছর পালন করছি শ্রদ্ধার সঙ্গে, ঠিক সেই সময় কংগ্রেসের একটি অংশ বি.জে.পি.-র সঙ্গে যোগ দিল। এই অশুভ আঁতাতের ফল কি দাঁড়াবে সেটা যত দিন যাবে দেখা যাবে। এটা খুবই দুর্ভাগ্যের বিষয়, এতক্ষণ ধরে বিরোধী বন্ধুরা আলোচনা করছিলেন। আমার একটা কথা মনে পড়ছে। মাননীয় বিরোধী দলের নেতা অতীশ সিনহা মহাশয় ১৯৯১ সালে বলেছিলেন, 'আমরা শুনছি এ রকম একটা ষড়যন্ত্র চলছে, কিন্তু আমরা থাকতে এ কাজ করতে দেব না, রাম মন্দির ভাঙ্গতে দেব না; আমরা কেন্দ্রীয় সরকারকে একটা আইন করতে বাধ্য করব যাতে ঐ মন্দির ভাঙ্গা না হয়'। কিন্তু তারা সেটা ঠেকাতে পারলেন না। আজকে ভারতবর্ষের একটা

*দুর্দিন, কারণ একটা সাম্প্রদায়িক শক্তি আজকে কেন্দ্রীয় সরকারে আসীন হয়েছে।* অবশ্য মানুষ ভবিষ্যতে এর জবাব দেবেন; কোনটা ভাল, আর কোনটা মন্দ সেটা তারাই বলবেন। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন যে, এই নির্বাচন একটা সুষ্ঠু নির্বাচন হয়েছে।

[6-00 – 6-10 p.m.]

এই কথা সর্বতোভাবে সত্য। নানা শক্তি যারা দুর্বিত্তায়ণ-এ অভ্যস্ত তারা এই নির্বাচনে নানা প্রকারে বিপর্যস্ত করতে চেয়েছিল। কিন্তু আমাদের রাজ্য সরকার কঠোর ভাবে তাকে নিয়ন্ত্রণ করেছে। কংগ্রেসের সেই অতীত গৌরবোজ্জ্বল ইতিহাস, গান্ধীজীর অসহযোগ আন্দোলন, ১৯৩০ সালের লবন আন্দোলন, ১৯৪২ সালের আন্দোলন, এই আন্দোলনগুলিকে আমরা শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি। আমরা জানি জ্যোতির্বিদ্যায় একটা আয়নের কথা আছে, আষাঢ় থেকে পৌষ মাস পর্যন্ত হচ্ছে দক্ষিনায়ণ এবং পৌষ থেকে আষাড় মাস পর্যন্ত উত্তরায়ণ। আর কংগ্রেস একটা আয়ণ এনেছে সেটা হল দুর্বিত্তায়ণ। এটা আমাদের ক্ষেত্রে একটা চিন্তার কারণ হয়ে দাঁড়িয়েছে। কারণ তাঁরা পলিটিক্যাল অ্যাডমোসফেয়ারকে পলিউটেড করে দিয়েছেন। মানুষ এখন জনপ্রতিনিধিদের বিশ্বাস করে না, মন্ত্রীদের বিশ্বাস করে না বিধায়কদের বিশ্বাস করে না। কারণ তারা চোখের সামনে দেখেছে দেশের একজন প্রধানমন্ত্রী দেশকে লুন্ঠনের অভিযোগে অভিযুক্ত। কেন্দ্রীয় সরকারের ক্যাবিনেট মন্ত্রী, তাঁরাও নানা দুর্বৃত্তায়ন কাজ করেছে। সাধারণ মানুষ আজকে এই সব প্রশ্ন তুলছে। কংগ্রেস এমন সমস্ত কাজ করেছে যার ফলে পলিটিক্যাল অ্যাডমোসফেয়ার দূষিত হয়েছে গেছে। এই ব্যাপারে আমাদের ভাবতে হবে। এই পরিস্থিতির পরিবর্তন ঘটাতে হবে, তা না হলে আমরা একটা ভয়ঙ্কর অবস্থায় পৌছে যাবে। অতীতে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে কংগ্রেসের কোনও সম্পর্ক ছিল না। কিন্তু আজকে কংগ্রেসের একটা অংশে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে সংযুক্ত হয়েছে। এটা আমাদের ক্ষেত্রে একটা চিন্তার কথা। আজকে হাউসে কংগ্রেসের একজন বন্ধু বলেছেন যে সাম্প্রদায়িক শক্তির আমরা বিরোধিতা করব। আমি বলব এটা কথায় নয় কাজে প্রমাণ করতে হবে। ভারতবর্ষের আজকে যে অবস্থা সেই অবস্থাতে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমাদের এক জোট হয়ে লড়তে হবে, বাম ও গণতান্ত্রিক শক্তিকে এক হয়ে লড়তে হবে। মাননীয় রাজ্যপালের ভাষণে পশ্চিমবাংলার উন্নয়নের কথা বলা হয়েছে। এই উন্নয়নকে আরও ত্বরান্বিত করতে হবে। ত্বরান্বিত করতে গেলে বিরোধীদেরও সহযোগিতা চাই। সর্বশেষে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধচন্দ্র পুরকায়েত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর

যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করা হয়েছে আমি তার বিরোধিতা করে রাজ্যপালের ভাষণের উপর কয়েকটি কথা আপনার মাধ্যমে রাখছি। সাংবিধানিক নীতি অনুযায়ী সরকারের যে নীতি যে কার্যক্রম তা রাজ্যপালের ভাষণের মধ্যে প্রতিফলিত হওয়ার কথা। এখানে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার মধ্যে দিয়ে পশ্চিমবাংলার আর্থ সামাজিক অবস্থার যে বাস্তব চিত্র তা ফুটে ওঠেনি। পশ্চিমবাংলার কৃষি শিল্প কর্মসংস্থান গণবন্টন ব্যবস্থা চিকিৎসা এবং স্বাস্থ্য পরিকাঠামো সমস্ত ক্ষেত্রে সাধারণ মানুষ দুর্বিষহ অবস্থার মধ্যে দিয়ে চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখুন রাজ্যপালের ভাষণে ভূমিসংস্কারের কথা উল্লেখ করা হয়েছে। আমরা প্রতি বছর একই কথা দেখতে পাচ্ছি। বলা হচ্ছে এই পর্যন্ত কাল সরকারের হাতে যে কৃষি জমি খাস জমি ন্যস্ত হয়েছে তা সাধারণ মানুষের মধ্যে কৃষকদের মধ্যে বন্টন করা হয়েছে। বছরের পর বছর কিন্তু জমির পরিমাণ বাড়ছে না, একই আছে। অথচ এই বিধানসভায় দ্বিতীয় এবং তৃতীয় ভূমি সংস্কার আইন পাস হয়েছে। সেই আইন পাস হওয়ার পরেও আজও দেখতে পাচ্ছি বেনামী জমি উদ্ধার করার ক্ষেত্রে কোনও পদক্ষেপ এই বামফ্রন্ট সরকার নিতে পারেনি।

ভেস্টেড কৃষি জমির পরিমাণ সেই একই জায়গায় স্থিতিশীল অবস্থায় আছে। যার ফলে দেখা যাচ্ছে সেই জমিগুলো বেনামে দখল হয়ে যাচ্ছে এবং উৎপাদনের বেশির ভাগ অংশই তারা ভোগ দখল করছে। কৃষির উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গ অগ্রবর্তী স্থান নিয়েছে, এই দাবি বামফ্রন্ট সরকার করছেন। কিন্তু কৃষকের যে দুঃসহ অবস্থা, প্রাকৃতিক দুর্যোগে কৃষকের যে ফসল নষ্ট নয়, পোকার আক্রমণে হোক, বন্যায় হোক, যে সমস্ত কৃষক ক্ষতিগ্রস্ত হয়, তাদের ক্ষতিপূরণ করবার জন্য সরকারের শস্য বিমা চালু করবার ক্ষেত্রে যে নিয়ম, আমরা দেখছি, বামফ্রন্ট সরকার সেই ব্যাপারে যথাযথ ভূমিকা নিতে পারেনি। আমরা স্বাভাবিক ভাবে দাবি করি, গ্রামের কৃষক যারা জমির উপরে নির্ভরশীল, তারা যাতে শস্য বিমার আওতায় আসে। বামফ্রন্ট সরকার দীর্ঘদিন ধরে ক্ষমতায় থেকে সাধারণ মানুষের কথা বললেও সেই শস্য বিমা আজও চালু করতে সক্ষম হয়নি। আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে তা দেখতে পাচ্ছি না। গণবন্টনের ক্ষেত্রে, যারা দারিদ্র্য সীমার নিচে বাস করে, তাদের রেশনের মাধ্যমে সস্তায় খাদ্য শস্য সরবরাহ করার কথা। কিন্তু আমরা গ্রামাঞ্চলে দেখছি যে, ১৫।১৬ বছর আগে যে রেশন কার্ড তৈরি হয়েছিল, তাদের মধ্যে যারা অপ্রাপ্ত বয়স্ক ছিল বর্তমানে তারা প্রাপ্ত বয়স্ক হয়েছে। এছাড়া নতুন অনেকে জন্ম নিয়েছে, এর ফলে তাদের ইউনিট বেড়েছে। কিন্তু রেশন কার্ড সরবরাহ করার ক্ষেত্রে প্রতিটি গ্রাম পঞ্চায়েতে বর্তমানে লোকসংখ্যার অনুপাতে যেখানে ১০।১২ হাজার করে রেশন কার্ড পাওয়ার যোগ্য, সেখানে আজ পর্যন্ত সেই রেশন কার্ড সরবরাহ করার ব্যবস্থা বামফ্রন্ট সরকার করেনি। অথচ গণবন্টনের কথায় বামফ্রন্ট সরকার বলছেন, গরিবদের তাঁরা সস্তায় খাদ্য শস্য সরবরাহ করছেন। রাজ্যপালের

ভাষণের মধ্যে তার উল্লেখ নেই। সে সম্পর্কে সরকার কি ভাবছেন তা আমরা জানতে পারছি না। আইন শৃঙ্খলার কি অবস্থা তা সরকার পক্ষের বা বিরোধী পক্ষের লোকেরা দেখছেন। আমরা দেখছি প্রতিদিন আইন শৃঙ্খলার কি অবস্থা। ট্রেনে বাসে সর্বত্র চুরি ডাকাতি, প্রকাশ্য দিবালোকে ব্যাঙ্ক ডাকাতি হচ্ছে, নারী ধর্ষণের ঘটনা বাড়ছে। অথচ রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হচ্ছে, এখানে আইন শৃঙ্খলার পরিস্থিতি ভাল। বেকার সমস্যা ক্রমাগতই বাড়ছে। শিল্পে সঙ্কট চূড়ান্ত। পশ্চিমবঙ্গে একটার পর একটা কারখানা বন্ধ হয়ে যাচ্ছে। বন্ধ কারখানার শ্রমিকরা আত্মহত্যার জায়গায় যাচ্ছে। শিক্ষার জায়গায় আমরা দেখছি প্রাইমারি স্কুল গড়ে একজন করে শিক্ষক আছেন। এক একটা স্কুলে দুশ, তিনশো, চারশো করে যেখানে ছাত্র, সেখানে মাত্র একজন করে শিক্ষক আছেন। প্রাইমারি স্তরে পাশ ফেল প্রথা তুলে দেওয়া হয়েছে। ইংরাজি চালু করার ক্ষেত্রে শিক্ষা মন্ত্রী বলছেন 'ক্লোজড চ্যাপ্টার', আবার মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন, নির্বাচনের যে ফল হয়েছে, বামফ্রন্টের বিরুদ্ধে মানুষ রায় দিয়েছে। তাই তাঁরা ইংরাজি চালু করবেন। কিন্তু কোনও ক্লাস থেকে চালু করবেন তা ঠিক করে উঠতে পারছেন না। আমরা তা জানতে পারছি না। বামফ্রন্ট সরকার যদি যথার্থ ভাবে মনে করেন জনগণের রায় তাঁদের বিরুদ্ধে গেছে, শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গের স্থান নিচে নেমে যাচ্ছে, তাহলে নিম্ন স্তর থেকে ইংরাজি চালু করুন। পশ্চিমবঙ্গে আর্থ সামাজিক ক্ষেত্রে যে এর প্রতিফলন ঘটেছে এইজন্য আমি এই রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[6-10 – 6-17 p.m.]

**শ্রীমতী ইভা দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপাল যে ১২ই মার্চ ভাষণ দিয়েছেন, সেই ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানাচ্ছি। আজকে এখানে আমরা দেখলাম যে, বি.জে.পি. সরকার কেন্দ্রে সরকার গঠন করার ফলে মাননীয় কংগ্রেসি সদস্য সৌগত রায় দুঃখ প্রকাশ করে বলেছেন যে, দেশে এই রকম সাম্প্রদায়িক দল বি.জে.পি., তারা কেন্দ্রে প্রশাসন চালাবে, কিন্তু তাঁর দুঃখ প্রকাশের মধ্যে দিয়ে এটুকু বুঝতে পারলাম না যে, যিনি বি.জে.পি.-কে সমর্থন করছেন না, কিন্তু বি.জে.পি. তাদেরকে সমর্থনকারি দল তৃণমূল কংগ্রেসের প্রার্থী মাননীয় বিধায়ক পঙ্কজ ব্যানার্জিকে দিয়ে এই বিতর্ক সভার প্রথম উদ্বোধন বক্তব্য রাখতে দিলেন। এটা আমার কাছে অত্যন্ত দুঃখজনক ব্যাপার বলে মনে হয়েছে। পশ্চিমবঙ্গে বি.জে.পি. এই সাম্প্রদায়িক দলকে তৃণমূল কংগ্রেসই এখানে আহ্বান করে নিয়ে এসেছেন। পশ্চিমবঙ্গের উন্নতির জন্য এই সরকার যে সমস্ত কর্মসূচি গ্রহণ করেছে বিরোধী পক্ষের মানুষেরা বিশেষ করে কংগ্রেসিরা তার বিরোধীতা করে আসছে। আজকে পশ্চিমবঙ্গে যে উন্নয়ন হচ্ছে তার বিরোধীতা করছেন। বামফ্রন্ট

সরকার যে ভূমি সংস্কার আইন চালু ছিল সেটা রূপায়িত করতে সমর্থ হয়েছেন এবং যারফলে আজকে গরিব খেটে খাওয়া মানুষের এবং ক্ষেত মজুরদের অগ্রগতি ঘটেছে। আজকে চাষীদের পাট্টা জমি নথিভুক্ত হয়েছে যৌথ পাট্টা নথিভুক্ত হচ্ছে। এরফলে গ্রামের মানুষ এবং কৃষকদের মধ্যে চাষ করার একটা প্রবণতা দেখা দিয়েছে, তাদের জীবন জীবিকা অর্জনের একটা উৎস খুঁজে পেয়েছে। আজকে কৃষি ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধি পেয়েছে। গ্রামের অর্থনীতিতে দারিদ্র্যের পরিবর্তন ভারত সরকারের কাছ থেকেও সুখ্যাতি অর্জন করেছে। ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গ ধান•চাষের ক্ষেত্রে প্রথম স্থান অধিকার করেছে। আজকে পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে যে ত্রিস্তর পঞ্চায়েত আছে, তাতে সংরক্ষণ ব্যবস্থার মধ্যে মহিলাদের যে স্থান আছে, তা এখানে উপস্থাপিত হয়েছে। জনগণকে দায়িত্ব দিয়ে প্রশাসনিক কাজকর্ম চলছে। মহিলাদের প্রশাসনের মধ্যে এনে কাজ করানো হচ্ছে এবং তার একটা সচেষ্ট ভূমিকা আমরা দেখতে পাচ্ছি। যে মহিলারা নিপীড়িত, অবহেলিত ছিল তারা আজকে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকারের মাধ্যমে মর্যাদা পেয়েছে। এইক্ষেত্রে কংগ্রেস আমলে তাদের যে নৈরাশ্য ছিল সেই নৈরাশ্য দূর করে বিভিন্ন প্রকল্পের মাধ্যমে তাদের অগ্রগতি ঘটানো হচ্ছে। মহিলা প্রকল্প গ্রহণের জন্য পশ্চিমবঙ্গ আঞ্চলিক পুরস্কারে পুরস্কৃত হয়েছে।

এই কথাটা আজ আর অসত্য কথা বলে ঢেকে রাখার উপায় নেই। আজকে সাক্ষরতার কর্মসূচিতে আমাদের বামফ্রন্ট সরকারের অগ্রগতি অনেকটা এগিয়ে এসেছে। পশ্চিমবাংলার প্রাথমিক শিক্ষা, মাধ্যমিক শিক্ষা, উচ্চ মাধ্যমিক শিক্ষার মধ্যে দিয়ে একটা অগ্রগতির দিকে আমরা কিছু করতে পারছি। পরিশেষে আবারও এই রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, এই ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে, সেই প্রস্তাবকে আমি সমর্থন করছি এবং বিরোধী পক্ষের যে সংযোজনগুলি এসেছে তার তীব্র বিরোধীতা ও প্রতিবাদ করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি দুসংবাদ হাউসের কাছে রাখছি। আমাদের দেশের কমিউনিস্ট আন্দোলনের পুরোধা, কেরালার প্রথম বামপন্থী মুখ্যমন্ত্রী শ্রী ই.এম.এস.নাম্বুদ্রিপাদ তিনি আজকে বিকাল ৪.০৫ মিনিটে পরলোকগমন করেছেন। তাঁর জীবনাবসান ঘটেছে। স্বাভাবিক ভাবে সারা দেশের প্রতিক্রিয়াশীল আন্দোলনে বিশেষ করে বর্তমান পরিস্থিতিতে তিনি তাঁর সারা জীবন স্বাধীনতা সংগ্রামের নির্দিষ্ট লক্ষ্য নিয়ে সমস্ত জীবন ধরে আন্দোলন করেছেন। কোনও অবস্থাতেই তিনি বিচ্যুত হননি। দেশের ধর্ম নিরপেক্ষতার বিরুদ্ধে আন্দোলনে দেশের সার্বভৌমত্ব রক্ষার আন্দোলনে, স্বয়ম্ভরতা রক্ষার আন্দোলনে এই রকম একটা ব্যক্তিত্বের আজকে বিকাল ৪.০৫ মিনিটে জীবনাবসান ঘটেছে। তাঁর জন্য আমরা তাঁর স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাবার জন্য আমি হাউসকে এই

সংবাদটা জানালাম। যা নিয়ম আছে সেই অনুযায়ী পরবর্তীকালে তার স্মৃতির প্রতি শ্রদ্ধা জানাবার জন্য যে প্রস্তাব সেটা আসবে।

## Adjournment

The House was then adjourned at 6.17 p.m. till 11 a.m. on Friday, the 20th March, 1998 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Friday, the 20th March, 1998 at 11-00 a.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 17 Ministers, 7 Ministers of State and 124 Members.

[11-00 — 11-10 a.m.]

### Starred Questions
### (to which Oral Answers were given)

**শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ের সংখ্যা ও উন্নতিবিধান**

*১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৮) **শ্রী আবু আয়েশ মন্ডল** ঃ কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বর্তমানে রাজ্যে শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়ের সংখ্যা কত ;

(খ) সংশ্লিষ্ট শিক্ষালয়গুলির উন্নতিবিধানে কেন্দ্রীয় সহায়তা প্রকল্প হিসাবে একটি দক্ষতা উন্নয়ন কর্মসূচি রূপায়িত হচ্ছে কি না ; এবং

(গ) হয়ে থাকলে, কি কি কর্মসূচি রূপায়িত হচ্ছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি** ঃ

(ক) ২৩টি।

(খ) হ্যাঁ

(গ) নিম্নলিখিত কর্মসূচিগুলি রূপায়িত হচ্ছে ;

১। শিল্প প্রশিক্ষণ শিক্ষালয়গুলিতে পুরানো যন্ত্রপাতিগুলির পরিবর্তে আধুনিক যন্ত্রপাতি ব্যবহারে শিক্ষণীয় বিষয়গুলির উন্নত বিধান করা হয়েছে।

২। মূল্যবান যন্ত্রপাতিগুলির মেরামত ও রক্ষণাবেক্ষণের জন্য টালিগঞ্জ শিল্প

*প্রশিক্ষণ শিক্ষালয়ে একটি ইকুইপমেন্ট মেন্টেনেন্স ওয়ার্কশপ স্থাপন করা হয়েছে।*

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, দক্ষতা উন্নয়ন কর্মসূচি রূপায়ণের ক্ষেত্রে বা উন্নয়নের ক্ষেত্রে যে প্রকল্প রূপায়নের কাজ চলছে তাতে এই শিক্ষালয়গুলিতে সংগঠিত এবং অ-সংগঠিত উভয় শিল্প ক্ষেত্রে দক্ষ কর্মী এবং যন্ত্রবিদের প্রয়োজন মেটাতে কতটুকু সহায়ক হবে।

**শ্রী বংশগোপাল চৌধুরি :** সংগঠিত এবং অ-সংগঠিত এই দুই শিল্পের সাথে যারা যুক্ত আছে তারা এইগুলিতে সুযোগ পাচ্ছে এবং আই টি আই-গুলিতে নতুন ধরনের যন্ত্রপাতি স্থাপিত করা হয়েছে, যেমন কম্পিউটার সফ্‌টওয়ার, ইলেক্ট্রনিক মেকানিক্স ইত্যাদি। এছাড়াও হুগলিতে, সাহাগঞ্জে বেসিক ট্রেনিং সেন্টার কেমিক্যাল মেইনটেনেন্স স্থাপিত হয়েছে, সেখানে থেকে তারা এই ধরনের সুযোগ পাচ্ছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয়, এখানে শিক্ষালয় কেন্দ্রগুলিতে ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ সালে মোট কতজন প্রশিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** ১৯৯৬-৯৭ সালে হিসাব দিতে পারি, ঐ বৎসর ৪০০ জনের মতো প্রশিক্ষার্থীকে প্রশিক্ষণ দেওয়া হয়েছে।

**শ্রী আবু আয়েশ মন্ডল :** এই ধরনের প্রকল্পের মতো আমাদের রাজ্যে বিশ্বব্যাঙ্কের সহায়তায় এই ধরনের আর কোনও প্রকল্প চলছে কি, চলছে তার কাজের অগ্রগতি কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** আমাদের রাজ্যে বিশ্বব্যাঙ্কের সহায়তায় আরেকটি প্রকল্প চালু আছে, সেটা হচ্ছে পলিটেকনিক আধুনিকীকরণের ব্যবস্থা। আমাদের রাজ্যে বিশেষ করে মহিলাদের জন্য পলিটেকনিক চালু করা হয়েছে, কো-এড পলিটেকনিক চালু করা হয়েছে এবং নতুন পলিটেকনিক চালু হয়েছে। আমাদের রাজ্যে নতুন চারটি পলিটেকনিক চালু হয়েছে। এছাড়া যে ধরনের কোর্স এখানে ছিল না সেই ধরনের কোর্স বিশ্বব্যাঙ্কের সহায়তায় চালু করার সম্ভাবনা আছে এবং কিছু কিছু ক্ষেত্রে এই ধরনের কোর্স চালুও করা হয়েছে। মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি, আমাদের সরকারের সিদ্ধান্ত অনুসারে আমরা আটটি জেলাকে দেড় কোটি টাকা দিয়েছি ছোট ছোট ট্রেনিং সেন্টার চালু করার জন্য। স্বনিযুক্তি প্রকল্পের ক্ষেত্রে এই কোর্সগুলো তাদের সহযোগিতা করবে।

**শ্রী শৈলজাকুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি এই শিল্প-প্রশিক্ষণ কেন্দ্র থেকে প্রশিক্ষণ নেওয়ার পর, তাদের জন্য কোনও সেল্ফ-এমপ্লয়মেন্ট প্রোগ্রাম গ্রহণ করছেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি :** আমি আগেই বলেছি, ৮টি জেলাতে আমরা স্বল্পমেয়াদী

কোর্স চালু করছি। সেই ব্যবস্থা সরকারি তরফ থেকে গ্রহণ করা হয়েছে। ইতিমধ্যে জেলাগুলোতে দেড় কোটি টাকা দিয়েছি। কিছু কিছু জায়গায় সেই কোর্স চালু হয়েছে, কিছু জায়গায় হবে।

**শ্রী মুরসোলীন মোল্লা ঃ** ক্ষুদ্র শিল্পের নানা বিভাগের মধ্যে যে আধুনিকীকরণ হচ্ছে যেমন ফ্যাশান টেকনোলজিতে এই ধরনের কোনও কোর্স আমাদের এই কারিগরি যে বিদ্যায়তনগুলি রয়েছে তার সঙ্গে যুক্ত করা হচ্ছে কি? একটু ব্যাক গ্রাউন্ড বলছি। স্কুল অফ ফ্যাশন টেকনোলজি, যা কেন্দ্রীয় দপ্তরের অধীনে পরিচালিত হয়, সেখানে ২০ থেকে ২২ টি সিট থাকে, সেখানে বুনিয়াদী, দর্জী-র সঙ্গে ৫ লক্ষ মানুষ যুক্ত। আপনাদের ট্রাডিশনাল টেকনোলজিক্যাল নো-হাও যথেষ্ট পরিণত, কিন্তু আধুনিক টেকনোলজি যা এসেছে, তা থেকে বঞ্চিত হচ্ছে। এই ধরনের কোর্স আপনাদের কারিগরি বিভাগ থেকে করা হবে কিনা এবং করলে গার্ডেনরিচ রেডিমেড গারমেন্ট কমপ্লেক্স যেটা আছে, সেখানে চালু করার কোনও পরিকল্পনা আছে কি না মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** এটা এখন আলোচনার স্তরে আছে, আমাদের দপ্তরের সঙ্গে আলোচনা চলছে। পরে নির্দিষ্টভাবে আপনাকে বলতে পারব।

**শ্রী নির্মল ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, যে ইন্ডাস্ট্রিয়াল ট্রেনিং আপনারা দেবেন, তার মানটা আই টি আই-এর মানের কাছাকাছি হবে না কম বেশি কিছু হবে?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমরা এই যে স্বল্পমেয়াদী কোর্স চালু করছি, সেটা স্টেট কাউন্সিল ফর ভোকেশনাল ট্রেনিং বা এস সি ভি টি-র অনুমোদন নিয়েই হবে এবং এই রাজ্যের ছাত্র-ছাত্রীরা তার থেকে সহায়তা পাবে।

[11-10 — 11-20 a.m]

**শ্রী জয়ন্তকুমার বিশ্বাস ঃ** লোকাল যে সমস্ত শিক্ষা-প্রতিষ্ঠান গড়ে উঠছে আপনার দপ্তর থেকে আর্থিক এবং সমস্ত ধরনের সহায়তা পাচ্ছে। কিন্তু ম্যানেজমেন্ট স্থানীয় অংশগ্রহণের সুযোগ থাকছে না, জেলা পরিষদে কিছু করার ক্ষেত্রে তারা কম ওয়াকিবহাল, এই ব্যাপারে ইন্টারেস্ট নিতে পারে না। জেলাপরিষদ কমিটি থাকে। যে কমিটি আছে, তার সঙ্গে স্থানীয় যারা উদ্যোগ গ্রহণ করেছে, তাদের যুক্ত করার জন্য বিষয়টি চিন্তাভাবনা কর[illegible] কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** জেলা পরিষদ থেকে ওরাই স্থানীয়ভাবে সকলকে ডেকে

নেন, তবুও আপনি বলছেন যখন, তখন বিষয়টি আলোচনা করব।

**শ্রী রবীন্দ্রনাথ চ্যাটার্জি ঃ** আমি মাননীয় মন্ত্রীর কাছে বলতে চাইছি যে, আমার বিধানসভা এলাকায় একটা বি আই টি কলেজ বলে একটা কলেজ ছিল। সেটা সরকারের স্বীকৃত ছিল না। পরে জানতে পেরেছিলাম যে, সরকার এই কলেজটিকে স্বীকৃতি দেবেন। আমি জানতে চাইছি যে, সেই কলেজটিকে স্বীকৃতি দিচ্ছেন কি না?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** কাটোয়া থেকে যে প্রস্তাব এসেছে, ওই কলেজের অনুদানের জন্য। এটা বিবেচনা করছি। ওটা বিবেচনাধীন আছে।

**শ্রী শ্যামাপ্রসাদ পাল ঃ** আমি মাননীয় মন্ত্রীর কাছে জানতে চাইছি যে, কৃষি ফসল বিশেষ করে সব্জি, আলু ভিত্তিক কোনও শিল্প প্রশিক্ষণের ব্যবস্থার জন্য আপনারা চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** আমরা ৮টি জেলার কথা বললাম, জেলাগুলিতে যে অর্থ মঞ্জুর করা হয়, তারা নিজেরা জেলার মতো করে এখানে ট্রেনিং-এর পরিকল্পনা গ্রহণ করেন। এখন তারা নির্দিষ্ট জেলাতে ঠিক করবেন যে কি কি ধরনের প্রশিক্ষণ করবেন। এই বিষয়টি জেলা পরিকল্পনা কমিটির কাছে ছেড়ে দিয়েছি। যে অর্থ মঞ্জুর করা হয়েছে, সেটা জেলা পরিকল্পনা কমিটিকে দিয়েছি।

**শ্রী রামপদ সামন্ত ঃ** মেদিনীপুর জেলায় এই ধরনের প্রশিক্ষণ কেন্দ্র কোথায় কোথায় রয়েছে বা আরও কিছু নতুন পরিকল্পনা রয়েছে কি না বলবেন।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মেদিনীপুর জেলাতে স্বল্পমেয়াদী প্রশিক্ষণের জন্য এই বছর ৩৫ লক্ষ টাকার মতো অনুদান দেওয়া হয়েছে। সেখানে তারা জেলাতে নির্দিষ্ট করবেন যে, কোথায় কোথায় এই স্বল্পমেয়াদী কোর্স চালু করবেন।

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** স্যার, আমি জিজ্ঞাসা করছি যে, রূপনারায়ণপুরের পলিটেকনিক এ কিছুদিন আগে যে ক্লাস করার কথা ছিল, সেটাকে চেঞ্জ করে নিয়ে আসা হয় কন্যাপুরের পলিটেকনিকে। কন্যাপুরের পলিটেকনিক তাদের জন্য ক্লাসের ব্যবস্থা না করে ফেরত করে দেওয়া হয়। তারজন্য ২০০-২৫০ জন ছাত্র-ছাত্রী খুবই অসুবিধায় পড়েছে। তাদের বর্তমান অবস্থা কি এবং তাদের আদৌ শিক্ষার কোনও ব্যবস্থা হবে কি না মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি।

**শ্রী বংশগোপাল চৌধুরি ঃ** মাননীয় সদস্য তিনি পিছনের কথা বলছেন। বর্তমান অবস্থার কথা জেনে উনি খুশি হবেন। দেড় কোটি থেকে দুই কোটি টাকা ব্যয় করে ওই এলাকায় নতুন পলিটেকনিকের বাড়ির কাজ শেষ হয়ে গেছে। ছাত্র-ছাত্রীরা এখন কন্যাপুরে

নেই, রূপনারায়ণপুরেই কোর্স করছেন।

**Procurement of Soyabean seeds by the state co-operative bank**

*20. (Admitted Question No. *252) **Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-charge of the Co-operative Department be pleased to State—

(a) the total quantity of soyabean seeds purchased/procured by the West Bengal State Co-operative Bank during the years 1995 and 1996;

(b) the total amount involved in (a);

(c) whether it is a fact the unused soyabean seeds were resold to Arambagh Solvent Extraction Plant at a much lower rate; and

(d) if so, the total loss suffered by the Bank on this account.

**শ্রী ভক্তিভূষণ মন্ডল :** স্যার, আমার চশমাটা গন্ডগোল করছে আমার পড়তে অসুবিধা হচ্ছে।

**মিঃ স্পিকার :** তাহলে থাক। চশমা ঠিক হওয়ার পরে হবে।

**নার্স ও চিকিৎসকের শূন্যপদের সংখ্যা**

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৬) **শ্রী আব্দুল মান্নান :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যের মহকুমা ও সদর হাসপাতালগুলিতে নার্স ও চিকিৎসকের শূন্য পদের সংখ্যা কত; এবং

(খ) উক্ত শূন্য পদগুলি পূরণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে?

**শ্রী পার্থ দে :**

(ক) সদর হাসপাতালে মোট নার্সের শূন্য পদের সংখ্যা ১৪৮ (প্রায়) মহকুমা হাসপাতালে মোট নার্সের শূন্যপদের সংখ্যা ১৮০ (প্রায়) মহকুমা ও সদর হাসপাতালগুলিতে চিকিৎসকের শূন্যপদের সংখ্যা ১৪০

(খ) সরকারি বিধি অনুযায়ী সম্ভাব্য সবরকম ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** এমন বিধি অনুযায়ী কতদিনের মধ্যে ফিল আপ করবেন। ব্যুরোক্র্যাটরা যা লিখে দিয়েছে, আপনিও তাই পড়ে গেলেন। আপনি পড়লেন সদর হাসপাতালে নার্সের শূন্য পদের সংখ্যা ১৪৮, মহকুমা হাসপাতালে শূন্য পদের সংখ্যা ১৮০। সরকারি বিধি অনুযায়ী না বলে পাবলিক রিপ্রেজেন্টেটিভ হিসাবে বলুন কবে নাগাদ এই শূন্য পদ পূরণ করা হবে?

**শ্রী পার্থ দে ঃ** কবে নাগাদ বলা কঠিন। অনেক রকমভাবে চেষ্টা করা হচ্ছে সদর এবং মহকুমা হাসপাতালের নার্সের কতগুলো পদপূরণ করা হবে প্রোমোশনের মাধ্যমে। প্রোমোশনের মাধ্যমে কতগুলি হবে, সেগুলির একটা নিয়ম আছে তার মধ্যে গ্রেডেশন লিস্ট ইত্যাদি বিষয়গুলি আছে। কতগুলি ক্ষেত্রে সরাসরি নেওয়া হয়। নার্স প্রতি বছর আসে না, তাদের তালিকা অল্প, তাদের তালিকা দু-এক দিনের মধ্যে পাওয়া গেছে, সেই অনুযায়ী হবে। আর চিকিৎসকদের ব্যাপারে দুটি ভাগ আছে, একটা হচ্ছে যে সব ডাক্তাররা প্রাইমারি হেলথ সেন্টার বা তার নিচে মহকুমা বা সদর হাসপাতাল থেকে তারা অনেকেই উঠে আসতে চান, তবে সেগুলি আমরা এখনও করতে পারিনি। আমরা পি এস সি-র কাছে নাম চেয়ে পাঠিয়েছি, কবে আসবে জানি না, তবে রোজই বলা হয় আসবে আসবে। আরেকটা হচ্ছে চুক্তির মাধ্যমে নিয়োগ করা, অনেক জায়গায় হয়েছে কিছু কিছু ডাক্তারদের প্রাইমারি হেলথ সেন্টার বা ব্লক প্রাইমারি হেলথ সেন্টার থেকে করা হবে, সেগুলি বেশি করে যাতে হয় পি এস সি থেকে নাম চেয়ে পাঠিয়েছি। এগুলি সবই অনুমোদিত পদ্ধতিতে বা সরকারি পদ্ধতিতে হবে, এর মধ্যে অন্য কোনও ব্যাপার নেই।

[11-20 — 11-30 a.m.]

**শ্রী আব্দুল মান্নান ঃ** আপনি বললেন ১৪০টি ডাক্তারের পদ খালি আছে, তার মধ্যে স্পেশ্যালিস্ট ডাক্তারের পদ কতগুলি?

**শ্রী পার্থ দে ঃ** এর মধ্যে স্পেশ্যালিস্ট ডাক্তার নেই তা বলব না, তবে কম আছে। তবে জেনারেল ডিউটি মেডিক্যাল অফিসার (জি ডি এম ও) পদ বেশি খালি আছে।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, একটা জিনিস প্রায়ই দেখা যায় সাব-ডিভিশনাল হাসপাতালে সুপারের পদে কোনও ডাক্তারা যেতে চান না, কারণ তারা প্রাইভেট প্র্যাকটিস করতে পারেন না। এই ১৪০টি পদের মধ্যে কতগুলি সুপারের পদ খালি আছে জানাবেন?

**শ্রী পার্থ দে ঃ** আমাদের জিলাস্তরের হাসপাতালে সুপার নেই এ রকম নয়, জেলা স্তরে আছে কিন্তু নিচুর দিকে তারা যেতে চায় না। আপনি এটা ঠিকই বলেছেন যে ওই পদে যাওয়ার আগ্রহ ওদের কম।

**শ্রী রবীন ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন কোন মহকুমায় ডাক্তার এবং নার্স কম আছে?

**শ্রী পার্থ দে ঃ** সবটা জানাতে পারব না, তবে উলুবেড়িয়াতে নেই।

**শ্রী তাপস ব্যানার্জি ঃ** মন্ত্রী মহাশয় আপনি বললেন মহকুমা হাসপাতালে ১৪০ জনের মতো ডাক্তারের পদ খালি আছে, কোন কোন মহকুমায় খালি তার হিসাব নিশ্চয় আপনার কাছে আছে। যেমন আসানসোল মহকুমা হাসপাতালে আপনি ৭ জন শিশু বিশেষজ্ঞকে পাঠিয়েছেন, তার মধ্যে আবার দু জন চলেও এসেছেন। ওটা একটা কোলিয়ারি এলাকা এবং দুর্ঘটনা প্রবণ এলাকা কিন্তু ওখানে মাত্র ২ জন জেনারেল সার্জন আছেন, আরও ৫,৭ জন পাঠালে ভাল হয়। আপনার দপ্তর কোথায় কত জনের দরকার সেই মতো পাঠায় তো?

**শ্রী পার্থ দে ঃ** বর্ধমান জেলাতে মহকুমাস্তরে অল্প কিছু দিনের জন্য কিছু পদ খালি আছে, এটা ঠিক। মাননীয় সদস্য যে প্রশ্ন করলেন তার উত্তর সহজ নয়। কোনও কোনও সময় দেখা যায় কিছু ক্যাডার পার্টিকুলার স্পেশ্যালিটির অভাব হয়ে যায়। তাতে কিছু ডিসপ্রোপোরশনেট, ডিসব্যালেন্স চলে আসে। তখন প্রয়োজন থাকলেও সব জায়গায় দিতে পারি না। এটা আমার আপনার ব্যাপার নয়। মাঝে মাঝে ডিসব্যালেন্স হয়ে যায়। চেষ্টা করা হচ্ছে যাতে পোস্টগুলো ভর্তি করে নেওয়া যায়। সব পোস্টে সমান সংখ্যক পোস্ট গ্রাজুয়েট ডাক্তার সব সময় তৈরি হয় না। যার জন্য স্পেশ্যালিটি, সুপারস্পেশ্যালিটির কিছু সমস্যা হয়ে যেতে পারে।

**শ্রী শৈলজাকুমার দাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মহাকুমা হাসপাতালগুলো আপনাদের যে নিজস্ব অ্যাম্বুলেন্স ছিল সেগুলো কি তুলে দিয়েছেন? সেগুলো কি এখন হায়ার্ড করা হচ্ছে? কারণ দেখা যাচ্ছে, মহাকুমা সদর হাসপাতালে একটা রোগীকে অ্যাম্বুলেন্স ব্যবহার করতে হলে তার জন্য চার্জ দিতে হচ্ছে। এই সিস্টেম কি চালু হয়েছে যে, রোগীকে চার্জ দিয়ে অ্যাম্বুলেন্স ব্যবহার করতে হবে?

**শ্রী পার্থ দে ঃ** এটা আগে চালু ছিল। এখন মহাকুমা হাসপাতাল, মিডল লেভেল হাসপাতাল, রুর‍্যাল হাসপাতাল, স্টেট জেনারেল হাসপাতাল, সাব-ডিভিশনাল হাসপাতাল, ডিভিশনাল হাসপাতাল—সবাইকে অ্যাম্বুলেন্স দিচ্ছি। কিন্তু যারা এটা ব্যবহার করবেন তাদের কাছ থেকে তেলের খরচ তুলতে হবে। বিগত দিনে গভর্নমেন্টের তরফ থেকে

ফুয়েল দেবার মতো অবস্থা ছিল না, এখনও নেই। আগে এই জন্য অ্যাম্বুলেন্সগুলো আইডিয়াল পড়ে থাকতো। এখন আর সেটা হচ্ছে না। তবে যাকে যাকে কনসেশন দেওয়া প্রয়োজন তাদের তা দেওয়া হবে।

**মিঃ স্পিকার ঃ** মিঃ দে লক্ষ্য রাখবেন অনেক সময় গ্রামে যখন পেট্রোল বা ডিজেল কম্পোনেন্টে রোগীকে ট্রান্সফার করার ব্যাপার হয় তখন ওরা বলেন পেট্রোলের কোটা শেষ হয়ে গেছে, পেট্রোল ঢেলে দিলে আমরা নিয়ে যেতে পারব। এটা একটু লক্ষ্য রাখবেন।

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাইছি, জেলা এবং মহাকুমা হাসপাতালের ব্ল্যাড ব্যাঙ্ককে এবং পোস্ট মর্টেমে ডাক্তার আছে কি না?

**শ্রী পার্থ দে ঃ** মহাকুমা হাসপাতালের সব জায়গায় ব্ল্যাড ব্যাঙ্ক খোলা হচ্ছে। ব্ল্যাড ব্যাঙ্কে মেডিক্যাল অফিসার আছেন, টেকনিসিয়ান আছেন। খুব সম্প্রতি আমাদের ব্লাড ব্যাঙ্কের অফিসার রাউন্ড দিয়ে এসে বলেছেন, মেশিন সব চালু আছে। আমি নিজেও দেখে এসেছিলাম দুর্গাপুর এবং আসানসোলটা চালু ছিল না, এখন চালু হয়ে গেছে। তবে যদি জানা থাকে চালু নেই তাহলে আমাদের বলবেন। পোস্ট মর্টেমে ডাক্তার আছে তবে কোনও কোনও জায়গায় অসুবিধাও আছে।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী রবীন মুখার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে জানাতে চাই যে, সারা হুগলি জেলায় পোস্ট-মর্টেমের জন্য মাত্র একজন ডাক্তার আছেন। তিনি পোস্ট-মর্টেম করেন। কিন্তু আরামবাগ, শ্রীরামপুর, চন্দননগর ইত্যাদির জায়গায় আন-ন্যাচারাল ডেথ বডির পোস্ট-মর্টেম হয় না। এর ফলে গ্রামের লোকেরা হ্যারাসমেন্ট হচ্ছেন। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে এব্যাপারে আপনারা কি চিন্তা-ভাবনা করছেন?

**শ্রী পার্থ দে ঃ** কোন হাসপাতালে এরকম হচ্ছে সেটা স্পেসিফিক জানাতে পারলে এব্যাপারে বলতে পারব।

**শ্রী ঈদ মহম্মদ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি সাব-ডিভিসন লেভেল ও সদর হাসপাতালে ডাক্তার ও নার্সের পদ খালি আছে বললেন। কিন্তু ব্লক হাসপাতাল গ্রামীণ হাসপাতাল, সাবসিডিয়ারি হেলথ সেন্টারে ও পাবলিক হেলথ সেন্টার গুলোতে কতগুলো ডাক্তার ও নার্সের পদ খালি আছে?

**শ্রী পার্থ দে ঃ** এর জন্য আলাদা প্রশ্ন করতে হবে। তবে কিছু পদ খালি আছে

সেটা পূরণ করা হবে। তবে নির্দিষ্ট করে কত সংখ্যক পদ খালি আছে এটা জানার জন্য নোটিশ লাগবে।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় স্বীকার করলেন যে, সদর হাসপাতাল ও মহকুমা হাসপাতালে ১১৯ জন ডাক্তারের পদ খালি আছে। এর একটা কারণ হল অনেক ডাক্তারই সরকারি চাকরি ছেড়ে দিয়েছেন। কারণ মাননীয় প্রশান্ত শূর মহাশয় যখন মন্ত্রী ছিলেন তখন তিনি ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশন সার্ভিস চালু করেন। এর ফলে নেফ্রোলজিস্ট স্পেশ্যালিস্টকে কালনায় পাঠানো হল। সেখানে তিনি দেখলেন যে সেখানে তার স্পেশ্যালাইজেশন প্র্যাকটিসের সুযোগ নেই, তখন উনি চাকরি ছেড়ে দিলেন। এস এস কে এমে নেফ্রোলজিস্ট, নিউরো-সার্জন ছিলেন এরকম অনেকেই সরকারি চাকরি ছেড়ে দিয়েছেন। এইভাবে অনেক কোয়ালিফায়েড ডাক্তার সরকারি চাকরি ছেড়ে চলে যান। বাজেট বক্তৃতায় বলা হয়েছিল যে, দায়বদ্ধ ডাক্তার বা কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগ করা হবে। এব্যাপারে আমার কংক্রীট কয়েকটা প্রশ্ন আছে। আমার প্রশ্ন (ক) মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি এই ডাক্তারের অভাব পূরণ করার জন্য, সদর ও মহকুমা হাসপাতালগুলোতে কন্ট্রাক্ট বেসিসে দায়বদ্ধ ডাক্তার নিয়োগের কথা ভাবছেন কি? (খ) এই যে স্পেশ্যালিস্ট ডাক্তারের অভাব দেখা দিয়েছে, এই স্পেশ্যালিস্ট ডাক্তারের অভাব পূরণ করার জন্য ওয়েস্ট বেঙ্গল মেডিক্যাল এডুকেশন সার্ভিসকে পরিবর্তন করার কথা আপনারা ভাবছেন কি? কারণ এটা জেনুইন প্রবলেম।

**শ্রী পার্থ দে ঃ** এখানে বলা হল যে, অনেক ডাক্তার রিজাইন দিয়ে চলে গেছেন সেটা ঠিক নয় ইট ইজ নট এ ফ্যাক্ট।

**শ্রী সৌগত রায় ঃ** আমি ১০ জন ডাক্তারের নাম বলতে পারি।

**শ্রী পার্থ দে ঃ** ইট ইজ নট এ বিগ ফিগার। অনেক ডাক্তার রিটায়ার করে চলে গেছেন সেই জায়গায় খালি পদ পূরণের জন্য আমরা পি এস সি-র কাছে ডাক্তার চেয়ে পাঠিয়েছি। কিন্তু পি এস সি-র কাছ থেকে এখনও কোনও নাম পাইনি। এরজন্য গ্যাপ হয়েছে। আর স্পেশ্যালিস্ট ডাক্তার সবসময় পাওয়া যায় না। কারণ যেভাবে পোস্ট-গ্র্যাজুয়েটে পড়াশোনা হচ্ছে তাতে স্পেশ্যালিস্ট ডাক্তার সবসময় পাওয়া যাচ্ছে না। দেয়ার আর সাম ডার্থ অফ সুপার স্পেশ্যালিটিস অ্যান্ড ডার্থ অফ স্পেশ্যালিটিস। এছাড়া আমরা আরও কিছু কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিতে প্রস্তুত আছি। আমরা চেষ্টা করছি। কার্যত উপরের স্তরের হাসপাতালগুলোতে কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগের কথা আমরা বিবেচনা করছি।

**মিঃ স্পিকার ঃ** অন্য একটা প্রসঙ্গে আমি বলি পার্থবাবু, বিশেষ করে গ্রাম

এলাকায় অনেক সমাজসেবী সংস্থা, ক্লাব, যুবক সম্প্রদায়ের লোকেরা অ্যাম্বুলেন্স কেনার ব্যবস্থা করছেন। আমার এলাকায় এরকম আছে। স্বেচ্ছাসেবী সংস্থাগুলো সাধারণত রোগীদের কাছ থেকে কিছু চার্জ নিয়ে থাকে। কিন্তু অনেক সময় অনেক গরিব মানুষ টাকা দিতে পারে না, তাদের বিনা পয়সায় সার্ভিস দিতে হয়। ফলে এই সমস্ত অর্গানাইজেশনগুলো আর্থিক অসুবিধার মধ্যে পড়ে। এই অবস্থায় অ্যাম্বুলেন্স সার্ভিস প্রোমোট করার জন্য গভর্নমেন্ট কোনও স্কীম নিয়ে, ওদের এনকারেজ করার জন্য ওদের কিছু আর্থিক সাহায্য কি করতে পারে না? অনেক সময় ঐসব সংস্থা টাকার অভাবে পেট্রোল কিনতে পারে না, রোগীদের বলে, আপনারা পেট্রোল ভরে দিন। আমি জানি গভর্নমেন্টের এ বিষয়ে অনেক ফর্মালিটিস আছে, তথাপি যদি, এবিষয়ে কিছু করা যায় তাহলে আমার মনে হয় সেটা খুবই ভাল ব্যাপার হবে।

**শ্রী পার্থ দে ঃ** স্যার, এটা আপনি ঠিকই বলেছেন, কিছু স্বেচ্ছাসেবী সংগঠন এবং ক্লাব এই জাতীয় কাজকর্ম করছে। এবিষয়ে আমাদের কিছু ইচ্ছা আছে তাদের সাহায্য করার, কিন্তু আর্থিক সংস্থান কতটা কি করতে পারব, না পারব তার ওপর সব কিছু নির্ভর করছে। বিভিন্ন জেলায় আমাদের ডিস্ট্রিক্ট হেলথ কমিটি আছে, তাদের হাতে যদি একটা সামান্যতম ফান্ডও রাখা যায়, তাহলে সেখানে থেকে টোকেন কিছু দেওয়া যায় কি না তা আমরা ভাবছি—সাবস্টেনসিয়াল কিছু দিতে পারব না। আমাদের চিন্তা ভাবনা এই যে, ঐ ডি এইচ সি-র মাধ্যমে স্বেচ্ছাসেবী সংগঠনগুলোকে বা ক্লাবগুলোকে, যারা এই জাতীয় কাজ করছেন তাদের কিছু সাহায্য করা যায় কিনা। আমাদের এই ইচ্ছা আছে, আমরা চেষ্টা করব।

### দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী ব্যক্তিদের চাল ও গম সরবরাহ

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৯৩) **শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী ব্যক্তিদের সস্তাদরে রেশনে চাল গম সরবরাহ করার জন্য ১৯৯৭ এর ২৯শে ফেব্রুয়ারি পর্যন্ত

১। কতজনকে চিহ্নিত করা হয়েছে ;

২। কতজনকে চিহ্নিত করতে বাকি আছে ;

(খ) পরিবার পিছু মাথা পিছু সরবরাহকৃত খাদ্য শস্যের পরিমাণ কত ; এবং

(গ) কি দামে তা সরবরাহ করা হয়?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ**

(ক) (১) উক্ত প্রকল্পটি কেন্দ্রীয় সরকার এই রাজ্যকে ১৯৯৭ সালের জুন মাস থেকে চালু করার অনুমতি প্রদান করেছেন। ১৯৯৭ সালের ১৫ই ফেব্রুয়ারি রাজ্য সরকার আনুষ্ঠানিকভাবে চালু করেন। তখন ঐ প্রকল্পের আওতায় ১,০৪,৬৮,৬৬৫ জন ব্যক্তিকে সস্তাদরে রেশনিং ব্যবহার মাধ্যমে ভরতুকি দিয়ে চাল গম সরবরাহ করা হচ্ছিল।

(২) এ রাজ্যে ৩৫ শতাংশ মানুষ দারিদ্র্যসীমার নিচে বসবাস করেন। সেই হিসাব ধরিয়া এখনও সারা রাজ্যে প্রায় ৩৯ লক্ষ মানুষকে এ প্রকল্পের আওতায় চিহ্নিতকরণ করতে বাকি আছে এবং এ কাজ সারা রাজ্যে চালু আছে।

(খ) উক্ত সময়ে প্রাপ্ত বয়স্কদের জন্য খাদ্যশস্য (চাল, গম) সরবরাহের পরিমাণ ছিল সপ্তাহে ৫০০ গ্রাম। ১২ বৎসরের নীচের মানুষের জন্য অর্ধেক বরাদ্দ ছিল।

(গ) উক্ত সময়ে কিলোপ্রতি চাল ও গমের দর ছিল যথাক্রমে ৪.৫০ টাকা এবং ৩.৫০ টাকা।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি দারিদ্র্যসীমার নিচে ৩৫% মানুষের কথা বললেন। এটা কিভাবে ডিটারমিন করা হয় যখন এই স্কীম চালু হয় তখন আপনারা বলেছিলেন, পশ্চিমবাংলায় ৬৫%-এরও বেশি মানুষ দারিদ্রসীমার নিচে বসবাস করেন এবং সে অনুযায়ী আমাদের মাল লাগবে। এখন দেখছি এটা ৩৫% ধরা হয়েছে! এর কারণ কি?

[11-40 — 11-50 a.m.]

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে বলেছিলেন যে, আমাদের স্টেটে ৭০% -এর বেশি লোক দারিদ্র্যসীমার নিচে আছে এবং আমরা এ-ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে তিন চারবার দরবার করেছিলাম। মুখ্যমন্ত্রীও আবেদন করেছিলেন। কিন্তু কেন্দ্রীয় সরকার ৩৫%-এ সীমা বেঁধে দিলেন। ফলে আমরা ৩৫%-এর বেশি যেতে পারছি না। মাননীয় সদস্য, আপনি জানেন আমাদের পশ্চি . য প্রতিটি মানুষের ইন্ডিভিজ্যুয়াল রেশন কার্ড আছে। তারপর আপনারা এটাও জানেন গ্রামে আমরা রেডকার্ড স্কীম চালু করেছিলাম। ঐ হিসাবে আমাদের কাছে একটা লিস্ট ছিল। সেই লিস্টটা আমরা সার্ভে করেছি, স্ক্রুটিনাইজ করেছি। তারপর ওখানে

দায়িত্বশীল ব্যক্তি আছেন—গ্রামপঞ্চায়েত বা বি ডি ও লেভেলে তাদেরকে নিয়ে আমাদের রেশনিং ডিপার্টমেন্টের অফিসাররা এটা স্ক্রুটিনাইজ করে একটা লিস্ট রেডি করেছেন। গ্রামের সব জায়গা থেকে এই লিস্টটা আমরা পেয়েছি কিন্তু দুঃখের বিষয় হচ্ছে কলকাতার মধ্যে এই কাজটা এখনও পর্যন্ত সবটা আমরা করাতে পারিনি। তার কারণ হচ্ছে, কলকাতায় যারা দায়িত্ব পেয়েছিলেন বিশেষ করে কাউন্সিলার বন্ধুদের যে দায়িত্ব দেওয়া হয়েছিল তারা এখন পর্যন্ত এই কাজটা করতে পারেননি। আমি যে এলাকাকে আগে রিপ্রেজেন্ট করতাম সেই কবিতীর্থ সম্বন্ধে বলতে পারি, আপনারা শুনলে অবাক হয়ে যাবেন যে, যে কবিতীর্থতে দারিদ্র্যসীমার নিচে অনেক লোক বাস করেন খোঁজ নিয়ে জানলাম সেখানে থেকে ১০/১২ জন লোকের একটা লিস্ট-কর্পোরেশনের কনস্টিটিউয়েন্সি থেকে এসেছে। যতক্ষণ পর্যন্ত না কাউন্সিলার মহাশয়রা স্ক্রুটিনি করে আমাদের রেশনিং অফিসারদের কাছে নাম পাঠাচ্ছেন ততক্ষণ আমরা এটা করতে পারছি না। এখন আমরা সিদ্ধান্ত নিয়েছি যে ওদের কাছ থেকে যদি আমরা না পাই তাহলে আমাদের ডিপার্টমেন্টের অফিসারদের মাধ্যমে এই ফিগারটা জানব যে কত লোক কি অবস্থায় আছে, কারা কি অবস্থায় আছে বা কত লোক বিলো দি প্রভার্টি লেভেলে আছে। তাদের লিস্ট করে এটা আমরা দেব। এরই জন্য আপনাদের যে পারসেন্টজটা বলেছি, ৩৯. লক্ষের যে ফিগারটা সেই টার্গেটটা আমরা পূরণ করতে পারিনি। আশা করছি শীঘ্র কাজটা করে দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** তাহলে ৭০ পারসেন্ট যেটা মাননীয় মুখ্যমন্ত্রী বলেছেন এবং আপনারাও বলেছেন সেখানে ৩৫ পারসেন্ট, তার মানে অর্ধেককে চিহ্নিত করার কথা।

**মিঃ স্পিকার ঃ** একটা কথা বলি দেবপ্রসাদবাবু উনি যে অঙ্কটা দিচ্ছেন ৩৫ পারসেন্ট আমার মনে হয় এটা নিয়ে বিতর্ক আছে। আমার মনে হয় কারেক্ট ফিগারটা হচ্ছে ২২ পারসেন্ট। উনি বললেন ৩৫ পারসেন্ট। আমি জানি না কি ভিত্তিতে বলেছেন।

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** সেন্ট্রাল গভর্নমেন্ট থেকে বলেছে যে ৩৫ পারসেন্টের উপরে আমরা যেতে পারব না। ওরা একটা কোটা বেঁধে দিয়েছেন।

**মিঃ স্পিকার ঃ** সেন্ট্রাল গভর্নমেন্ট কোটা বাঁধলেও That is different criteria. স্টেট গভর্নমেন্টের নিজস্ব একটা সার্ভে আছে, একটা রিপোর্ট আছে, তাদের একটা রিপোর্ট আছে। ওরা কি মানবে না মানবে আলাদা কথা কিন্তু মন্ত্রীর সব ফিগার দিয়ে তো দেওয়া উচিত। আমাদের কি স্ট্যাটিসটিক্স আছে ওদের কি স্ট্যাটিসটিক্স আছে অন দ্যাট বেসিস উত্তরটা দেওয়া উচিত। The State Government has also published certain detials. Which may be controvercial on certain details. But there

has been a survey by the State Government. এটা জনগণকে জানানো উচিত তো। I don't know whether the minister is aware of that or not. It should be meagre statment. যে সেন্ট্রাল গভর্নমেন্টের এই ফিগার আছে, আমাদের স্টেট গভর্নমেন্টের এই ফিগার আছে।

**শ্রী কলিমুদ্দিন শাসম ঃ** স্যার, এ ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনেকবার কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। কেন্দ্রীয় সরকার এ ব্যাপারে কিছু করতে রাজি নয়। ওরা বলছেন, আমরা যা ফিক্স করে দিয়েছি তার থেকে বেশি এগিয়ে যেতে পারবে না।

**মিঃ স্পিকার ঃ** এরমধ্যে কয়েকটা ব্যাপার আছে। যে পরিমাণ খাদ্য মানুষ পায় তার একটা সীমারেখা আছে। আর দারিদ্র্যসীমার নিচে কারা আছে তারও একটা সীমারেখা আছে। বিভিন্ন ক্যাটাগরিস আছে। একটা ৩৫ পারসেন্ট হতে পারে। একটা ২২ পারসেন্ট। তারমধ্যে খাদ্য কি পরিমাণে পাচ্ছে না পাচ্ছে। Depending on nutration values. nutration Content Basic poverty line is 22%. That is my information; I may be wrong. I stand subject to correction.

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** কেন্দ্রীয় সরকার একটা বেঁধে দিয়েছেন বুঝলাম। আমার যদি ভুল না হয়, যতটা আমার মনে আছে তাতে বলতে পারি যে গত নির্বাচনের আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছিলেন যে আমরা দারিদ্র সীমার নিচের লোকদের জন্য এটা চালু করেছি। সেন্ট্রাল গভর্নমেন্ট যে কোটাই বেঁধে দিক, যারা পাচ্ছে না অথচ দারিদ্র্যসীমার নিচে রয়েছে তাদের জন্য রাজ্য সরকারের কোনও পরিকল্পনা আছে কি না যে রাজ্য সরকার তাদের ওন রিসোর্স থেকে তাদের দেবেন—এরকম কিছু চিন্তা আছে কি না?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আমি আগেও বলেছি যে, কেন্দ্রীয় সরকারকে আমরা বলেছিলাম যে পশ্চিমবাংলায় বিলো দি প্রাভার্টি লাইন অনেক লোক আছে, আপনাদের এই রেটটা বাড়াতে হবে, কিন্তু ওরা রাজি হয়নি। আমাদের যে লিমিটেড রিসোর্স আছে তাতে ওরা যে কোয়ানটিটি চাল গম দেয় তার থেকে বেশি আমরা দিতে পারি না। আমরা কেন্দ্রীয় সরকারকে বারবার বলেছি কিন্তু এখনও পর্যন্ত তারা রাজি হয়নি। এই স্কীমের জন্য কেন্দ্রীয় সরকার ২২ হাজার ৭ টন চাল ও ২৩ হাজার ৬৫০ টন গম দেয়। কেন্দ্রীয় সরকার জুন মাস থেকে এই স্কীম চালু করবে। ওরা তিন, চার বার ডেটটা বাড়িয়ে গেল। মুখ্যমন্ত্রী বলেছিলেন যে যদি কেন্দ্রীয় সরকার না করতে চান তাহলে আমাদের নিজেদের উদ্যোগে করতে হবে। ফেব্রুয়ারি মাস থেকে আমরা চালু করেছি। আমাদের যদি রিসোর্স ঠিক থাকে তাহলে কেন্দ্রীয় সরকার না দিলেও পশ্চিমবঙ্গে

যারা দারিদ্র্য সীমার নিচে আছেন তাদের কাছে চাল এবং গম সাবসিডাইস রেটে পৌঁছে দেবার চেষ্টা করব। আমরা আশা করছি যে কেন্দ্রীয় সরকার আমাদের সহযোগিতা করার জন্য এগিয়ে আসবেন তাহলে আমরা সমস্যার সমাধান করতে পারব।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন হচ্ছে, সেন্ট্রাল গভর্নমেন্ট এবং স্টেট গভর্নমেন্ট যবে থেকে এই স্কীম চালু করেছে তখন থেকে আজ পর্যন্ত আমাদের যে রিকোয়ারমেন্ট সেই রিকোয়ারমেন্ট মতো অ্যালটমেন্ট করা হয়েছে কি না। আপনি বলুন যে কত অ্যালটমেন্ট হয়েছে এবং কত ডিস্ট্রিবিউশন করা হয়েছে সেটা জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** যে কোয়ানটিটি ফিক্সড করা হয়েছিল সেটা দেওয়া হয়েছে। এখন খরচ সম্পর্কে হিসাব না করে এই মুহূর্তে বলা যাবে না।

**শ্রী দেবব্রত সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় আমি আপনার কাছে একটা ক্লারিফিকেশন চাইছি। আমাদের কাছে খবর আছে যে অনেকে পাচ্ছেন না। যাদের নাম চিহ্নিত করা হয়েছে তারাও পাচ্ছে না। একটা স্কীম ইন্ট্রোডিউস করা হল সেখানে শর্টেজ অব সাপ্লাই কিসের জন্য হল সেটা জানাবেন কি?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** যাদের নাম ফাইনাল হয়ে গেছে, যাদের কার্ড দেওয়া হয়েছে তাদের আমরা সাবসিডাইজ রেটে ঐ কোয়ানটিটি দেওয়া হচ্ছে। যদি কেন্দ্রীয় সরকার থেকে না আসে তাহলে স্টেট গভর্নমেন্ট থেকে এটা দেওয়া হবে। স্টেট গভর্নমেন্ট যে টাকা দিয়েছে তাতে যতটা সম্ভব আমরা দিয়েছি। কেন্দ্রীয় সরকারের কাছে যেটা আমরা চেয়েছিলাম সেই টাকা আসেনি। কেন্দ্রীয় সরকার জুন মাস থেকে শুরু করবে। আমরা ৩ মাস আগে শুরু করেছি। কেন্দ্রীয় সরকারের জন্য আমরা বসে থাকিনি। আমাদের কাছে যে লিস্টা আছে বিলো দি পভার্টি লাইনের, তাদের রেশন কার্ড অনুযায়ী এই চাল এবং গম আমরা সরবরাহ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আমার প্রশ্ন হচ্ছে, এই রকম একটা স্কীম যেটা খুবই গুরুত্বপূর্ণ এবং এর সঙ্গে জড়িত পশ্চিমবাংলার বিরাট সংখ্যার মানুষ যাদের রেশন কার্ড নেই। এই রেশন কার্ড না থাকার ফলে তারা বঞ্চিত হচ্ছে। আপনি হয়ত ফিগার দিয়ে মিলিয়ে দেবেন যে এত জনসংখ্যা, আর এত কার্ড ইস্যু হয়েছে। কিন্তু সেটা দিয়ে বিচার করা যায় না। আপনি নিজেই বলেছেন যে প্রচুর ভুয়া রেশন কার্ড আছে সেগুলি ধরা যায়নি। যারা কার্ড পাবার যোগ্য তারা এই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। উইথ নো ফল্ট অন দেয়ার পার্ট অনেক বৈধ সিটিজেনের রেশন কার্ড নেই। যেসব অসংখ্য গরিব মানুষ রেশন কার্ড থেকে বঞ্চিত হয়েছেন তারা যাতে দ্রুত

কার্ড পান সে ব্যাপারে নির্বাচনের সময় মুখ্যমন্ত্রী বলেছিলেন যে, পশ্চিমবঙ্গে রেশন কার্ড বিহীন কেউ থাকবেন না। কিন্তু আজ পর্যন্ত এই সমস্যার সমাধান করা যায়নি। কাজেই যারা এখনও রেশন কার্ড পাননি তাদের জন্য কি ব্যবস্থা করছেন?

[11-50 — 12-00 Noon]

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আমার নলেজে এরকম খুব কমই কেস আছে যে, পশ্চিমবঙ্গের স্থায়ী বাসিন্দা, অথচ রেশন কার্ড হয়নি। এই হাউসে আমি আগেও মেম্বারদের বলেছি যে, সরকারি পদ্ধতি অনুসারে যদি কেউ রেশন কার্ড না পেয়ে থাকেন তাহলে নিয়ম মেনে দরখাস্ত করলে অবশ্যই তাকে রেশন কার্ড দেওয়া হবে। তবে আমি মনে করি না যে, পশ্চিমবঙ্গে রেশন কার্ড বিহীন কোনও পার্মানেন্ট রেসিডেন্ট আছেন।

**(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)**

**(বিরোধী পক্ষ থেকে যৌথ ধ্বনি : এরকম অনেক কেস আছে)**

কোনও এম এল এ বা গভর্নমেন্ট অফিসার যদি গ্যারান্টি দিয়ে লিখে দেন যে, এখানকার স্থায়ী বাসিন্দা এই ব্যক্তির রেশন কার্ড হয়নি তাহলে আমি কথা দিচ্ছি, ১৫ দিনের মধ্যে সেই কেস ডিসপোজ অফ করে রেশন কার্ড ইস্যু করব। এই প্রবলেম এম এল এ থাকালীন আমাকেও ফেস করতে হত। ১৯৬৯ সাল থেকে আমি এম এল এ। এম এল এ হিসাবে আমি এরকম অনেক সুপারিশ করেছি, কিন্তু ঐভাবে হয় না। এরজন্য একটা পদ্ধতি আছে এবং সেই পদ্ধতিগতভাবে আবেদন করতে হবে। যেমন ধরুন, কোনও বাড়িতে একটি মেয়ের রেশন কার্ড ছিল, কিন্তু বিয়ে হয়ে শ্বশুর বাড়িতে যাওয়ার সময় তার রেশনকার্ডটি সঙ্গে দিয়ে দেওয়া হল না। এরকম অবস্থায় শ্বশুর বাড়িতে কি করে তার রেশন কার্ড থাকবে?

**মিঃ স্পিকার ঃ** আসলে উনি বলছেন, যখন কন্যার বিবাহ দেবেন তার ডাইরির মধ্যে রেশন কার্ডটিও পাঠিয়ে দেবেন।

**শ্রী ইউনুস সরকার ঃ** উনি বলেছেন যে, বিলো দি প্রভার্টি লাইন যারা আছেন তাদের সস্তায় চাল সরবরাহ করা হয়, আবার ভূমিহীন ক্ষেতমজুর প্রভৃতি মানুষদের লালকার্ডে চাল সরবরাহ করা হয়। আমার প্রশ্ন এই দুই শ্রেণী মিলিয়ে পশ্চিমবঙ্গে এদের মোট সংখ্যা কত এবং এই দুই শ্রেণীর মধ্যে কোনও শ্রেণীবিভাগ আছে কি না?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** আমি আগেই বলেছি যে লাল চাল কালো চালের কোনও ব্যাপার নেই। আজ পর্যন্ত দিয়েছি ১ কোটি ৪ লক্ষ ৬৮ হাজার ৬৬৫ জনকে। এরপর আমি লিস্ট সম্বন্ধে বলছি। আমি বলতে পারি যে এই চাল দেওয়ার ব্যাপার নিয়ে

গ্রামাঞ্চলে নিয়ে কোনও অসুবিধা হচ্ছে না, ঠিকভাবে সরবরাহ করা হচ্ছে। যেখানে কর্পোরেশন এবং মিউনিসিপ্যালিটি আছে সেখানে যেভাবে লিস্ট দেওয়া উচিত ছিল সেইভাবে এখনও পর্যন্ত লিস্ট ফারনিস্ট করা হয়নি। এই ব্যাপার নিয়ে আমরা চিন্তা করছি। কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটিতে যে সমস্ত রিপ্রেজেনটেটিভ আছেন তারা বিলো দি পভার্টি লাইন এই রকম মানুষের মুখ দেখে দিতে পারছেন না, তাদের এই ব্যাপারে একটু অসুবিধা আছে ঠিকই। সেই জন্য আমরা চিন্তা করছি মিউনিসিপ্যালিটি বা কর্পোরেশন এলাকায় যেখানে পুরো লিস্ট আসছে না সেখানে আমাদের অফিসারদের দিয়ে কাজটা করব।

**শ্রী আব্দুল মান্নান ঃ** স্যার, আমি সাপ্লিমেন্টারি করার আগে আমি একটা পারসোনাল এক্সপ্লানেশন দেব। মন্ত্রী মহাশয় বললেন যে পশ্চিমবাংলায় কারও রেশন কার্ড নেই এই রকম কোনও তথ্য তার কাছে নেই। আমি সেই রকম একজন হতভাগ্য মানুষ যার রেশন কার্ড নেই। আমি একজন ভারতবর্ষের নাগরিক, আমি ইনকাম ট্যাক্স দিই, আমার কোনও রেশন কার্ড নেই। আমি রেশন কার্ডের জন্য কয়েক বছর আগে দরখাস্ত করেছিলাম। আমাকে আপনার অফিসাররা বলেছিলেন যে আমি যেখানে জন্মগ্রহণ করেছি সেখানে থেকে লিখিয়ে আনতে হবে সেখানকার প্রধান বা কোনও রেসপনসেবল লোকের কাছ থেকে যে আমার কোনও রেশন কার্ড নেই, কোনও দিন রেশন কার্ড ছিল না। তারপর আমার এটা আত্ম-সম্মানে লেগেছিল বলে আমি আর সেটা করতে পারিনি। আমি একজন পিপল রিপ্রেজেনটেটিভ, আমি কি রেশন কার্ডের জন্য রেকমেন্ড করব, আমারই তো রেশন কার্ড নেই এবং আমিই ওই ভাবে রেশন কার্ড পাইনি। আপনি বললেন যে আপনার কাছে সেইরকম তথ্য নেই, সেই কারণে আমি জানি[illegible]াম যে আপনার হাউসের একজন মেম্বার, তার কোনও রেশন কার্ড নেই। আপনার দপ্তর আমাকে বলেছিলেন যে আপনি যেখানে জন্মগ্রহণ করেছেন সেখানে থেকে লিখিয়ে আনুন তারপর আপনাকে রেশন কার্ড দেওয়া হবে। আমি লিখিয়ে কি আনব, আমি যেখানে জন্মগ্রহণ করেছি সেখানকার সঙ্গে আমার টু ডিকেটস যোগাযোগ বা সম্[illegible] নেই। এবারে আমি সাপ্লিমেন্টারিতে আসছি। স্যার, আমাদের সরকারি তথ্য সংগ্রহ [illegible] জন্য নিজস্ব কোনও মেশিনারি নেই, হাউসে আমরা প্রশ্ন দিই সেই প্রশ্নের উত্তর [illegible]লি আমরা পাই সেইগুলিই তথ্য হিসাবে পাই। গত বিধানসভার বাজেট অধিবেশনে সুকুমার দাস একটা প্রশ্ন করেছিলেন যে বিলো দি পভার্টি লাইনের পারসেন্টেজ এখানে কত? তার উত্তরে মন্ত্রী মহাশয় জানিয়েছেন যে ২৭ না ২৮ পারসেন্ট। একটা লিখিত প্রশ্নে উত্তরে বলেছেন যে ২৭ না ২৮ পারসেন্ট লোক বিলো দি প্রভাটি লাইন বাস করে এখানে। মাননীয় মন্ত্রী মহাশয় বলছেন যে, ৩৫ পারসেন্ট লোক বাস করে বিলো দি পভার্টি লাইন। আমরা কোন তথ্যটা ধরব? মন্ত্রী যে তথ্য দিচ্ছেন সেটা কারেক্ট না

সুকুমার দাসের প্রশ্নের উত্তরে যেটা দেওয়া হয়েছে সেটা কারেক্ট? আমরা তো কনফিউশনে পড়ে যাচ্ছি। একজন মন্ত্রী তথ্য দিচ্ছেন ২৮ পারসেন্ট আর একজন মন্ত্রী বলছেন ৩৫ পারসেন্ট কোনটা কারেক্ট? রাজ্য সরকারের প্রকৃত তথ্য কি, কত লোক বিলো দি পভার্টি লাইনে আছে? কেন্দ্র কি বলছে সেটা নয়, আপনার কি তথ্য সেটা বলুন। আর এই ব্যাপারে যে চাল গম দেওয়া হচ্ছে, আপনি গিয়ে দেখে আসুন অত্যন্ত লো কোয়ালিটি। এত লো কোয়ালিটি যে বলার নয়, রেশনে যে চাল গম দেওয়া হয় তার চেয়ে লো কোয়ালিটি এটা ঠিক করার ব্যাপারে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন?

**শ্রী কলিমুদ্দিন শামস ঃ** স্যার, মাননীয় সদস্য নিজের রেশন কার্ড সম্বন্ধে যা বললেন, আমি দুঃখিত যে ওর রেশন কার্ড নেই। উনি এখনও পর্যন্ত বিয়ে করেননি। উনি যেদিন বিয়ে করবেন, সেদিন ওকে ফ্যামিলি রেশন কার্ডটা দিয়ে দেব। আপনার দ্বিতীয় প্রশ্নের উত্তরে জানাই যে, আমরা আগে থেকেই দিল্লিকে বলেছি। কিন্তু দিল্লি ৭০ পারসেন্ট করতে রাজি নয়। ওরা ৩৫ পারসেন্ট বেশি যেতে পারবে না বলে দিয়েছেন।

## Starred Questions
## (to which written Answers were on the Table)

### এস এস কে এম হাসপাতালে শিশু মৃত্যুর সংখ্যা

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১১২) **শ্রী গোপালকৃষ্ণ দে ঃ** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) কলকাতার এস এস কে এম হাসপাতালে গত ১৯৯৬-৯৭ এবং ১৯৯৭-৯৮ আর্থিক বছরে (৩১শে ডিসেম্বর পর্যন্ত) শিশু মৃত্যুর সংখ্যা কত ;

(খ) এই শিশু মৃত্যুর কারণ কি ; এবং

(গ) সরকার উক্ত মৃত্যুরোধে কোনও পদক্ষেপ নিয়েছেন কি না?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

| (ক) | নার্সারি | অ্যালেক্স ওয়ার্ড |
|---|---|---|
| ১৯৯৬-৯৭ ভর্তি সংখ্যা | ১৪৯৩ | ১৪০ |
| মৃত্যু সংখ্যা | ৪৫ | ১৬ |
| ১৯৯৭-৯৮ ভর্তি সংখ্যা | ১৪৭৫ | ১৪২ |
| মৃত্যু সংখ্যা | ৪০ | ১৮ |

শিশু মৃত্যুর হার ঃ

১৯৯৬-৯৭ ৩৭.৩৫ প্রতি ১০০০ শিশুর জন্য

১৯৯৭-৯৮ ৩৮.৮৬ প্রতি ১০০০ শিশুর জন্য

(খ) শিশু মৃত্যুর বড় কারণগুলি হল যথাক্রমে

১) শ্বাসকষ্ট

২) অপুষ্ট বাচ্চা

৩) জীবাণু সংক্রমণ

৪) এনকেফালোপ্যাথি

৫) বিভিন্ন শ্বাস রোধকারী অসুখ

৬) আন্ত্রিক সংক্রমণ

৭) শ্বাসনালীর সংক্রমণ

৮) জন্মগত হৃদপিন্ডের অসুখ

৯) পিত্ত প্রবাহে বাধা

১০) স্নায়ু তন্ত্রের ও স্নায়ু পর্দায় সংক্রমণ।

(গ) বিজ্ঞান সম্মত উপায়ে যে সমস্ত ব্যবস্থা গ্রহণ করা সম্ভব সমস্ত পদক্ষেপই নেওয়া হয়েছে।

**সাক্ষরতা ও সাক্ষরোত্তর কর্মসূচি**

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৫) **শ্রী তপন হোড় ঃ** প্রথাবহির্ভূত শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, সাক্ষরতা কর্মসূচি রাজ্যের সমস্ত জেলাগুলিতেই সম্পন্ন হয়েছে ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর না হলে, কোন কোন জেলায় উক্ত কর্মসূচি এখনও চলছে ; এবং

(গ) সাক্ষরোত্তর কর্মসূচি রূপায়নে ৩১-১২-৯৭ পর্যন্ত কত টাকা ব্যয় হয়েছে?

**প্রথা বহির্ভূত শিক্ষা বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) না।

(খ) এখন পর্যন্ত ৭টি জেলা সাক্ষরতার লক্ষ্যমাত্রার ৮০ শতাংশের অধিক সাফল্য পেয়েছে। জেলাগুলি হল—মেদিনীপুর, বর্ধমান, বীরভূম, বাঁকুড়া, উত্তর ২৪ পরগনা, হুগলি ও পুরুলিয়া।

মালদহ, উত্তর দিনাজপুর, দক্ষিণ দিনাজপুর, দার্জিলিং জেলার শিলিগুড়ি মহাকুমা প্রভৃতি জেলায় সার্বিক সাক্ষরতার কাজ চলছে।

এছাড়াও মুর্শিদাবাদ, নদীয়া, হাওড়া, দক্ষিণ ২৪ পরগনা, কোচবিহার এবং জলপাইগুড়ি জেলাগুলিতে সার্বিক সাক্ষরতার অসমাপ্ত কাজ চলছে।

(গ) ৩১-১২-৯৭ পর্যন্ত মোট ব্যয়ের পরিমাণ ২০৬৬.২৪ লক্ষ টাকা।

**ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজ-এ ভর্তির জয়েন্ট এন্ট্রাস পরীক্ষা**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৭) **শ্রী সঞ্জয় বক্সী ঃ** কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্যি যে, আগামী শিক্ষাবর্ষ থেকে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজ এ ভর্তির জন্য জয়েন্ট এন্ট্রাস পরীক্ষা বন্ধ হয়ে যাচ্ছে ;

(খ) সত্য হলে, কি পদ্ধতিতে ছাত্র-ছাত্রীরা ভর্তি হবেন : এবং

(গ) রাজ্যে ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজ এর সংখ্যা কত?

**কারিগরি শিক্ষা ও প্রশিক্ষণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী ঃ**

(ক) ইহা সত্য নয়, এরূপ কোনও প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) রাজ্যে ৩৪টি ডিপ্লোমা ইঞ্জিনিয়ারিং কলেজ (পলিটেকনিক) রয়েছে।

## CALLING ATTENTION

[12-00 — 12-10 p.m.]

**Mr. Speaker :** Today I have received four notices of Calling

Attention on the following subjects, namely :-

| | |
|---|---|
| i) Alleged admission problem at Rahara Ramkrishna Mission Boy's Home and Barrackpore Ramkrishna Vivekananda Misson School | : Shri Nirmal Ghosh<br>Shri Saugata Roy<br>Shri Sailaja Kr. Das<br>Shri Adhir Ranjan Chowdhury<br>Shri Sankar Singha<br>Shri Abu Hena, and<br>Shri Tapas Banerjee |
| ii) Non-compliance of the order of the Hon'ble High Court to open the Gem Refinery at Budge Budge | : Shri Ashoke Kumar Deb |
| iii) Incident of gang-rape of one Bangladeshi woman in Howrah Yatrinibas | : Shri Deba Prasad Sarkar |
| iv) Missing of one Sk. Hafiz from police custody on 19.3.98 | : Shri Sanjib Kr. Das |

I have selected the notice of Shri Deba Prasad Sarkar on the subject of incidence of gang-rape of one Bangladeshi woman in Howrah Yatrinibas.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Probodh Chandra Sinha :** Sir, the statement will be made on 27th of March, 1988.

## STATEMENT ON CALLING ATTENTION

**Mr. Speaker :** Now I call upon the Minister-in-charge of Commerce & Industries Department to make a statement on the subject of closure of Dunlop Rubber Factory in Hooghly district and consequential situation arisen.

(Attention called by Shri Rabin Mukherjee and Shri Jyoti Krishna Chattopadhyay on the 17th March, 1988)

**Shri Bidyut Ganguli :** Mr. Speaker Sir, I beg your permission to place before the House the following statement in reply to the calling attention raised by Shri Rabin Mukherjee and Shri Jyoti Krishna Chattopadhya M.L.As.

The functioning of the factory of M/s Dunlop India Limited at Sahaganj has been deteriorating for the past one year or so. While there has been no major labour problem or industrial unrest we have been receiving reports that the production in the factory has been consistently going down. In spite of sincere efforts made by Govt. of West Bengal from time to time, the state of affairs of Dunlop factory could not be improved. It is also a fact that the present deteriorating situation of the factory is mainly due to extreme failure of the management and not due to any labour unrest.

A meeting was held by the Secretary, Labour Deptt. about 7 (seven) months back with the officials of Dunlop India Limited. In that meeting the officials of the Company explained the financial problems faced by the Company mainly due to the refusal/unwillingness of the consortium of banks to finance the working capital needs of the Company. They accordingly requested the assistance of the State Government to persuade the banks and financial institutions for pumping additional capital so as to meet their needs.

Subsequently our Govt. received reports about five months back that the Company has stopped paying wages to the employees in factory as well as head office. Intervention at the level of Labour Commissioner and the level of Labour Secretary were made after which some wage payments were made. However, the situation worsened thereafter when wages fell in arreas for nearly three months. In view of the seriousness of the situation Labour Minister decided to intervene at his level and accordingly a notice for meeting was issued

in the first week of February fixing the date of meeting on 9.2.98. The meeting was arranged at the level of Lábour Minister where the Finance Minister also agreed to participate, considering the urgency and importance of the matter. It is relevent to point out at this stage that the Company is being managed by an informal 'Committee of Management' consisting of the daughter of Shri Chhabaria son in law and Shri P. J. Rao, Managing Director. Though notices were issued to all of them, they all regretted their inability to attend the meeting in view of their preoccupations outside Calcutta. Other representatives of the Company also tried to aviod the meeting but on the insistence of the Labour Secretary, a few officials of the Company attended the meeting. In the background of the financial problems, we had invited ANZ Grindlays Bank, who are the leaders in the consortium of banks financing Dunlop and United Bank of India to be present in the meeting.

However, around 1-30 a.m. on 7-2-98 the management declared suspension of operations in the factory at Sahaganj. As a result, the meeting fixed on 9-2-98 assumed greater importance and focus shifted from one of payment of wages to lifting suspension of work. The Unions both CITU and INTUC expressed their points of view and also attended the meeting. None of the representatives of the management could either say anything positive or make a commitment regarding the reopening of the factory. Their constant tune was one of inadequancy of working capital and the decision have to be taken by the top managment who were not present.

The representatives of UBI Explained that the accounts of Dunlop were irregular from September, 1996 onwards and they have sought for clarifications from the company on inter-corporate deposits and utilisation of proceeds of sale of real estate, which were not reflected in the accounts. The representatives of the company were requested to sort this matter out with the banks as quickly as possible. Despite our best efforts, noting positive emerged in the meeting on 9-2-98.

The State Govt. Which has been worried about the developments in Dunlop India Ltd. and Shaw Wallace (both management by Shri Manu Chabaria) has been drawing the attention of the Union Govt. to the state of affairs with a request to intervene. The seriousness with which we have taken up the matter, would be evident from fact that even the Chief Minister had written repeatedly to the Union Finance Minister. Unfortunately, there has been no positive response so far, In the context of the fact that the current situation has arisen due to the mismanagement of the company by the major shareholders and not due to other factors, some drastic actions are called for.

The matter was subsequently reviewed by the Labour Minister and following such review summons were issued by the Labour Commissioner to Shri P.J. Rao, Managing Director of the Company for attending the meeting before him on 16-2-98. Shri P. J. Rao accordingly met the Labour Commissioner and reiterated their earlier contention about the lack of working captial. It has also been reported by him that the company was moving BIFR for registration as according to them it was a sick unit. Steps for filing complaints about non payment wages and start prosecution case against the mangament are also being taken. But the existing labour laws are not sufficient to compel the management to re-open the factory immediately. Therefore in the context of the realities we have to think of other avenues beyond the powers available under the labour laws. Unfortunately the powers with the State Govt. are not many and we have to persuade the Union Govt. to take some drastic actions and accordingly our Chief Minister has already written to the Prime Minister on those views.

While the above suggestions are made, attemps by the conciliation machinery are still on. Seperate and joint conferences with the management and unions were arranged on 20-2-98, 27-2-98 & 11-3-98 by the Labour Commissioner but unfortunately no solution could be found out as yet. The matter is, however, being pursued seriously by the State Government.

[12-10 — 12-20 p.m.]

**শ্রী রবীন মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় যে বক্তব্য রাখলেন, এই ব্যাপারে আমি স্পিকারের অনুমতি নিয়ে বলছি, মনু ছাবারিয়ার বক্তব্যই ওনার বক্তব্যের মধ্যে প্রতিফলিত হল। আজকে আমি ডানলপ অ্যানুয়াল অডিট রিপোর্ট হাউসের সামনে পেশ করছি। এই অডিট রিপোর্টটি ১০ বছরের রিপোর্ট এখানে ৮৬-৮৭, ৮৭-৮৮, ৮৮-৮৯, ৮৯-৯০, ৯০-৯১, ৯১-৯২, ৯২-৯৩, ৯৩-৯৪, ৯৪-৯৫, ৯৫-৯৬, ৯৬-৯৭ সাল পর্যন্ত যা দেখা যাচ্ছে তাতে শেষ বছরে দেখা যাচ্ছে ৯৬-৯৭ সালে ৫ কোটি ১৪ লক্ষ টাকা তারা লাভ করছে, তার আগে বছরে লাভ করেছে ৩৯ কোটি টাকা, তার আগের বছরে লাভ করেছে ১২ কোটি ৫৬ লক্ষ টাকা, তার আগের বছর লাভ করেছে ৭ কোটি ৬৭ লক্ষ টাকা, এইভাবে প্রত্যেক বছরে লাভ করেছে। এই বছরে ডানলপ ম্যানেজমেন্ট বলেছে তারা ১৯ কোটি টাকা লস করেছে, তাহলে ওয়ার্কিং ক্যাপিটাল কোথায় গেল? এবং বি আই এফ আর এর ব্যাপারে মাননীয় মন্ত্রী বললেন ডানলপ কর্তৃপক্ষ জানুয়ারি মাসে অ্যাপিল করেছে এবং স্টেট গভর্নমেন্ট এটাকে অ্যালাও করেছে। এবং মনু ছাবারিয়া যেভাবে সওয়ালেস এর মতো সম্পত্তি বিক্রি করেছে এবং ডানলপ এর বহু সম্পত্তি মূল্যবান সম্পত্তি বিভিন্ন স্টেটে রাজ্য সরকারের সহায়তায় রাজ্যের মুখ্যমন্ত্রীর সহায়তায় বিভিন্ন স্টেট-এ এই সম্পত্তি বিক্রি করেছে। এই ব্যাপারে অর্থ মন্ত্রী তার ঘরে একটা মিটিং ডেকেছিলেন, সেই মিটিংয়ে রাজ্যের অর্থমন্ত্রী বলেছিলেন ডানলপ-এর অর্থনৈতিক স্বেচ্ছাচারিতার রিপোর্ট, আমি ডানলপ কর্তৃপক্ষকে প্লেস করতে বলেছি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি, ১০ বছর ধরে যে অর্থনৈতিক স্বেচ্ছাচারিতার কথা মাননীয় অর্থমন্ত্রী বলেছিলেন, সেখানে মনু ছাবারিয়ার শেয়ার কত? আমাদের রাজ্যের শেয়ার কত? সরকারি অর্গানাইজেশন যেগুলি আছে, ফিনান্সিয়াল অর্গানাইজেশন, এল আই সি, ইউ টি আই, এন আই সি-গুলির শেয়ার কত? এদের শেয়ারের একটা বিরাট পারসেন্টেজ তো আছে? এই যে শেয়ার হোল্ডার যারা আছেন তাদের মধ্যে ডানলপ এর বিষয়টা একটা বার্ণিং কোয়েশ্চেন.........

**মিঃ স্পিকার :** আই উড নট অ্যালাও ইট, নো স্পিচ, প্রশ্ন করুন।

(গোলমাল)

**শ্রী রবীন মুখার্জি :** মনু ছাবারিয়া ভারতবর্ষ থেকে কি করে পালিয়ে গেল? এবং এল আই সি, জি আই সি, ইউনিট ট্রাস্ট এদের শেয়ার আছে ৩৪ শতাংশ, মনু ছাবারিয়ার শেয়ার হচ্ছে ৩৯ শতাংশ। মনু ছাবারিয়ার শেয়ার আছে ৩৯ পারসেন্ট। ওয়াচ ডগ অফিসার এই সমস্ত ফিনান্সিয়াল ইন্সটিটিউশনগুলো এরা এতদিন ধরে কি করছিল। ডানলপ যে সিক হল এদের ওয়ার্কিং ক্যাপিটাল কি হল? মনু ছাবারিয়া পালিয়ে গেল,

ওর মেয়ে জামাইও পালিয়ে গেল মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে। আজকে তাদের কেন ভারতবর্ষে ফিরিয়ে আনা হচ্ছে না।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** মাননীয় সদস্য অনেকগুলো কথাই বলেছেন, আমি তীব্রভাবে তার বক্তব্যের আপত্তি করছি।

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)

**Mr. Speaker :** Today is Friday. If you continue like this I will close the debate. If you do not want him to reply then there will be no reply. Don't disturb.

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আপনি অনেকগুলো কথাই বলেছেন। আমাদের স্টেটমেন্ট আপনার হাতে গেলে আপনি পড়ে দেখবেন। আপনার বক্তব্য সম্পূর্ণ অসত্য এবং দূরভিসন্ধিমূলক।

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)

**Mr. Speaker :** I will not allow you to disturb the Minister. He has the right to reply. Don't disturb. Sit quietly. Don't do it.

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** এই স্টেটমেন্টের মধ্যে রাজ্য সরকারের বক্তব্য আছে, শ্রমিক কর্মচারিদের বক্তব্য আছে এবং কোম্পানি যা বলছে তাও আছে।

(নয়েজ অ্যান্ড ইন্টারপশন)

**মিঃ স্পিকার ঃ** আপনি প্রশ্ন করেছেন, মন্ত্রী মহাশয় উত্তর দিচ্ছেন। উত্তর আপনার ভাল লাগলেও শুনতে হবে, খারাপ লাগলেও শুনতে হবে। বসুন চুপ করে।

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** স্টেটমেন্টের একটা সেনটেন্সে আমি পড়ছি, দি অ্যাকাউন্টস অফ ডানলপ ওয়ার ইরেগুলার ফর্ম সেপ্টেম্বর ১৯৯৬ অনওয়ার্ডস। আর মনু ছাবারিয়া বাইরে গেছে তার পাশপোর্ট তো রাজ্য সরকার দেয় না, দিল্লির সরকার দিয়েছে। তা এখানে রাজ্য সরকার কি করবে।

(নয়েজ অ্যান্ড ইন্টারাপশন)

**শ্রী জ্যোতিকৃষ্ণ চট্টোপাধ্যায় ঃ** স্যার, একটা উদ্বেগজনক পরিস্থিতির মধ্যে ডানলপ কারখানার মালিকপক্ষ এবং রাজ্য সরকার চেষ্টা করছে। গত ৭ই ফেব্রুয়ারি ম্যানেজমেন্ট কারখানা বন্ধ করার যে নোটিশ দিয়েছে আমারা জানি। আমাদের রাজ্য সরকার কারখানাটি

খোলার জন্য উদ্যোগ গ্রহণ করেছে। এখানে চেঁচামেচি করে লাভ নেই। আমরা সবাই জানি, সেখানকার সমস্ত শ্রমিকরা দল-মত নির্বিশেষে উদ্বেগজনক পরিস্থিতির মধ্যে আছে। আমরা জানি, সেখানে সমস্ত ট্রেড ইউনিয়ন সি আই টি ইউ, আই এন টি ইউ সি সবাই আন্দোলন করছে, কারখানাটি খোলার জন্য। আমাদের শ্রদ্ধেয় নেতা, মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কেন্দ্রীয় সরকারের কাছে এই নিয়ে চিঠিও দিয়েছেন। এদিকে ৭ই ফেব্রুয়ারি কারখানাটি বন্ধ হয়েছে, এবং তার পরপরই দিল্লির (লোকসভার) ভোট এসে গিয়েছিল। এমতাবস্থায় আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে স্পেসিফিক জানতে চাইছি কেন্দ্রীয় সরকার এই বিষয়ে হস্তক্ষেপ করছেন, কিনা, বা মাননীয় মুখ্যমন্ত্রীর চিঠির জবাব এসেছে কি না? আর যদি না এসে থাকে, তাহলে আমি অনুরোধ করব, মাননীয় মুখ্যমন্ত্রী পুনরায় রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারকে লিখুন। এই উদ্বেগজনক পরিস্থিতির মধ্যে সমস্ত শ্রমিক সি আই টি ইউ, আই এন টি ইউ সি যখন আন্দোলন করছেন, তখন আপনারা এখানে চিৎসার করে পরিস্থিতি অন্য দিকে নিয়ে যেতে চাইছেন।

[12-20 — 2-00 p.m. (including adjournment)]

**(সর্বক্ষণই কংগ্রেস বেঞ্চ থেকে চেঁচামেচি চলতে থাকে)**

**শ্রী বিদ্যুৎ গাঙ্গুলি ঃ** আমি বলছি যে, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারকে যে-চিঠি দিয়েছেন, নির্বাচনের সময় এটা হয়েছে, ফেব্রুয়ারি মাসে সেই চিঠির এখনও জবাব আসেনি।

(চেঁচামেচি)

**মিঃ স্পিকার ঃ** এখন বিরতি। আমরা আবার মিলিত হব দুটোর সময়।

(At this stage the House was adjourned till 2-00 p.m.)

[2-00 — 2-10 p.m.]

(After Ajournment)

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি এবং আমাদের আনা সংশোধনীর সমর্থন করে কয়েকটি কথা বলতে চাইছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা যখন এখানে রাজ্যপালের ভাষণ নিয়ে আলোচনা করছি, তখন গতকাল দিল্লিতে একটা সরকার প্রতিষ্ঠিত হয়েছে। যিনি প্রধানমন্ত্রী হয়েছেন তিনি এক সময় আর এস এসের সদস্য ছিলেন। সুতরাং একটু

চিহ্নিত করা দরকার যে, একটা রাজ্যসভা নয়, লোকসভায় প্রধানমন্ত্রীর পাস্ট ইতিহাস অত্যন্ত বেদনাদায়ক, যেটা ভারতের সাম্প্রদায়িক সম্প্রীতির পক্ষে অত্যন্ত বিপজ্জনক বলে প্রথম দিন থেকেই মনে করি এবং রাজ্যপালের ভাষণের শুরুতে আজকে আমি তার বক্তব্যের মাধ্যমে, আমাদের রাজ্যপালের ভাষণের কিছু মিল আছে, অর্থাৎ আমি মিন করে দিতে চাই যে, আমরা দীর্ঘ ২১ বছর রাজ্যপালের ভাষণ শুনছি। রাজ্যপালের ভাষণ যদি সঠিক সত্য হয়, তাহলে পশ্চিমবঙ্গে বেকারও দূর হয়ে যাওয়ার কথা। স্বাস্থ্য পরিষেবা আরও উন্নত হওয়ার কথা। প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে চরম উন্নতি হওয়ার কথা। সেকেন্ডারি এডুকেশনের ক্ষেত্রে সারা ভারতে প্রথম স্থান অধিকার করার কথা এবং বিদ্যুতের ক্ষেত্রে পশ্চিমবাংলা প্রথম স্থান অধিকার করার কথা। কুটিরশিল্পের ক্ষেত্রে আরও উন্নতি হওয়ার কথা, যেগুলি রুগ্ন কল-কারখানা বন্ধ হয়ে আছে, সেগুলি খোলার কথা। ২১ বছর ধরে আমরা ভারাক্রান্ত হয়েছি। শুধু অসত্য ভাষণ রাজ্যপালের মুখ দিয়ে বছরে বছরে বলানো হয়েছে। আর তার ফলশ্রুতি হিসাবে আপনারা দেখতে পেয়েছেন যে, এবার লোকসভা নির্বাচনে আপনাদের চেহারা কোন জায়গায় গিয়ে দাঁড়িয়েছে। আপনারা মানুষকে শুধু ধাপ্পা দিয়েছেন। শুধু মিথ্যা কথা বলেছিলেন। মানুষ আপনাদের বিশ্বাস করেনি। বামপন্থী বলে আপনারা যারা গর্ব করেন, বামপন্থী ভোট যোগ করে দেখুন, আর কংগ্রেসের ভোট এক জায়গায় করুন, আপনার কজন এম এল এ আছেন, কটা মন্ত্রী থাকবেন বিবেচনা করুন। কিন্তু বিবেচনা করার ক্ষেত্রে আমি বলব যে, পশ্চিমবাংলার ক্ষেত্রে মানুষ এবার বুঝতে পেরেছে যে, আপনাদের প্রকৃত চেহারা কি। আপনাদের প্রতিশ্রুতির কি দাম মানুষ সেটা আস্তে আস্তে বুঝতে পারছে। আজকে আমি জানি, আপনারা পশ্চিমবাংলার মানুষের কাছে কতগুলো মিথ্যা কথা বলে আপনারা ভয়ে শঙ্কিত হয়ে পড়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমে শুরু করছি এবারের রাজ্যপালের ভাষণের পঞ্চম অনুচ্ছেদ দিয়ে। রাজ্যের আইনশৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক ছিল, রাজ্যের সাম্প্রদায়িক পরিস্থিতি শান্ত ছিল। এই হচ্ছে ৯৮ এর ভাষণ। আমি ৯৭ সালের ভাষণ থেকে পড়ছি। প্যারাগ্রাফ টু, ল অ্যান্ড অর্ডার সিচুয়েশন ইন ওয়েস্টবেঙ্গল কনটিনিউড টু রিমেন পিসফুল ডিউরিং দি ইয়ার ৯৫। ৯৫ সাল থেকে আমি কয়েকটি জোগাড় করে এনেছি। তিনটে বছর তুলনা করলে দেখা যাবে পশ্চিমবাংলার মানুষের কাছে আপনারা মিথ্যা কথা বলেছেন, বলেছেন ল অ্যান্ড অর্ডার স্যাটিসফ্যাক্টরি। অথচ মন্ত্রীর ভাষণে দেখা যাচ্ছে আইনশৃঙ্খলা দিনের পর দিন খারাপ হচ্ছে। কারণ সমাজবিরোধীদের সঙ্গে আজকে পুলিশের সমঝোতা আছে এবং রাজনৈতিক দল তার সঙ্গে যুক্ত। ৯৬ সালের রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে যেটা বলেছেন, ৯৬ সালের খুন, ডাকাতি, ধর্ষণ, ৯৭ সালের মাসের গড় হিসাব করলে দেখা যাচ্ছে মাসে দুটো করে বেড়েছে। ৯৭ থেকে ৯৮ এর হিসাব করলে এটা দেখা যাবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রতি ক্ষেত্রে অপরাধ শুধু বেড়েছে তাই নয়, পুলিশের হাতে খুন হয়েছে ৬ জন। আমি

নাম করে বলে দিচ্ছি। সাগর থানার দারোগা তার স্ত্রীকে খুন করেছে। মগরাহাট, বাসন্তী বারুইপুর, মহেশতলা থানায় লক আপে খুন হয়েছে। আর হাউসে বলা হচ্ছে ল অ্যান্ড অর্ডার ভাল। দিনের পর দিন লক আপে খুন বাড়ছে, রাহাজানি বাড়ছে, সমস্ত জিনিস বাড়ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বুদ্ধদেব ভট্টাচার্য নতুন মন্ত্রী হয়েছেন, তার কথা যদি সত্যি হয়, তিনি বলেছেন সমাজবিরোধীদের কাছে আমাদের আত্মসমর্পণ করতে হবে কারণ পুলিশের সঙ্গে তাদের যোগাযোগ আছে। কখনও তিনি বলেছেন আমাদের গোয়েন্দা দপ্তর ফেল করেছে, ঠিকমতো যোগাযোগ রাখতে পারছে না। আজকে ৯শোটা স্বাস্থ্যকেন্দ্র আছে তার ভিতর আড়াইশোটার মধ্যে কোনও ডাক্তার নেই। স্বাস্থ্যমন্ত্রী আছেন পার্থ দে। নতুন মন্ত্রী হয়েছেন। তার আগের যিনি মন্ত্রী ছিলেন তিনি কন্ট্রাক্ট বেসিসে ডাক্তার নিয়োগের কথা বলেছিলেন। আমি তো কোনওদিন কন্ট্রাক্ট চিকিৎসার কথা শুনিনি। কন্ট্রাক্ট বেসিসে যদি ডাক্তার নেওয়া যায় তাহলে কন্ট্রাক্টে তো মন্ত্রীও নেওয়া যায়। ৬ মাস এক বছর মন্ত্রীত্ব করে চলে যাবেন। কন্ট্রাক্ট শেষ হলে বিদায় করে দেওয়া হবে। কন্ট্রাক্টে কটা দরখাস্ত করলেন? এখানে একজন মন্ত্রীই আছেন। ওরা জানেন যে ২০০১ সালে আর ওরা ফিরে আসতে পারবেন না। বেলাবেলি বুঝে নিয়ে আসাটা বন্ধ করে দিয়েছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, স্বাস্থ্যমন্ত্রীর লজ্জা হওয়া উচিত। হাসপাতাল থেকে সদ্যোজাত শিশুকে মায়ের বুক থেকে তুলে নিয়ে গিয়ে কুকুর বাইরে বসে খাচ্ছে।

[2-10 — 2-20 p.m.]

আমরা কি সভ্য সমাজে বাস করি? গত কালই হুগলিতে একটা শিশুকে কুকুরে নিয়ে গেছে। লোকে দেখে শুধু যে অসন্তুষ্ট তা নয়, লোকে ধৈর্য হারিয়ে ফেলছে, তারা বলছে এ কোন রাজ্যে আমরা বাস করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, পশ্চিমবাংলায় যে কোনও একটা হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা ভাল সেটা কি উনি বলতে পারবেন? আজকে পশ্চিমবাংলায় ১৪টা ওযুধ দেওয়া হয় কিন্তু অধিকাংশ ক্ষেত্রেই বলা হয় ওযুধ নেই, ওযুধ পাওয়া যাচ্ছে না। আজকে চিকিৎসার জন্য মন্ত্রী কিম্বা এম এল এ ভর্তির ব্যাপারে লিখলে কাজ হয় না, কিন্তু সেখানে দালালদের টাকা দিলেই হাসপাতালে ভর্তি হওয়া যায়, টাকা না দিলে জি ডি ও তারাও পর্যন্ত আসে না। গ্রামবাংলার হাসপাতালের অবস্থা দেখুন ৫০ টা করে বেড কিন্তু ১ জন করে ডাক্তার আছে এ রকম সংখ্যা হচ্ছে ২৫। রায়দিঘি হাসপাতালে একজন ডাক্তার আছে, কিন্তু থাকার কথা ৭ জন ডাক্তারের। ডাক্তার নেই, চিকিৎসা ব্যবস্থা নেই, পথ্য নেই। রোগীদের পথ্যের জন্য কত টাকা দেওয়া হয়? সেখানে একটা ঘ্যাঁট আর মোটা চালের ভাত কোনও রকমে জোগাড় হয়, এই তো হচ্ছে চিকিৎসা ব্যবস্থার পরিষেবা। ২১ বছর এখানে এই চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার গরিব মানুষের সেবার জন্য, তাদের চিকিৎসার জন্য গ্রামবাংলায় গিয়ে দেখুন

একজনও কেউ সেখানে চিকিৎসিত হয়েছে? এটা কেউ এখানে বলতে পারবেন না, এখানে সবাই বলেন যে আমাদের ওখানে হাসপাতালে চিকিৎসা ব্যবস্থা নেই। গতকাল পরিষদীয় দলের নেতা বলেছেন ৪০ হাজার শিক্ষক বেতন পায়নি তারা চাকরি করছে। এখানে নির্লজ্জের মতো মাননীয় শিক্ষামন্ত্রী ঘর থেকে বেরিয়ে গেলেন। তিনি এখানে বললেন না যে আমরা তাদের মাহিনা দেওয়ার ব্যবস্থা করছি। মাননীয় রাজ্যপালের ভাষণে কি আছে যে আমরা বিনাপয়সায় ৪০ হাজার শিক্ষককে রেখে দিয়েছি। তারা একটা পয়সাও পায়নি, এটা একটা জাতির কলঙ্ক। আজকে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে দেখুন, ১৯৯৮ সালের পর থেকে একটা নতুন প্রাথমিক স্কুলও হয়নি। হাজার হাজার ছাত্র পড়ছে, ২৫ হাজার শিক্ষক রিটায়ার করেছেন কিন্তু শিক্ষক নিয়োগ হয়নি। আজকে প্রাথমিক শিক্ষা ব্যবস্থা ন্যূনতম ব্যবস্থাটুকুও নেই। আজকে আপনারা বামপন্থী বামপন্থী বলে চিৎকার করেন। কেন্দ্রের দেওয়া সাক্ষরতার নামে কিছু টাকা আত্মসাৎ করে বসে আছেন, আর বলছেন সবাই সাক্ষর হয়ে গেছে। মাননীয় রাজ্যপালের ভাষণের উপর আলোচনা আজকে শেষ দিন, আমরা আশা করেছিলাম মাননীয় মন্ত্রীরা সবাই থাকবেন তাদের ডিপার্টমেন্ট সম্বন্ধে আলোচনা হবে। এখানে একটা মাত্র মন্ত্রী স্বাস্থ্য মন্ত্রী বসে আছেন কিন্তু তার স্বাস্থ্য ভাল না, যাদের স্বাস্থ্য ভাল তাবা কেউ নেই। বিধানসভায় দায়বদ্ধতা নেই এবং নেই বলেই দিনের পর দিন পশ্চিমবাংলার বুকে একের পর এক শেষ হয়ে বসে আছে। আমি আপনাদের হিসাবটা দিয়ে দিচ্ছি যেটা এ জি-র কাছ থেকে সংগ্রহ করেছি। এ জি-র বিরুদ্ধে আবার নানা অভিযোগ করা হয়। কিন্তু দেখা যাচ্ছে, ১৯৯৬-৯৭ সালে জে আর ওয়াই-তে পেয়েছেন ১২,৯৪৮.৯ ক্রোর টাকা, খরচ করেছেন ৫৬ শতাংশ। কি লজ্জা হচ্ছে? আই আর আই থেকে পেয়েছেন ৯,৯০১.৭৫ ক্রোর টাকা, খরচ করেছেন ৫০ শতাংশ। এন ডব্লু এস থেকে পেয়েছেন ৭২৩.৩২ ক্রোর টাকা, খরচ করেছেন ৪৬ শতাংশ। এস জে আর ওয়াই থেকে পেয়েছেন ২৯১.৯৭ ক্রোর টাকা, খরচ করেছেন ৪০ শতাংশ। ই এফ এস থেকে পেয়েছেন ৮৩.২৬ ক্রোর টাকা, খরচ করেছেন ১৫.২ শতাংশ। পশ্চিমবাংলায় এতদিন পর্যন্ত আপনারা ৫০ শতাংশের বেশি খরচ করতে পারছেন না। টাকা পেয়েছেন অথচ খরচ করতে পারেননি। আবার বলে বেড়াচ্ছেন আমরা গ্রামবাংলায় কত কাজ করেছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় আপনি জানেন নাবার্ড থেকে ১০০ কোটি টাকা দিয়েছিল গ্রামীণ স্বাস্থ্য প্রকল্প এবং জল প্রকল্পের জন্য। কিন্তু সেখানে কত টাকা খরচ করতে পেরেছেন? মাননীয় রাজ্যপালের ভাষণে এ সম্বন্ধে তার উল্লেখ নেই। স্যার, আমরা দিনের পর দিন এই বিধানসভায় চিৎকার করেছি পি এল অ্যাকাউন্ট নিয়ে। কিন্তু সে সম্বন্ধেও এই ভাষণে একটাও কথা বলা হয়নি। এক্ষেত্রে ২ হাজার ৬০০ কোটি টাকার অভিযোগ আমরা রেখেছিলাম। কিন্তু বিধানসভায় মাননীয় রাজ্যপালের ভাষণে সে সম্বন্ধে একটা কথা বলা হল না। এর কারণ হচ্ছে, সমস্ত টাকাই তারা আত্মসাৎ করেছেন, হিসাব দেবার মতো অবস্থা নেই। আমরা এই বিধানসভায়

আরেকটা চুরি ধরেছিলাম। সেটা হচ্ছে, ওয়াকফ প্রপার্টি সম্বন্ধে। হাজার কোটি টাকার সেই ওয়াকফ ওরা উড়িয়ে দিলেন এবং এ সম্বন্ধে মাননীয় রাজ্যপালের ভাষণে একটা কথাও বলা হল না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার মানুষকে ওরা অনেক ঠকিয়েছেন। এবং তার কিছু কিছু ইতিহাস এই বই-র মধ্যে থেকে পাবেন।

পশ্চিমবাংলায় ভূমি সংস্কার সম্বন্ধে বিস্তৃত বক্তব্য আমাদের লিডার রাখবেন। আমি শুধু কিছু হিসাব এখানে রাখছি। কত মিথ্যা সেটা একটু দেখুন। এর প্যারাগ্রাফ নম্বর ৮। তাতে বলা হয়েছে, আমাদের হাতে ন্যায্য জমি হচ্ছে ২৯.৯৫ লক্ষ একর। বিলি করেছেন ১০.২ লক্ষ একর জমি। বেনিফিসিয়ারি ২৫.৭ লক্ষ। মাননীয় উপাধ্যক্ষ মহাশয় ১৯৯৭ সালের মাননীয় রাজ্যপালের ভাষণের প্যারাগ্রাফ ৬ যদি দেখেন তাহলে দেখবেন সেখানে বলা হয়েছে ২৯.২ লক্ষ জায়গায় মধ্যে বিলি করেছেন ১০.৫, বেনিফিসিয়ারি ২৩ লক্ষ ৫৩ হাজার। অর্থাৎ জমি কমে গেল। গতবারে ছিল ১০.৫ এবারে হল ১০.২ লক্ষ একর জমি। অথচ বেশি বলা হয়েছে। এই হিসাবটা আমি বুঝতে পারলাম না। গতবারের সাথে এবারে ভাষণে দ্বন্দ্ব দেখা যাচ্ছে। কোনটা সত্যি। দুটোর মধ্যে কোনও একটা তো মিথ্যা নিশ্চয়।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে আরেকটা কথা শোনা যাচ্ছে, সেটা হল, বি জে পি নাকি আজকে খুব বড় হয়ে এসেছে। মাননীয় সদস্য বললেন, আমাদের সকলকে এর বিরুদ্ধে ঝাঁপিয়ে পড়তে হবে। এ বিষয়ে আমাদের নিশ্চয়ই ভাবা উচিত। সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে সংগ্রাম নিশ্চয়ই করতে হবে। কিন্তু বোতল থেকে ভূত কারা বার করেছিলেন? দুজন লোক।

[2-20 — 2-30 p.m.]

একজন হলেন জ্যোতিবাবু আরেকজন হলেন ভি পি সিং। সেদিনের কথা আপনাদের মনে আছে? আপনারা অন্ধভাবে কংগ্রেসের বিরোধিতা করতে গিয়ে সাম্প্রদায়িক শক্তিগুলোকে আস্তে আস্তে ডেকে নিয়ে এলেন। আপনারা বোফোর্স কামানের ব্যাপারে মিথ্যা কথা বলে, রাজীব গান্ধীর নামে মিথ্যে কথা বলে নির্বাচনী বৈতরণী পার হয়েছিলেন। রাজীব গান্ধী, ভারতবর্ষের যুবক প্রধানমন্ত্রী, যিনি নতুন পথ দেখাচ্ছিলেন তার নামে বোফোর্স কামানের কেনার টাকা নিয়ে মিথ্যে কথা প্রচার করলেন। এইসব কথা প্রচার করলেন ভি পি সিং এবং পশ্চিমবঙ্গের নামকরা মুখ্যমন্ত্রী জ্যোতি বসু। আপনারা আদবানির হাত ধরে নাচলেন। আপনাদের তখন একবারও স্মরণ হল না যে এর ফলে পশ্চিমবঙ্গের বুকে বি জে পি আসতে পারে। আপনারা শুধু অন্ধভাবে কংগ্রেস বিরোধিতা করে গেলেন। আপনারা তৃণমূলের কথা বলছেন। কিন্তু তারা কংগ্রেস দলের ভোটই পেয়েছেন। এতে তৃণমূল বা বি জে পি কারোরই কৃতিত্ব নেই। আপনারা ২১

বছর ধরে মিথ্যে কথা বলে এসেছেন। আপনারা বলে এসেছেন যে, আমরা নাকি পশ্চিমবঙ্গকে শেষ করে ফেলেছি। কিন্তু ১৮ থেকে ৩৫ বছর বয়স যাদের তারা কি দেখছে? তারা দেখছে এখানে ৩২ লক্ষ বেকার থেকে ৬০ লক্ষ বেকার হয়েছে। তারা দেখছে হাসপাতালগুলোতে ওষুধ পাওয়া যায় না, প্রাইমারি স্কুলে শিক্ষক নেই, দিন দিন খুন, ডাকাতি ইত্যাদি বাড়ছে। তারা আর কি দেখছে? তারা দেখছে, আপনারা খুন করলে আপনাদের পুলিশ ধরে না, আর কংগ্রেস কিছু করলে পুলিশ কোমরে দড়ি দিয়ে বেঁধে তাদের নিয়ে আসে। আপনারা পুলিশকে দাসানুদাস করে রেখেছেন। ১৮ থেকে ৩৫ বছর যাদের বয়স তারা দেখছে যে, একটা জঙ্গলের রাজত্বে তারা বাস করছে। আপনারা ভাবছেন আপনাদের ভোট কমছে না। কিন্তু ঠিক করে দেখবেন, ইতিহাস কথা বলবে। দেওয়ালেরও কান দিয়ে শুনুন। ইতিহাস কি বলছে? আপনাদের ঘাড়ে নিঃশ্বাস পড়ছে প্রত্যেকটি ব্যাপারে। কারণ আপনারা ২১ বছর ধরে পশ্চিমবঙ্গের মানুষকে বিভ্রান্ত করেছেন, শুধু অসত্য কথা বলেছেন এবং তার জন্য মানুষ বিকল্প কিছু চাইছে। আপনারা ভাবলেন কংগ্রেসকে শেষ করলেন। কিন্তু ১১৩ বছরের কংগ্রেস দল সম্বন্ধে ইতিহাস কথা বলবে। ১১৩ বছরের দলকে শেষ করা যায় না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই নির্বাচনের মধ্যে দিয়ে আমাদের জানা আছে যে, মানুষ বামফ্রন্টকে সর্বশক্তি দিয়ে প্রতিরোধ করার চেষ্টা করছে। আপনাদের মৃত্যুঘণ্টা বাজছে। আপনারা জানেন, ভোটের আগে সুভাষ চক্রবর্তী বলেছিলেন, দমদমে যদি পদ্ম ফুল ফোটে তাহলে তার টাকে চুল গজাবে। কিন্তু দমদমে পদ্ম ফুটল, কিন্তু সুভাষ চক্রবর্তীর টাকে চুল গজায়নি। আপনার সর্বক্ষেত্রে ব্যর্থ। আমাদের কোনও কিছু হারাবার ভয় নেই। আমরা বিরোধী দলে ২১ বছর আছি, আরও না হয় কিছুদিন থাকব। কিন্তু আপনাদের সেই দিনটা আসছে যেদিন মানুষ বামফ্রন্টকে ত্যাগ করবে এবং কংগ্রেসকে একমাত্র পথ ভেবে, কংগ্রেসকেই তারা স্বাগত জানাবে। এই কটি কথা বলে মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের বিরোধিতা করে, আমাদের পক্ষ থেকে সংশোধনী আনা হয়েছে সেই সংশোধনীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী চিত্তরঞ্জন দাস ঠাকুর ঃ** মাননীয় ডেপুটি স্পিকার স্যার, বিরোধী পক্ষের মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয় তার বক্তৃতার মধ্যে দিয়ে একটা ভুল তথ্য বিধানসভার কাছে পরিবেশন করেছেন এবং আমি সেই প্রসঙ্গটির প্রতিই আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। উনি গতবারের রাজ্যপালের ভাষণটি থেকে উল্লেখ করলেন যে, গতবার সরকার ১০.৫০ লক্ষ একর জমি বণ্টন করেছিলেন এবং এবারের রাজ্যপালের ভাষণ থেকে উল্লেখ করলেন যে, ১০.২ লক্ষ একর জমি বণ্টন করা হয়েছে। তারপরই বললেন গতবারের চেয়ে এবারে হিসাবের পরিমাণ নাকি কমে গেছে! গাণিতিক হিসাব কিন্তু তা বলছে না। বণ্টন করা জমির পরিমাণ অবশ্যই বৃদ্ধি পেয়েছে।

*[2-30 — 2-40 p.m.]*

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** স্যার, মহামান্য রাজ্যপালের ভাষণের ওপর উত্থাপিত ধন্যবাদসূচক প্রস্তাবকে সমর্থন করে এবং বিরোধীদের আনা সমস্ত সংশোধনীর বিরোধিতা করে এই আলোচনায় অংশ নিয়ে কিছু কথা বলছি। স্যার, মহামান্য রাজ্যপাল তার ভাষণে রাজ্যের আইন-শৃঙ্খলা এবং বিগত লোকসভা নির্বাচন এই রাজ্যে অবাধ এবং শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে তার চিত্র তুলে ধরেছেন। সাথে সাথে রাজ্য সরকারের কার্যক্রমের ধারাবাহিক সাফল্যের খতিয়ান তুলে ধরেছেন। এটা সহ্য করতে না পেরে উদ্দেশ্যমূলক অভিযোগ খাড়া করে সাজানো, বানানো মনগড়া এবং অন্তসার শূন্য বক্তব্য বিরোধী পক্ষের সদস্যরা বিগত তিন দিন ধরে করেছেন এবং আজকেও একটু আগে তাই করলেন। স্যার কোনও একটা রাজ্য সরকারের কাজকর্মের সাফল্যের বিচার বিশ্লেষণ বিচ্ছিন্নভাবে হতে পারে না। একটা দেশের রাজনৈতিক সামাজিক এবং অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে ব্যাখ্যা বিশ্লেষণ করে কোনও রাজ্য সরকারের কাজকর্মের সাফল্য এবং ব্যর্থতা তুলে ধরাই সমীচীন। কিন্তু আমাদের বিরোধী পক্ষের সদস্যরা বিগত তিন দিন ধরে এবং আজকেও তা করলেন না। তারা আজও যুক্তিহীন, কান্ডজ্ঞানহীন, দায়িত্বজ্ঞানহীন বক্তব্য রাখছেন। আমাদের দেশ, ভারত সাধারণতন্ত্রর ধর্ম নিরপেক্ষ গণতান্ত্রিক ভিত মারাত্মক চ্যালেঞ্জের সম্মুখীন হয়েছে। রাজনৈতিক ক্ষেত্রে নৈতিকতার অধঃপতন আমাদের গণতন্ত্রকে যখন এক শোচনীয় জায়গায় নিয়ে যাচ্ছে তখন ওরা দায়িত্বজ্ঞানহীনের মতো সাজানো, বানানো কথা বলে এই সভাকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। স্যার, বিরোধী দলের মাননীয় সদস্য সত্য রঞ্জন বাপুলি মহাশয় ভূমি সংস্কার এবং বি জে পি-কে কে ডেকে আনলেন, এই নিয়ে কিছু কথা বলেছেন। আবার গতকাল মাননীয় সদস্য সৌগত রায় অবশ্য বললেন, সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই-এর জন্য শপথ নিচ্ছি। স্যার, আমি এই প্রসঙ্গে কিছু বলতে চাই। কংগ্রেসের ইতিহাসটা কি? সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে তারা লড়াই করেছেন, এরকম কোনও ইতিহাস কি আছে? এ পর্যন্ত ওদের যা ইতিহাস তা হচ্ছে, সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আপোষ করার ইতিহাস। গতকাল তিনি এখানে এনিয়ে আলোচনা করেছেন, খুবই উদ্বেগ প্রকাশ করেছেন। আমি তার কাছে বাবরি মসজিদ সংক্রান্ত তিনটে প্রশ্ন রাখতে চাই। আমার পরে ও দিককার যারা বলবেন তারা যদি আমার প্রশ্নগুলির জবাব দিতে পারেন তাহলে আমি নিশ্চয়ই মাননীয় সত্যরঞ্জন বাপুলির অভিযোগ মেনে নেব। ইতিহাস থেকে আপনারা জানেন যে ১৫২৮ সালে সম্রাট বাবর পারস্যের স্থপতি মীর-বাকি-কে দিয়ে এই বাবরি মসজিদ নির্মাণ করান। তারপর সেখানে রামলালার কথা প্রকট হল ১৯৪৯ সালে। পন্ডিত নেহেরু সেটা তখন বন্ধ করে দিলেন। ১৫২৮ থেকে ১৯৪৯ সাল পর্যন্ত কোনও প্রশ্ন ছিল না। তখন বলা হয়নি যে এটা মন্দির ভেঙ্গে মসজিদ হয়েছে। ১৯৪৯ সালে রামলালা প্রকট

হল এবং বলা হল যে এটা রামের জন্মভূমির, বাবর মন্দির ভেঙ্গে মসজিদ করেছেন। একথা শুনে পন্ডিত নেহেরু সেখানে তালা দিয়ে দিলেন। আমার প্রশ্ন, কোন যুক্তিতে সেখানে তালা দেওয়া হল তা বলবেন কি? দ্বিতীয় প্রশ্ন আপনারা বলবেন কি, ৮৬ সালে কোন যুক্তিতে সেই তালা খোলা হল? তৃতীয় প্রশ্ন ১৯৯২ সালে যখন ওটা ভাঙ্গা হল তখন আপনারা তা দাঁড়িয়ে দাঁড়িয়ে মজা করে দেখলেন কেন? সাম্প্রদায়িক শক্তির সঙ্গে এরকম নির্লজ্জ, ঘৃণ্য আপোষের দৃষ্টান্ত আর কি হতে পারে? আপনারা এসব প্রশ্নের জবাব দিতে পারবেন কি?

(গোলমাল)

**Mr. Speaker :** Mr. Tapas Banerjee please take your seat. If you do it again, I shall be compelled to take action.

(noise)

Mr. Banerjee please take your Seat.

**শ্রী আবু আয়েশ মন্ডল ঃ** বিগত লোকসভার নির্বাচনের সময় কে বা কারা দাঙ্গাবাজ বি জে পিকে বাংলা চলো বলে ডেকে আনলো তার জবাব দেবেন কি? বিগত লোকসভার নির্বাচনের সময় সাম্প্রদায়িক শক্তির সঙ্গে আপনাদের আপোষ আমরা দেখেছি। সৌগতবাবু ১৮ তারিখে যে বক্তব্য রেখেছেন তার প্রসঙ্গে আমি বলছি, কংগ্রেসের ইতিহাস সাম্প্রদায়িকতাবাদীদের বিরুদ্ধে লড়াই-এর ইতিহাস নয়, আপোষের ইতিহাস। আপনাদের দলের একটা অংশ তৃণমূল সেজে দাঙ্গাবাজ বি জে পিকে বাংলা চলো বলে ডেকে এনেছেন। আর তাদের সঙ্গে আপনারা আপোষ করে চলছেন। মাননীয় সদস্য শ্রী পঙ্কজ ব্যানার্জি সেদিন বক্তৃতা করেছিলেন। সৌগতবাবু বসে শুনছিলেন। তিনি বক্তৃতা নিশ্চয়ই করবেন, কিন্তু কোনও দলের পক্ষ হয়ে নির্দল না কোন দল বক্তৃতা করছেন সেটা বলতে হবে। ট্রেজারি বেঞ্চ থেকে যখন বারবার জিজ্ঞাসা করা হচ্ছিল তখন তিনি বললেন যে, আমি কমিউনিস্ট বিরোধী দলের পক্ষ থেকে বলছি। এটা কি সংশোধনীয় কথা? শুধু তাই নয়, আপনি যে অ্যামেন্ডমেন্টগুলি এনেছেন, কোনও অ্যামেন্ডমেন্টের বিরোধিতা করেননি, আবার সমর্থনও করেননি। এটা কি আপোষ নয়? আপনি কি আপোষ করছেন না? শুধু তাই নয়, আব্দুল মান্নান, মাননীয় সদস্য সেই সদস্যকে আরও ১০ মিনিট বলার সুযোগ করে দিয়েছিলেন। এর থেকে প্রমাণিত হয় না যে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে ভিতরে ভিতরে আপনারা আপোষ করছেন? পঙ্কজবাবু বক্তৃতা করার সময় আইন-শৃঙ্খলা প্রশ্ন তুলেছেন। তিনি নেই, থাকলে আমি তাকে জিজ্ঞাসা করতাম যে বি জে পি-র বন্ধু তৃণমূলের নেতা, এই রাজ্যের সভাপতি পঙ্কজবাবু দয়া করে বলবেন কি,

১৩ তারিখের হোলি হয়েছে সারা ভারতবর্ষে, উত্তরপ্রদেশে খুন হল ১১ জন, গুজরাটে খুন হয়েছে ৫ জন, মহারাষ্ট্রে নির্বিচারে অত্যাচার হল সংখ্যালঘুদের উপরে, বিহারে, ১২ জন খুন হয়েছে এবং ১০৭ জন আহত হয়েছে। সেখানে পশ্চিমবঙ্গেও হোলি হয়েছে, একটা কোনও সংঘর্ষের ঘটনা এখানে ঘটেছে? আইন-শৃঙ্খলা আছে কিনা এবং থাকলে কোথায় আছে সেটা একটু ভেবে দেখবেন।

(গোলমাল)

**মিঃ ডেপুটি স্পিকার :** মিঃ তাপস ব্যানার্জি, রানিং কমেন্ট্রি ইজ ভেরি ব্যাড থিং। এটা করবেন না।

[2-40 — 2-50 p.m.]

**শ্রী আবু আয়েশ মন্ডল :** স্যার আমার অনেকটা সময় নষ্ট হয়েছে। এটা আপনি একটু দেখবেন। আইনশৃঙ্খলার প্রশ্নে ধর্ষণ, ডাকাতি এই সব নিয়ে কথা বলছেন। আপনি বিচ্ছিন্ন ভাবে বলছেন। সারা ভারতবর্ষের অবস্থা কি সেটা দেখেননি। ন্যাশনাল ক্রাইম রেকর্ড ব্যুরোর যে রিপোর্ট প্রকাশিত হয়েছে তাতে বলা হয়েছে যে, সারা ভারতবর্ষের অপরাধ বেড়েছে সব ধরনের। পশ্চিমবঙ্গেও বেড়েছে কিন্তু তুলনামূলক ভাবে অন্য রাজ্য থেকে কম। ধর্ষণ-এর কথা বলেছেন নারী নির্যাতনের কথা বলেছেন। কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রকের পক্ষ থেকে সর্ব শেষ যে নারী নির্যাতন-এর দলিল বার করা হয়েছে তার নাম হচ্ছে ভায়োলেন্স এগেনস্ট ওম্যান। তাতে কি দেখানো হয়েছে? সেখানে ১৯৮৭ সাল থেকে ১৯৯১ সাল পর্যন্ত সারা ভারতবর্ষে নারীদের উপরে অত্যাচার বৃদ্ধির একটা খতিয়ান লিপিবদ্ধ করা হয়েছে। তাতে কি বলছে? তাতে বলা হয়েছে যে সারা ভারতবর্ষে ধর্ষণ বেড়েছে ২৬.১ ভাগ, প্রহার বেড়েছে ৩৬.৪ ভাগ, পণ-প্রথার বলি হচ্ছে ১১৯.৭ ভাগ, সব ধরনের অপরাধ বেড়েছে ৩৭.৪ ভাগ, তাই নয়, এ পি, এম পি, ইউ পি, রাজস্থান, মহারাষ্ট্র এবং দিল্লি, এই ৬টি রাজ্যে নারীদের উপর যে অপরাধ করা হয়েছে সেটা দেখুন। এখানে তর্ক-বিতর্ক না করাই ভাল। আজকে নারীদের উপর যে অত্যাচার হয় সারা ভারতবর্ষের মধ্যে সেক্ষেত্রে তার ৬০ ভাগ অত্যাচার হয় ঐ ছয়টি রাজ্যে এবং পশ্চিমবঙ্গে হয় মাত্র ৫ ভাগ। এটা বলছেন ভায়োলেন্স এগেনস্ট ওম্যান দলিল। আপনাদের একজন সদস্য পশ্চিমবঙ্গের মানবাধিকার কমিশন সম্পর্কে বলেছেন। কিন্তু আমি দায়িত্ব নিয়ে বলছি, জাতীয় মানবাধিকার কমিশন আজ পর্যন্ত পশ্চিমবঙ্গের মানবাধিকার কমিশনের বিরুদ্ধে রাজ্যে মানবাধিকার রক্ষার ব্যর্থতার বিরুদ্ধে কোনও অভিযোগ আনেননি। ১৯৯৫ সালে জাতীয় মানবাধিকার কমিশনের তদানিন্তন চেয়ারম্যান রঙ্গনাথ মিশ্র এখানে এসেছিলেন এবং রাজভবনে সাংবাদিক সম্মেলন করেছিলেন। সেখানে তিনি বলেছিলেন এ পর্যন্ত মানবাধিকার রক্ষার প্রশ্নে পশ্চিমবঙ্গ সরকারের

ভূমিকা সন্তোষজনক। তিনি আরও বলেছিলেন এই রাজ্যে যে কোনও ঘটনাদ্রুত মানবাধিকার কমিশনে পৌঁছে যাচ্ছে এবং সে সম্পর্কে পদক্ষেপ তাড়াতাড়ি গ্রহণ করা হচ্ছে। বলেছিলেন, এই রাজ্যে মানবাধিকার কমিশন স্বাধীনভাবে তাদের কাজ করে থাকেন। এরপরও আপনারা কথা বলবেন? সৌগতবাবু গত ১৮ তারিকে তার বক্তব্য পুলিশ ফায়ারিং-এর একটি খতিয়ান দিয়েছিলেন। আমি বিনয়ের সঙ্গে তাকে বলছি, এটা তার বলা সাজে না, কারণ ১৯৯৩ সালের ২১শে জুলাই ওরা যখন রাইটার্স বিল্ডিং গিয়েছিলেন দখল নিতে, অবরোধ নয়, সেখানে যাদের জড়ো করেছিলেন তাদের মধ্যে উনি এবং নেত্রীও সেখানে উপস্থিত ছিলেন। সেখানে সৌগতবাবু বলেছিলেন আমরা ৬০ হাজার, পুলিশ ২ হাজার, অতএব অ্যাটাক দি পুলিশ। তারপর ২২ তারিখের সমস্ত কাগজে একথা বেরিয়েছিল, কিন্তু উনি তার কোনও প্রতিবাদ করেননি। তাহলে উনি যদি ঐ ধরনের কথা বলেন তাহলে পুলিশ কি করবে বলুন? আপনারা থানা আক্রমণ করবেন পরেশ পাল ৫০ জন নিয়ে এসেছিলেন এবং আপনাদের মনে থাকবে যে, তিনি শুধু মানুষ নিয়ে মিছিল করেননি, ছাগল গরু নিয়ে মিছিল করে থানায় ঢুকেছিলেন। এই হচ্ছে ইতিহাস আপনাদের। পুলিশ ফায়ারিং-এর কথা বলেন। আমিও পুলিশ ফায়ারিং পছন্দ করি না। তবে থানায় গিয়ে ও সির চেয়ারে বসবেন, অফিস ভাঙচুর করবেন, নিজেদের হাতে আইন তুলে নেবেন, অন্যদিকে নিরাপত্তা নেই, আইন-শৃঙ্খলা নেই বললেন! সেক্ষেত্রে পুলিশ কি করবে ভেবে দেখুন। আমি বিনয়ের সঙ্গে আপনাদের বলতে চাই, আজকে সারা দেশের কি অবস্থা সেটা আপনাদের ভাবতে হবে। আমি বলতে চাই, কংগ্রেসের সাম্প্রদায়িক একাট চরিত্র আছে, তারা সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়ে না। আপনাদের নেতা, মধ্য প্রদেশের মুখ্যমন্ত্রী শ্রী দিকবিজয় সিং স্টেটসম্যান পত্রিকায় বেরিয়েছে, ৮ তারিখে স্টেট কংগ্রেস কমিটির একটা মিটিং করেছিলেন। সেখানে কি বললেন? স্টেটসম্যান পত্রিকা বলছে,—

এটা মনে রাখতে হবে। আপনাদের তৈরি। আপনারা কি করে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করবেন, আপনারা নিজেরাই তো সাম্প্রদায়িক শক্তি থেকে মুক্ত নন। আর এস এস-ক লোক আপনাদের গান্ধীজিকে হত্যা করেছিল, আজকে আপনারাই তার পশ্চাদপদ দর্শন প্রদর্শন করছেন। এই হচ্ছে আপনাদের মানবিকতার নির্দশন। কেন ওরা এখানে স্থান পেল? স্বাধীনতার পর কংগ্রেসের প্রতি মানুষের একটা দয়া ছিল, সেটা নষ্ট হল কেন? এর জবাব আজকে আপনাদের দিতে হবে। সর্বশেষে আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সম্পূর্ণরূপে সমর্থন করে এবং বিরোধীদের আনা অ্যামেন্ডমেন্ট বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তাপস রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলে রাখি আমি অত্যন্ত অসুস্থ, আজকে এখানে কিছুনা বললে পাপ হত, সেই জন্য কিছু বলতে এসেছি।

আমি আশা করব যে আমাকে শাসক দলের বন্ধুরা বিরক্ত করবেন না, কারণ আমার গলার জোর কম। ভারতের সংবিধানের ১৭৬ ধারা অনুযায়ী রাজ্যপাল প্রদত্ত যে ভাষণ এবং ডাঃ গৌরী পদ দত্তের আনা যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব তার সম্পূর্ণ বিরোধিতা করে এবং আমাদের দলের আনা সমস্ত সংশোধনীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। আমি প্রথমেই সেই মানুষটিকে স্মরণ করব যে মানুষটি সারা ভারতবর্ষের কমিউনিস্ট আন্দোলনের উদ্গাতা। শুধু ভারতবর্ষের নয়, সারা পৃথিবীর মধ্যে নির্বাচিত মুখ্যমন্ত্রী তিনি, ১৯৫৭ সালে কেরলের তিনি মুখ্যমন্ত্রী হয়েছিলেন। আমাদের কমিউনিস্ট বন্ধুরা তার ছবি এবং কালো ব্যাজ ধারণ করেছেন। আমরা পারিনি, আমাদের বুকে সেই ছবি বা ব্যাজ ওঠেনি। কিন্তু একটা যন্ত্রণা আমরা আমাদের বুকে ধারণ করছি। যন্ত্রণাটা হচ্ছে ই এম এস নাম্বুদ্রিপাদ তার ছেলেকে ব্যবসায়ী করেননি, সর্বক্ষণের রাজনৈতিক কর্মী করেছেন। ই এম এস নাম্বুদ্রিপাদ তার বৌমাকে বিশেষ ব্যবসা করতে দেওয়ার বন্দোবস্ত করেননি। ১৯৮৮ সালের ৩০শে ডিসেম্বর থেকে ১৯৮৯ সালের ১লা জানুয়ারি পর্যন্ত যে পার্টি কনফারেন্স হয়েছিল ত্রিবান্দ্রামে সেখানে ই এম এস নাম্বুদ্রিপাদ-এর বৌমা ডাক্তার, তিনি মেডিক্যাল সেলের চার্জে ছিলেন, সেখানে বাবা এবং ছেলে কনফারেন্সের প্রতিনিধি ছিলেন। এখানে কাকে বলব কথা? নিয়ম হচ্ছে মাননীয় মুখ্যমন্ত্রী জবাব দেবেন। কিন্তু উনি কারও বক্তব্য শুনলেন না। বাইরে থেকে বুদ্ধদেববাবু অনিলবাবু বিমানবাবু তৈরি করা বক্তব্যের উনি জবাব দেবেন আর এটা আমাদের শুনতে হবে। পার্লামেন্টারি ডেমক্রেসিতে নিয়ম হচ্ছে মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত থেকে প্রত্যেক বক্তার বক্তব্য শুনে উত্তর দেওয়া। কিন্তু মুখ্যমন্ত্রী জ্যোতি বসু তার ধার-ধারেননি পার্লামেন্টারি ডেমক্রেসির তিনি ধার-ধারেন নি। আমি প্রথমে আসছি ৫ নম্বর অনুচ্ছেদে। রাজ্যে আইনশৃঙ্খলা পরিস্থিতি সন্তোষজনক ছিল বলা হয়েছে।

[2-50 — 3-00 p.m.]

১৯৯৮ সালের ফেব্রুয়ারি পর্যন্ত ৭২ হাজার একজিকিউটেড ওয়ারেন্ট-এর মধ্যে ১৬ হাজার ৮০০ হচ্ছে উত্তর ২৪ পরগনায়। রাজ্যের মধ্যে আইন শৃঙ্খলা ভাল ছিল। ১৯৯৭ সালে ল অ্যান্ড অর্ডার এর ঘটনা ছিল ১৬০৮ বাংলা সিকস্থ ইন ইন্ডিয়া। রেপ ছিল ৭৮০, সেভেন্থ ইন ইন্ডিয়া। কাস্টোডিয়াল ডেথ, ফার্স্ট ইন ইন্ডিয়া। টর্চার অন উইমেন ফোর্থ ইন ইন্ডিয়া। এছাড়া সোস্যাল বয়কট, পলিটিক্যাল বয়কট রুর‍্যাল বেঙ্গলে চলছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অ্যাকটিভিস্টদের নেতৃত্বে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ইনডিপেনডেন্সের পরে পশ্চিমবাংলা প্রথম মেদিনীপুরে পুলিশের গুলিতে দুজন আদিবাসী মহিলা প্রাণ হারিয়েছেন। মালতি হাঁসদা এবং গৌরী হাঁসদা তার উল্লেখ আমরা রাজ্যপালের ভাষণের মধ্যে পেলাম না। রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদ প্রস্তাব এনেছেন ডাঃ গৌরীপদ দত্ত। আমাদের তো তার বিরুদ্ধে বিরোধিতা করতেই হবে এবং বিরোধীদের

আনা সমস্ত সংশোধনীকে আমাদের সমর্থন করতেই হবে। ডাকাতি, এটা একটা নিত্য নৈমিত্তিক ব্যাপার। ইভ টিজিং এখানে প্রতিদিনই বেড়ে চলেছে। রোড ডেকোয়িটি রাস্তার উপরে যে ডাকাতি হয় সেটা প্রতিদিনই বেড়ে চলেছে। কি করে একটা সরকার রাজ্যপালের ভাষণের মধ্যে আইনশৃঙ্খলার অবস্থা সন্তোষজনক বললেন, এটা আমরা ভেবে পাচ্ছি না। একটা নেকশাস মার্কসবাদী কমিউনিস্ট পার্টি এবং পুলিশের মধ্যে গড়ে উঠেছে, যে কথা আপনারা মাঝে মাঝেই বলছেন এবং খবরের কাগজেও যা বেরিয়েছে। তার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। এখানে একজন সদস্য কমিউন্যালিজম এর ব্যাপারে বললেন। আমি দায়িত্ব নিয়ে বলছি, পশ্চিমবাংলার একজন মন্ত্রী মুর্শিদাবাদ জেলার মতো একটা সেনসেটিভ জেলায় কমিউন্যাল প্রচার করেছিলেন। তার বিরুদ্ধে মাননীয় মুখ্যমন্ত্রী বা এই সরকার কোন ব্যবস্থা নিয়েছেন? সবই আপনারা জানেন। আপনারা জানেন না তা নয়। প্রয়োজন হলে আমি তার নাম মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনার কাছে জানাবো। আপনারা বলছেন কমিউন্যালিজমের কথা। ১৯৭৭ সালে কে স্লোগান দিয়েছিল? ১৯৮৯ সালে কে স্লোগান দিয়েছিল যে, কংগ্রেসকে রুখতে হলে ১ : ১ ফাইট করতে হবে? মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বলেন নি? মোরারজি দেশাইয়ের ক্যাবিনেটে আদবানি ইনফর্মেশন অ্যান্ড ব্রডকাস্টিং মিনিস্টার ছিলেন না? ফরেন অ্যাফেয়ার্স মিনিস্টার বাজপেয়ী ছিলেন না? হাত ধরাধরি করে শহীদ মিনারে তাকে আপনারা রিসেপশন দেননি? ১৯৯৩ সালের পঞ্চায়েত নির্বাচনে আমরা সাত হাজার সিটে এক থেকে তের ভোটের ব্যবধানে হেরেছিলাম। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি স্টেবিলিটি বজায় রাখার জন্য বিজেপি-কে তোষণ করেননি? এখন ফ্রাংকেনস্টাইন দেখছেন। আজকে বলছেন সাম্প্রদায়িকতাকে রুখতে হবে। সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বাংলার বুকে, ভারতবর্ষে বুকে কেউ যদি লড়াই করে থাকে, তার নাম জাতীয় কংগ্রেস। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি বা অন্য দল নয়। ভারতবর্ষের বুকে পার্ক সার্কাসে দাঁড়িয়ে রাজীব গান্ধী বলেননি, কোনও কম্প্রোমাইজ নয়? ক্ষমতায় থাকি বা না থাকি, আমরা মুছে যাই বা নির্বাচনে পর্যুদস্ত হই না কেন, আমরা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে কখনও হাত মেলাব না। আপনার ভুলে গেছেন? কয়েকদিন আগে আপনাদের দোসর, আপনাদের প্রধানমন্ত্রীকে নিয়ে এসে আপনাদের অভিভাবক মুখ্যমন্ত্রী সভা করেননি? কয়েকদিন আগে আই কে গুজরালকে দাঁড় করিয়েছিল? যারা ব্রিগেডে গিয়েছিলেন, আপনারা তো তার বিরুদ্ধে প্রতিবাদ করেননি? আপনারা তো বলেননি যে, গুজরালকে আনা চলবে না? সংস্কৃতির পীঠস্থান এই বাংলা। কলকাতা হচ্ছে সংস্কৃতির পীঠস্থান। এই সংস্কৃতির পীঠস্থান রাজধানী কি দেখল? কি প্রত্যক্ষ করল, কি চাক্ষুস করল বাংলার বুকে?

আজকে আপনারা বলছেন যে, সময়োচিত পুলিশি হস্তক্ষেপ হচ্ছে, এখানে বুদ্ধদেববাবু নেই, জ্যোতি বাবুও নেই, সময়োচিত পুলিশি হস্তক্ষেপ যদি হয় আমি গতবারের পুলিশ

বাজেটে বলেছিলাম, আমাদের কেউ নন, সুশীল চৌধুরি, আপনাদেরই দলের লোক তার মৃত্যুর হদিশ দিন। তাতে মাননীয় বুদ্ধদেব বাবু ধরা গলায় বললেন যে, আমরা ওনাকে জ্যেঠামশাই বলে নাম ধরে ডাকি। আজ পর্যন্ত ওই সুশীল চৌধুরির মৃত্যুর কিনারা হল না। তারপরে মণিষা মুখার্জি, আপনাদের আদরের, আমাদের কেউ ছিলেন না, মার্কসিস্ট কমিউনিস্ট পার্টির আদরের বোন ছিলেন, সেই আদরের বোনের কোনও হদিশ আজ অবধি দেওয়া গেল না। এরপরেও কি বলবেন আপনারা যে সময়োচিত পুলিশি হস্তক্ষেপ হচ্ছে? রাজ্যপালের ভাষণের মধ্যে সুশীল চৌধুরি বা মনিষা মুখার্জির কথা কোথাও তো উল্লেখ নেই। এদের দুজনের একজন তো মারা গেছেন, আরেকজন বেঁছে আছেন, না মরে গেছেন সেটা বাংলার মানুষ জানতে চাইছে। তাদের সম্পর্কে কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণের যে বয়ান তাতে বলা হল না। তারপরে স্বরাষ্ট্র মন্ত্রী বলছেন যে আর্থ সামাজিক অবস্থায় অপরাধ বাড়ছে আবার আরেকদিকে তিনি আবার সন্তোষও প্রকাশ করেছেন। মুখ্যমন্ত্রী তো আবার বলেছেন যে তৃপ্তিদায়ক। মুখ্যমন্ত্রীর কাছে হয়তো তৃপ্তিদায়ক হতেই পারে তাই তিনি ভুল করে ফুলে ছাপ দিয়ে ফেলেছেন এবং যার ফলে চার চারটি মন্ত্রীর জায়গায় তপন সিকদার মনোনীত হয়েছেন। এরপরেও কি সন্তোষ প্রকাশ করতে পারছেন বা তৃপ্তিদায়ক হতে পারে? এই রাজ্যপালের বয়ানের মধ্যে হিউম্যান রাইটেস-এর কথা বলা হয়েছে। যেখানে আপনারা হিউম্যান রাইটসের কথা বলছেন সেখানে ৪০ হাজার সরকারি কনটেম্পট রয়েছে। একটা সরকার তার বিরুদ্ধে ৪০ হাজার কনটেম্পট রয়েছে, যে সরকার নিজেই ভায়োলট করছে সেই সরকার হিউম্যান রাইটস কি করে রক্ষা করবে? তারা হিউম্যান রাইটস বা সিভিক রাইটস বাংলার মানুষের কিভাবে রক্ষা করবেন সেটাই আমার প্রশ্ন। পঞ্চায়েত হচ্ছে একটা গণতান্ত্রিক প্রতিষ্ঠান, উন্নয়নের প্রতিষ্ঠান, সেই গণতন্ত্রকে তারা কিভাবে চালাচ্ছে। আজকে আমাদের এখানের পঞ্চায়েত গণতন্ত্র তথা উন্নয়নের প্রতিষ্ঠান হতে পারত, গণতন্ত্র উন্নয়নের মন্দির, মসজিদ বা গীর্জা হতে পারত। আজকে ২১টি বছর ধরে মার্কসীস্ট কমিউনিস্ট পার্টি পঞ্চায়েতের ইনস্টিটিউশনকে একেবারে করাপশনের এবং দুর্নীতির প্রতিষ্ঠানে প্রতিষ্ঠিত করেছেন। লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা সেখানে লুঠ হচ্ছে, রুর‍্যাল উন্নয়ন না করে, মানুষকে বঞ্চিত করে, গ্রামীণ উন্নয়ন না করে, মার্কসীস্ট কমিউনিস্ট পার্টি সম্পদ সৃষ্টির মাধ্যমে পশ্চিমবঙ্গে মানুষের লেজিটিমেট রাইট কার্টেল করছে। আজকে ৩ হাজার ৩১৫টি গ্রাম পঞ্চায়েত, তার ৫০ পারসেন্ট অডিট আজ পর্যন্ত হয়নি অর্থাৎ ১৯৯৭ সাল পর্যন্ত হয়নি। ১৯৮৬ সালের পর থেকে আজ পর্যন্ত ৩৪১টি পঞ্চায়েত সমিতির অডিট হয়নি। মাননীয় শাসক দলের এম এল এ-রা তো রয়েছেন, আমি ভুল বলছি না ঠিক বলছি ধরিয়ে দেবেন। ১৬টি জেলা পরিষদের অডিট হয়নি। সঙ্গে সঙ্গে পি এল অ্যাকাউন্টের এবং লোক্যাল ফান্ডের টাকা তারা প্রিন্সিপল এ জি-র কনফারেন্স না নিয়ে, পারমিশন না নিয়ে অপারেট করছেন। আজকে অ্যাডমিনিস্ট্রেটিভ পেট্রোনেজের ফলে

ইনস্টিটিউশনগুলো করাপশনে ভরে গেছে, সেগুলোর বিরুদ্ধে কোনও কথা বলা হয়নি। আজকে ডি এম এস ডি ও, বি ডি ও বস হচ্ছে সি পি এমের নেতারা, কোটি কোটি টাকার অ্যাসেট আজকে সি পি এম নেতাদের হাতে। যার ফলে বামফ্রন্ট সরকার যে সমস্ত স্কীম হাতে নিয়েছিল সেগুলো ইমপ্লিমেন্ট হয়নি। অথচ ভারতবর্ষের বুকে মার্কসীস্ট কমিউনিস্ট পার্টি বুক ফুলিয়ে বলে বেড়াচ্ছেন যে আমরা নাকি পঞ্চায়েতের ক্ষেত্রে প্রথম স্থানে রয়েছি। আজকে বাংলার বুকে ৩৮ হাজার ৬০০টি গ্রাম রয়েছে, সেখানে আজ পর্যন্ত ১০ হাজার গ্রামে বিদ্যুৎ দিতে পারেননি। ৩৮ হাজার ৬০০টি গ্রামের মধ্যে ৫ হাজার গ্রামে আজ পর্যন্ত মানুষের পরিষ্কার পানীয় জলের ব্যবস্থা করে দিতে পারেননি। এরপরেও আপনারা গর্ব করেন? আসলে আপনারা হচ্ছেন নির্লজ্জ, বেহায়া, দু কান কাটা, রাস্তার মাঝখান দিয়ে যান।

[3-00 — 3-10 p.m.]

৮৫ থেকে ৯৫ সাল পর্যন্ত এই ১০ বছরে বামফ্রন্ট সরকার ১৮টি প্রাইমারি স্কুল করেছে। ওখানে বসে রয়েছেন মাননীয় মুখ্যমন্ত্রী এখনও পর্যন্ত ৫শত পোস্ট রুর‍্যাল হসপিটাল ডাক্তারদের খালি পড়ে রয়েছে। সেইগুলিকে ভর্তি করার কোনও বন্দোবস্ত করেননি আমাদের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী। আজকে ওরা গর্ব করে বলেন, ওনারা বলেন ভূমিসংস্কারের কথা, ১২.১০ লক্ষ একর যে এগ্রিকালচারাল ল্যান্ড যা ভেস্টেড হয়েছে, সেইগুলি আজকের দিন পর্যন্ত ৩.৯০ লক্ষ একর জমি, এই জমি ভেস্টেড হয়েছে ২১ বছর ধরে। বামফ্রন্টের রাজত্বে ১.৩১ লক্ষ একর জমি যেগুলি ভেস্টেড হয়েছে, ইউনাইটেড ফ্রন্টের আমলে অর্থাৎ সাড়ে ২২ বছরে ৫.২৮ লক্ষ একর জমি এগ্রিকালচারাল ল্যান্ড ভেস্টেড হয়েছে, এটা আমরা দেখেছি। এই যে ভেস্টেড এগ্রিকালচারাল ল্যান্ড এইগুলি যদি বাদ দিই ১২.১০ থেকে ৫.২৮ বাদ দিলে থাকে ৬.৯২। ২ লক্ষ একর জমি ৬৬ সালে কংগ্রেসি আমলে ভেস্টেড হয়েছে, ৪.৯২ হয়েছে ৭২ থেকে ৭৭ সাল পর্যন্ত। এটা লেফট ফ্রন্ট বা ইউনাইটেড ফ্রন্টের আমলে নয়। ওরা বুক বাজিয়ে বলেন আমরাই ভূমিসংস্কার করেছি। ১০.২ লক্ষ থেকে ৪.৭০ লক্ষ যদি বাদ দিই তাহলে ৫.৩২ লক্ষ একর যেটা ডিস্ট্রিবিউট করা হয়েছে, সেটার বেশির ভাগ ৭২-৭৭ সালে কংগ্রেসি আমলে করা হয়েছে ইউনাইটেড ফ্রন্ট বা লেফট ফ্রন্টের আমলে নয়। ২০ বছর ধরে ৪.৭০ ডিস্ট্রিবিউট করেছে, আমরা করেছি ৫ বছরে ৫.৩২ লক্ষ একর। এর কোনও উল্লেখ কিন্তু রাজ্যপালের ভাষণে নেই। আর্থ-এমপ্লয়মেন্ট ৯৭ সালে ৫৪ লক্ষ ৩৮ হাজার বেকার ছিল, ৭২ সালে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ এর রেজিস্ট্রিকৃত বেকারের সংখ্যা কত ৯৫, ৯৬, ৯৭ সালে ৩০ হাজার বেকারের মধ্যে বন্দোবস্ত হল, চাকরি পেল ২২ হাজার। এর থেকে বামফ্রন্ট সরকারের বেকারদের প্রতি তাদের মনোভাব নতুন করে তুলে ধরার কোনও অবকাশ নেই। তাই বলব, যে মিথ ওরা তৈরি করেছেন, বলছেন ল্যান্ড রিফর্ম

করেছেন, কংগ্রেস আমলে নাকি হয়নি, ইউ এফ বা এল এফ-এর আমলে হয়েছে। সেসরু যেটা করেছেন সেটাও ইমপ্লিমেন্ট হল না, আবার সেল্ফ এমপ্লয়মেন্ট-এর ব্যাপারে দেখছি রাজ্যপালের ভাষণে কিছু নেই। ৩০ হাজার প্রাইমারি স্কুল টিচার ২ বছর ধরে মাহিনা পাচ্ছে না, তাদের কোনও কথা রাজ্যপালের ভাষণে নেই। ৪০ হাজার অবসরগ্রহণ করেছেন যে সমস্ত শিক্ষক তারা অবসরকালীন যে সমস্ত সুযোগ সুবিধা সেইগুলি পাচ্ছে না। এর কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে থাকবে না। মাননীয় মন্ত্রী সূর্যকান্ত মিশ্র ম্যালেরিয়ায় আক্রান্ত হলেন রাজভবনে এবং তিনজন কর্মীও আক্রান্ত হলেন, তার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। কোন কোন জেলায় কত চাকরি পেয়েছে সেটারও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। ইলেকট্রিক সাপ্লাই এর ফুয়েল সারচার্জ বাড়াবার জন্য এরা সুযোগ করে দিয়েছে। ডি কে বসু আমাদের লোক নয়, উনি জ্যোতি বসুর বন্ধু তাকে কমিশনের চেয়ারম্যান করা হল। তার রিপোর্ট সরকারের বিরুদ্ধে গেল। তখন প্রাইভেট কোম্পানি সি ই এস সি গোয়েঙ্কাদের সাথে কথা বলে যে জিনিসটা করা হল, গোয়েঙ্কাদের কাছে নির্বাচনে টাকা আনতে গেলে জ্যোতিবাবু যখন তার বাড়িতে খানাপিনা করেন, সেটা করতে গেলে কিছু সাহায্য করতেই হয় শঙ্কর সেন অসীম দাশগুপ্ত এতে বিব্রতবোধ করেন, সি ই এস সি-র গোয়েঙ্কার প্রসঙ্গে সি পি এম-এর বন্ধুরা কি বলেন? মাননীয় রাজ্যপালের ভাষণে রাস্তার অবস্থা নিয়ে যে কথা বলা হয়েছে এটা সর্বৈব মিথ্যা। উলুবেড়িয়ার রাস্তার অবস্থা অত্যন্ত খারাপ বলে—পিঠে ব্যথা করে বলে—মুখ্যমন্ত্রীকে হেলিকপ্টারে যেতে হয়। অথচ এখানে রাস্তা সন্তোষজনক বলা হয়েছে। আমরা জানতে চেয়েছিলাম কত শতাংশ রাস্তা খারাপ, কত শতাংশ ভাল, সেটা রাজ্যপালের ভাষণে নেই। পরিবহনের ক্ষেত্রে একজিকিউটিভ বাস চালু করেছেন যাদের ৫ টাকা খরচ করার ক্ষমতা রয়েছে, তারা এটায় চাপবেন, কিন্তু আমরা জানতে চাই, সাধারণ মানুষের জন্য যে দেড় টাকা ভাড়া দিয়ে লোকেরা যাতায়াত করতে পারে সেই বাসগুলো কোথায়? এই সমস্ত বিষয়গুলো কোথায়? যে কোনও পয়েন্টে ঘণ্টার পর ঘণ্টা দাঁড়িয়ে থেকে মানুষ বাস পায়না। বিধানসরণি, রাসবিহারী অ্যাভেনিউ, রসা রোড কলকাতার এই সমস্ত রাস্তাগুলো থেকে হকার উচ্ছেদ করে রাস্তা প্রশস্ত করা হবে। মাত্র .১ কিলোমিটার রাস্তা প্রশস্ত করা হয়েছে গড়িয়াহাটের বুলেভার্ড থেকে গোলপার্ক পর্যন্ত। আর কোনও রাস্তা কেন প্রশস্ত করা হল না তার কোনও উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। হাউসিংয়ে ৯০০ স্কোয়ার ফিট বাড়ির দাম চৌদ্দ থেকে ষোল লক্ষ টাকা। মাননীয় মন্ত্রী গৌতম দেব মহাশয় এখানে নেই, থাকলে জিজ্ঞাসা করতাম এই সরকার কাদের স্বার্থে রক্ষার কথা ভাবছে। যারা দু-তিন হাজার টাকা মাইনে পায় তারা কি করে চৌদ্দ লক্ষ টাকার ফ্লাট কিনবে? নিম্নবিত্ত মানুষের জন্য কেন এই সরকারের মাথাব্যথা নেই? শিক্ষার বিষয়ে বলি, এতদিন পর আজকে রাজ্য সরকার ঘোষণা করছে ইংরাজি চালু করতে হবে। রাজনীতির বাইরে কত মানুষ শিক্ষাবিদ তারা এই ব্যাপারে আন্দোলন করেছে। কতগুলো

বছর আপনারা বাংলার শিশুদের ইংরাজি পড়তে দিলেন না। আজকে এতদিন পর আপনারা আবার ভাবছেন ক্লাস থ্রি থেকে ইংরাজি চালু করবেন। আজকে সেসব কথা রাজ্যপালের ভাষণে নেই। আজকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বিভিন্ন নেতা ইংরাজি নিয়ে বিভিন্ন রকম কথা বলছেন। আমি মনে করি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যেসব নেতা প্রাথমিক স্তরে ইংরাজি তুলে দেবার সিদ্ধান্ত গ্রহণ করেছিল তাদের বাংলার মানুষের সামনে ব্রিগেড প্যারেড গ্রাউন্ডে গিয়ে ক্ষমতা চাইতে হবে। যদি ক্ষমা না চান তাহলে তাদের শাস্তি পেতে হবে এবং বাংলার মানুষ সেই শাস্তি আপনাদের দেবে। তাই আমাদের দাবি ক্লাস ওয়ান থেকেই ইংরাজি চালু করা উচিত। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, ব্রিটিশ আমলে এবং কংগ্রেস আমলেই হাসপাতাল তৈরি হয়েছিল, আর হাসপাতাল কোথায়। কলকাতায় মানুষের চাপ বেড়েছে, রোগী বেড়েছে, রোগ বেড়েছে, রুর‍্যাল বেঙ্গল এবং সুবার্বন এরিয়া থেকে রোগীরা এখানে আসছে। আজকে হাসপাতালগুলোর অবস্থা অত্যন্ত খারাপ, সে ন্যাশনাল মেডিক্যাল কলেজ, আর জি কর, নীলরতন, এস এস কে এম সবগুলোই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পি জি হাসপাতাল, প্রেসিডেন্সি জেনারেল হাসপাতালের নাম পাল্টে এস এস কে এম রাখা হয়েছিল। কিন্তু আবার এস এস কে এমের নাম পাল্টে পি জি হাসপাতাল হয়ে গেছে। পল্টু রায়চৌধুরি, গোপাল গাঙ্গুলি তারা সার্টিফিকেট না দিলে ওখানে চিকিৎসা হয় না, বেড পাওয়া যায় না ওষুধ পাওয়া যায় না। এসব কথার উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই। আজকে হু একটা ডাইরেকটিভ দিয়েছেন, একটা ইনস্ট্রাকশন দিয়েছে যে ২০ জন পিছু একটা বেড। আর এখানে দু হাজার জন পিছু একটা বেড আছে। রাজ্যপালের ভাষণে তার কোনও উল্লেখ নেই। রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব ডাঃ গৌরীপদ দত্ত এনেছেন তাকে আমাদের সমর্থন করে বক্তব্য রাখতে হবে? সুপ্রিমকোর্ট একটা ডাইরেকটিভ দিয়েছে কোনও রোগীকে ফেরত দেওয়া চলবে না। আগে রোগী ফেরত দেওয়ার সময় লিখে দেওয়া হত নো বেড, রিগ্রেট। আজকাল রোগী ফেরত দেওয়ার সময় সেই স্ট্যাম্পও মারা হচ্ছে না। যদি সে আদালতের শরণাপন্ন হয় সেইজন্য। এসব কথা রাজ্যপালের ভাষণে নেই। আজকে পি এইচ ই-র আর্সেনিক প্রকল্পের কথা বলা হচ্ছে। আমি বলতে চাই, মালদা জেলার কালিয়াচকের মানুষ কি আর্সেনিকমুক্ত জল পাচ্ছে? মাননীয় মুখ্যমন্ত্রী সেই কথা লিখে পাঠাননি, সরকারকে, আর সরকার রাজ্যপালকে আলুর ক্ষেত্রে দেখুন আলু যখন উৎপাদন হচ্ছে তখনও ৭ টাকা এখনও ৭টাকা। জানি না মাননীয় সদস্যদের কিনে খেতে হয়, না ভেট আসে। উত্তরবঙ্গে একদিকে কৃষিজমিকে চ-বাগান করে দেওয়া হচ্ছে, অপর দিকে চা-বাগানগুলোকে প্রমোটারদের দিয়ে দেওয়া হচ্ছে বাড়ি করার জন্য। এই দ্বিমুখী নীতির কোনও উল্লেখ নেই মাননীয় রাজ্যপালের ভাষণে। আজকে এই রাজ্যপালের ভাষণের প্রতি চাষীরা, কৃষকরা অনাস্থা দেখিয়েছেন। আজকে আপনাদের

শিল্পনীতি কোথায় গেছে দেখুন সমস্ত ইন্ডাস্ট্রিয়াল বেল্টগুলোতে মানুষ আজকে দারুণ ভাবে আপনাদের বিরুদ্ধে তাদের রায় দিয়েছেন। মাননীয় মুখ্যমন্ত্রী নেই, তাই তাকে জানাতে পারলাম না, তিনি তো আবার আওড়াবেন সেইসব কথা, যে-কথা বুদ্ধদেব বাবু বা বিমানবাবু তৈরি করে দেবেন। তাই এই ধন্যবাদসূচক প্রস্তাবের সর্বৈব বিরোধিতা করে এবং আমাদের সদস্যদের আনা সংশোধনীর সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 p.m.]

**শ্রী হরিপদ বিশ্বাস ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন জানাই। সেদিন রাজ্যপালের ভাষণের সময় কংগ্রেসের বিধায়করা যে-দৃশ্যের অবতারণা করেছিলেন, তাকে ধিক্কার জানাই। আজকে একজন কংগ্রেস সদস্য বললেন, যিনি আজকে প্রধানমন্ত্রী হলেন, তিনি আর এস এস-এর সদস্য ছিলেন। আমি আর একটি বিষয় আপনাদের স্মরণ করিয়ে দিতে চাই, যারা রাজ্যপালের ভাষণের দিন নেচেছিলেন, তাদের গুরু, ৬০-এর দশকে যখন উত্থাল-পাতাল আন্দোলন সংগঠিত হচ্ছে, জয়প্রকাশ নারায়ণ যখন কলকাতায় এসেছিলেন সেইসময় এক মহিলা তার গাড়ির উপর উঠে নেচেছিলেন আর বলেছিলেন নাচ মেরে বুলবুল তো পয়সা মিলেগা। তিনিও আর এস এস-এর সদস্য, গোপনে ছিলেন, এখন প্রকাশিত হচ্ছে। কারণ আপনারা জানেন, সে বি জে পি-র সাথে ঐক্যবদ্ধ ভাবে নির্বাচনে লড়াই করেছিল। তাই, রাজ্যপালের ভাষণের উপর যে-কথা বলেন আপনারা তার তীব্র বিরোধিতা করছি। শুনছি ভূমিসংস্কার নাকি কংগ্রেস করেছে। আরে! এই রাজ্যে কংগ্রেস তো জোতদার-জমিদারদের দল ছিল, পঞ্চায়েত ওদের বাড়িতেই বসত, পঞ্চায়েতে নির্বাচন ওরা করত না—এটা বোধ হয় ওদের জানা ছিল না। আসলে ভূমি সংস্কারের কাজটা শুরু হয়েছিল ৬০-এর দশকে, আমাদের নেতা হরকৃষ্ণ কোঙরের নেতৃত্বে জমি-দখল শুরু হয়েছিল। সেই সময় জমি আন্দোলন আমাদের রাজ্যে শুরু হয়েছিল। আমরা বলেছিলাম যে, যদি ভূমিসংস্কার না করা যায়, তাহলে ভারতের শিল্প ব্যবস্থায় বন্ধ্যা সৃষ্ট হবে। তাই যেদিন জমি আন্দোলন শুরু হয়েছিল, লক্ষ লক্ষ বিঘা জমি দখল করেছিলাম এবং গরিব মানুষের মধ্যে বন্টন করেছিলাম। তাপসবাবু বললেন যে, ১৯৭২-৭৭ সাল পর্যন্ত ওনারা ভূমি সংস্কারের কাজ করেছে এটা মিথ্যা কথা। আমরা জমি দখল করেছিলাম। সেই জমি দখল করার পরে ৭২-এর সন্ত্রাসে আমরা এলাকা ছাড়া হয়ে যাই। সেই সময় সিদ্ধার্থশঙ্কর রায়ের ভিত্তিতে সেই যে জমি দখল করেছিলাম, যে জমি গরিব মানুষের মধ্যে বন্টন করেছিলাম, সেই জমি আবার পুনরায় যে স্যালো টিউবওয়েল যাদের আছে, তাদের মধ্যে বণ্টন করল। আমরা বাইরে ছিলাম। আমরা আমাদের কৃষকদের বলেছিলাম যে, যদি তোমরা দুটো একটা পাট্টাও পাও, সেই পাট্টা

নাও। একটা সময় আসবে, ওই জমির উপর দাঁড়িয়ে আবার আন্দোলন সংগঠিত করব। কংগ্রেস ভূমি সংস্কার করেনি। কংগ্রেস যদি ভূমি সংস্কার করবে, তাহলে ভূমি সংস্কারের চিত্রটা কি? গোটা দেশে যে ভূমি সংস্কারের কাজ হয়েছে, যা জমি বন্টন হয়েছে ত ১৯ ভাগ জমি পশ্চিমবঙ্গে আমরা বন্টন করতে পেরেছি। এর দ্বারাই প্রমাণিত হয় যে কংগ্রেস ভূমি সংস্কার চায় না। স্যার, এরা শিল্প কারখানা খোলার কথা বলেছেন। বন্ধ কারখানা আজকে সারা দেশে। ৪ লক্ষের উপর বন্ধ কারখানা। কারখানা খোলার কথা বলছেন, শুধু পশ্চিমবঙ্গ কেন, সারা দেশের কারখানার খোলার কথা তো বলেন? ভূমি সংস্কার তো আপনারা করেননি। ৪৫ বছর তো দেশটাকে চালালেন। আমাদের দেশে লক্ষ লক্ষ বিঘার জমির মালিক রয়েছে। পাশাপাশি রয়েছে ভূমিহীন কৃষক। এখনও স্বাধীন ভারতে কুৎসিত আইন আছে যে, নব পরিণীতা স্ত্রীকে ভোগ করার জন্য তুলে দিতে হয় জোতদারদের কাছে। এই জায়গায় আমরা দাঁড়িয়ে আছি। কুৎসিত আইন রয়েছে যে, জোতদারদের সামনে ছাতা মাথায় দিয়ে চলতে পারে না। উঁচু পিঁড়িতে বসতে পারে না। এইকথা তো আপনারা বলেন নি? স্যার আমি বলছি যে, কারখানা খোলা সম্ভব হতে পারে, যদি সারা দেশে আমূল ভূমি সংস্কার করা যায়, জোতদারদের জমি কেড়ে নিয়ে গরিব মানুষের মধ্যে বণ্টন করা যায়। এটা শুধু আইনের দ্বারাই সম্ভব নয়। স্যার, আমার সময় অল্প। কংগ্রেস যারা উপস্থিত আছেন, তারা আজকে কে কোন কংগ্রেস, তা আজকে বোঝা মুশকিল। যা দেখছি কদিন যাবৎ কে মূল, কে তৃণমূল, কে মগডাল এটা বোঝা মুশকিল।

[3-20 — 3-30 p.m.]

তৃণমূলের যিনি নেত্রী তার সম্বন্ধে আমি দু একটি কথা বলতে চাই। এখানে ক্ষেত মজুরের কথা বলা হয়েছে, কৃষিশ্রমিকের কথা বলা হয়েছে। আজকে সারা দেশে কৃষিশ্রমিকের সংখ্যা ২৫ কোটি। কৃষিশ্রমিকের কথা বলা আছে। কৃষিশ্রমিকের জন্য আমরা সারা দেশে আইন প্রণয়নের জন্য বলেছি। সে বিষয়ে তো আপনারা কিছু বললেন না। গত ১২ই মার্চ ৯৭ তে পার্লামেন্ট মধ্যে বামপন্থী সাংসদরা আন্দোলন করেছিলেন কৃষিশ্রমিকদের জন্য আইন প্রণয়ন করে সংগঠিত করার জন্য। বেশির ভাগ শ্রমিক যারা অসংগঠিত, যারা ক্ষেতমজুর তাদের জন্য স্বাধীনতার এই পঞ্চাশ বছরেও তো কোনও আইন প্রণয়ন করা হল না। কংগ্রেসের সদস্যদের বক্তব্যের মধ্যে সেটা তো বলা উচিত ছিল। আপনারা ভূমিসংস্কারের কথা বলছেন। আজকে পার্লামেন্টের মধ্যে আমাদের সাংসদরা আন্দোলন করেছিলেন কৃষিশ্রমিকদের জন্য সার্বিক আইন করতে হবে। তাদের কাজের গ্যারান্টি দিতে হবে। তাদের প্রসূতিকালীন সাহায্যের ব্যব করতে হবে। আজকে সংগঠিত ক্ষেত্রে অনেক সুবিধা আছে কিন্তু অসংগঠিত ক্ষেত্রে তো কোনও সুবিধা নেই। আজকে সরকারি ক্ষেত্রে মহিলারা মেটারনিটি লীভ পান কিন্তু

আমাদের দেশের সাত থেকে নয় কোটি কৃষিশ্রমিক রয়েছে, মহিলা কৃষিশ্রমিক আছেন যারা এক মুঠো ভাতের জন্য গর্ভাবস্থাতেও তাদের মাঠে ছুটে যেতে হয়। তাদের কোনও সহায়তা নেই। তার চোখে ঘুম নেই শুয়ে শুয়ে সে স্বপ্ন দেখে গরম ভাতের। পরের দিন সে মাঠে যায় ঘোর বর্ষার মধ্যে। এক গন্ডা, দু গন্ডা বীজ সে তুলে নিয়ে যায় এক জমি থেকে আরেক জমিতে। সেখানে রুইতে রুইতে তার প্রসব বেদনা উঠে, মাঠেই তার বাচ্চা জন্মায়। এদের জন্যই সেদিন বামপন্থীরা পার্লামেন্টের মধ্যে আন্দোলন করেছিলেন, আর আমরা বাইরে আন্দোলন করেছিলাম। আপনারা ৪৫ বছরের শাসনে শোষণ, লুণ্ঠন করলেন আর এই ২৫ কোটি নিপীড়িত মানুষের জন্য আইন প্রণয়ন করলেন না? আপনারা বলছেন যে কারখানা খুলবেন। পশ্চিমবাংলায় কারখানা খোলার কথা বলেছেন। কারখানা খুলবে কি করে? আপনারা তো যে সমস্ত ব্যবস্থা চালু করে গেছেন তার মধ্যে দিয়ে তো শিল্প ব্যবস্থা ধ্বংস হয়ে যাবে। আপনারা তো গ্যাটের কথা বললেন না। প্রণব মুখার্জি গ্যাট চুক্তিতে সই করেছিলেন। আজকে আমাদের দেশের কৃষকরা বীজ তৈরি করতে পারবে না। আজকে আমাদের দেশে যে সমস্ত হাইব্রীড বীজ চালু হয়েছে। বিদেশ থেকে আমদানি করা হচ্ছে। আমাদের দেশজ বীজ হারিয়ে যাচ্ছে। বাঁধাকপির বীজ যেটা গ্রীণ এক্সপ্রেস নামে বিক্রি হচ্ছে ১৫ হাজার টাকা কেজি। হাইব্রীড টমেটো ২৫ হাজার টাকা কেজি। শুধু সবজিই নয় গ্রামের গাঁদা ফুল, আজকে বিক্রি হচ্ছে ইনকা নামে। প্রতি চারার দাম ৩ টাকা। এই চারা এমনভাবে তৈরি হয় যার কোনও বীজ হয় না, একবারই মাত্র অঙ্কুরোদ্গম হয়। একটা কৃষিব্যবস্থাকে পঙ্গু করে দেওয়া হচ্ছে। গ্যাট চুক্তির মাধ্যমে আমরা দেশজ বীজ হারিয়ে ফেলছি। মার্কিন সাম্রাজ্যবাদ জীন প্রিসার্ভ করছে আর আমরা আমাদের বীজ হারিয়ে ফেলছি। অনেক প্রজন্মের ইতিমধ্যেই অবলুপ্তি ঘটেছে, গ্যাটের কথা আপনারা বললেন না, আপনারা শুধুই বিরোধিতা করে গেলেন। আপনারা বিদ্যুতের উপর বলতে গিয়ে অনেক কথা বলেছেন, বিদ্যুতের পরিসংখ্যান হচ্ছে এই রকম ১৯৭৭ সালে ৩ হাজার ৩৪৬ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে এবং ১৯৯৭ সালে ১১ হাজার মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন হয়েছে। গ্রামবাংলায় সব জায়গায় আমরা বিদ্যুৎ সংযোগ করতে পারিনি, এখনও কিছু কাজ বাকি আছে। মিঃ স্পিকার স্যার, আজকে কংগ্রেস নায়করা যে সব কথা বললেন তার সমস্তটাই মিথ্যা কথা, তারা মিথ্যা কথা ছাড়া সত্য কথা কোনও দিন বলতে পারেন না। কংগ্রেস সদস্যরা বলেছেন সব দিক থেকে আমাদের রাজ্য পিছিয়ে পড়েছে। কৃষি উৎপাদন দ্বিগুণেরও বেশি হয়েছে এবং রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পুরস্কারও নিয়ে এসেছে, এটা আমাদের গর্ব। আপনারা শিক্ষার ব্যাপারে বলেছেন যে শিক্ষকরা মাহিনা পান না। আপনারা ইতিহাসের দিকে তাকিয়ে দেখুন আমাদের রাজ্যে যারা প্রাইমারি টিচার তাদের আগে বলা হত প্রায় মরা টিচার। আগে শিক্ষকদের সাথে কেউ মেয়ের বিয়ে দিত না, কারণ তাদের মাহিনা ছিল অত্যন্ত কম। এখন মামলা চলছে এবং তার জন্য কিছু সমস্যা দেখা দিচ্ছে, আর এই

মামলা আপনারাই করেছেন, আপনারা মামলা তুলে নিন তাহলেই সমস্যা মিটে যাবে। শিক্ষার কথা যদি বলেন তাহলে বলব আজকে সারা দেশের প্রায় ১০০ কোটি জন সংখ্যা আর পৃথিবীতে ৫০০ কোটি। সারা পৃথিবীতে নিরক্ষর মানুষের সংখ্যা প্রায় ১০০ কোটি এবং তার অর্ধেক মানে ৫০ কোটি নিরক্ষর এই ভারতবর্ষে। তার মানে প্রথম স্থান অধিকার করেছে ভারত। এটা কিন্তু কংগ্রেসের অবদান। আজকে সেই কংগ্রেস শিক্ষার কথা বলে, ওরা চায় না দেশের সব মানুষ শিক্ষিত হোক, তাদের চেতনা আসুক। তাদের চেতনা এলে ওদের ক্ষমতায় টিকে থাকা সম্ভব হবে না। তাই ওরা দেশের মানুষকে নিরক্ষর কবে রেখেছে। বামফ্রন্ট ক্ষমতায় আসার পর বহু স্কুল করেছে তার ফলে আজকে ৭২ পারসেন্টের উপর মানুষকে আমরা সাক্ষর করে তুলেছি। ভারতবর্ষের মধ্যে আজকে আমরা গর্বের জায়গায় অবস্থান করছি। আপনারা সমবায়ের কথা বলেছেন, ১৯৭৬ সলে সমবায়ের সদস্য সংখ্যা ৪ লক্ষ ৬১ হাজার ছিল কিন্তু আজকে সেটা ৬৬ লক্ষ হয়েছে। অর্থাৎ দেশের ব্যাপক মানুষ আজ সমবায়ের মাধ্যমে তাদের জীবন নির্বাহ করার জন্য কাজ করা শুরু করেছে। আজকে ১৯৭৭ সালে ১০,৮৯১টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে, ১৯৮৭ সালে ২৯,২৬৪টি মৌজায় বৈদুতিকরণ হয়েছে। ১৯৭৬ সালে ৬৩.৬ লক্ষ মেট্রিক টন ধান উৎপাদন হয়েছিল, আর ১৯৯৬ সালে ১১৯.২৭ লক্ষ মেট্রিক টন ধান উৎপাদন হয়েছে। ফার্টিলাইজার আগের তুলনায় আমাদের রাজ্যে অনেক বৃদ্ধি পেয়েছে। যেমন ১৯৭৬ সালে নাইট্রোজেন ব্যবহার হয়েছিল ১২৩.৮ হাজার মেট্রিক টন। ১৯৯৬ সালে ব্যবহার হয়েছে ৫১২.২ লক্ষ মেট্রিক টন। ১৯৭৫ সালের ফসফেট ব্যবহার হয়েছে ৬৬.৫ হাজার মেট্রিক টন। ১৯৯৭ সালে ব্যবহার হয়েছে ১৯৫.২ লক্ষ মেট্রিক টন। পটাশ ব্যবহার হয়েছিল ৪৮.০ লক্ষ মেট্রিক টন। এখন হচ্ছে ১৪০.৩ লক্ষ মেট্রিক টন। স্বাভাবিক ভাবেই এর মধ্যে দিয়ে এটা বোঝা যায় আমাদের রাজ্য শুধু কৃষি নয়, সেচ, বিদ্যুৎ, শিল্প-বাণিজ্য, প্রভৃতি সমস্ত দপ্তরেই প্রশংসনীয়ভাবে কাজ করে চলেছে। পরিশেষে, বিরোধীদের আনা সংশোধনীর বিরোধিতা করে এবং আমাদের আনা ধন্যবাদসূচক প্রস্তাবের সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 p.m.]

**শ্রী মুর্সোলিন মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল যে ভাষণ এখানে রেখেছেন সেই ভাষণকে অভিনন্দিত করে মাননীয় সদস্য গৌরীপদ দত্ত মহাশয় যে ধন্যবাদসূচক প্রস্তাব এখানে এনেছেন তাকে সমর্থন করে এবং বিরোধীদের সংশোধনী প্রস্তাবের বিরোধিতা করে আমার বক্তব্য শুরু করছি। একটু আগে এখানে প্রাজ্ঞ এবং বহুদিনের অভিজ্ঞ বিধায়ক মাননীয় সত্যরঞ্জন বাপুলি মহাশয় বক্তব্য রেখেছেন। বক্তব্য রাখতে গিয়ে তিনি গত ২১ বছর ধরে চুপ করে থেকে বামফ্রন্ট সরকার এবং এই নির্বাচন উত্তর পরিস্থিতির মধ্যে জনগণের রায়ে সুপ্রতিষ্ঠিতভাবে সংখ্যাগরিষ্ঠ অংশের

মানুষের রায় নিয়ে দিল্লিতে উচ্চকক্ষে যাওয়ার জন্য এবং সরকার সম্পর্কে তারা যে বক্তব্য রেখেছেন সেই কথা দিয়ে আমি শুরু করছি।

স্যার, একজন ছাত্র কবিতার লাইন পাঠ করছে, কপোল ভাসিয়া যায় নয়নের জলে। ছাত্রটি কপোল শব্দের অর্থ জানতে চাইল শিক্ষক মহাশয়ের কাছে। কিন্তু শিক্ষক মহাশয় কপোলের অর্থ জানতেন না তাই তিনি বললেন, এটা কপোল হবে না কপাল হবে। কপাল ভাসিয়া যায় নয়নের জলে—হবে। পশ্চিমবাংলার জনগণের আত্মমর্যাদায় ভূষিত, আত্মপ্রত্যয়ে জড়ানো উত্তরনের যে ছবি এখানে ভেসে উঠেছে ওদের ইচ্ছাকে নস্যাৎ করে, তাতে ওদের নয়নের জলে কপোল ভাসিয়া তুলেছে। সমস্তই স্ব-বিরোধী কথাবার্তা। কিন্তু ছাত্র জিজ্ঞাসা করল নয়নের জলে কপাল কি করে ভাসবে? তখন শিক্ষক বলল, পায়ে দঁড়ি বেঁধে গাছে ঝুলিয়ে দেওয়া হয়েছিল তাই নয়নের জল কপলে পড়ে ভেসে যাচ্ছিল। পশ্চিমবাংলার জনগণ সম্পূর্ণ ভাবে গণতান্ত্রিক অভিজ্ঞতার মধ্যে দিয়ে দাঁড়িয়ে নির্বাচনে অংশগ্রহণ করে তাদের প্রতিনিধি নির্বাচিত করেছেন। হ্যাঁ, পশ্চিমবাংলার মাটিতে শ্রী সত্যরঞ্জন বাপুলি মহাশয়ের বিধানসভা কেন্দ্রেও আট হাজার ভোটে পরাজিত করে বামফ্রন্টের, আর এস পি-র প্রার্থী লক্ষ্যাধিক মার্জিনে জয়লাভ করে ওদের সমস্ত জমানত জব্দ করে দিয়েছে। ওদের সমস্ত জমানতকে জব্দ করে দিয়েছে। কাজেই আমাদের ভীত হওয়ার কোনও প্রশ্ন নেই। আমাদের পিছিয়ে আসার কোনও সম্ভাবনা নেই। সারা ভারতবর্ষে যে পরিস্থিতি তৈরি হয়েছে, আর এস এস সেই হন্তক যারা স্বাধীনতা আন্দোলনের মহান সেনানি মহাত্মা গান্ধিকে হত্যা করেছিলেন তাদের উত্তরসরীরা ভারতবর্ষের কেন্দ্রীয় সরকারে আসীন হতে চলেছেন। সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের ঐতিহ্যকে বহন করে স্বাধীনোত্তর ভারতবর্ষের এই মসীলিপ্ত দিনের সন্ধিক্ষণে আমরা দাঁড়িয়ে নিশ্চিতভাবে শঙ্কা প্রকাশ করতে পারি যে আমাদের জনগণ ভারতবর্ষের জনগোষ্ঠীকে, শ্রমজীবী মানুষের জনগোষ্ঠীকে সংহত এবং অধিকারকে এগিয়ে নিয়ে যাওয়ার কাজে এই পশ্চিমবঙ্গে জনগণ তার সঠিক ভূমিকা পালন করবে। আমাদের এখানে বক্তব্য রাখতে গিয়ে বিরোধীদলের মাননীয় বিধায়ক বন্ধুরা বললেন যে, আপনারা ফাটা রেকর্ডের মতো ভূমিসংস্কারের কথা আর কত কাল ধরে বলবেন? ভারতবর্ষে তৎকালীন উপরাষ্ট্রপতি বলেছিলেন যে, ইন্ডিয়া লিভস ইন হার ভিলেজস। সেই গ্রামীণ ভারতবর্ষের চেহারাটা কি? ঐ দল তার যে নেতা সেই কংগ্রেস দল দুর্গাপুর প্রস্তাবের মধ্যে দিয়ে মানুষের সামনে এনেছিলেন, লাঙ্গল যার জমি তার। নতুন তরুন কংগ্রেস বন্ধুদের ইতিহাস অধ্যয়ন যদি অনীহা থাকে তাহলে তারা একথা ভুলে গিয়েছেন যে, তারা কি করেছিলেন? ১৯৫৩, ১৯৫৭ সালে ল্যান্ড রিফর্মস অ্যাক্ট তৈরি হল। দেখা দেল ২৯ লক্ষ একর জমির বিতরণের নামে শুধু মাত্র পাথর, নুড়ি, ছড়িয়ে দিয়ে মানুষকে বঞ্চিত করা হল। এই বঞ্চনার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ নিশ্চিতভাবে সারা ভারতবর্ষের অভিনন্দন

কুড়িয়েছেন। সারা ভারতবর্ষের মানুষের অভিজ্ঞতার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষ উপলব্ধি করতে পেরেছেন যে, এখানে ২৯ লক্ষ একরের জমির মধ্যে তারা ২৫ লক্ষ একর জমি হস্তান্তরিত হয়েছিল রাজ্য সরকারের হাতে। তার প্রায় ২২ লক্ষের মতো জমি বিতরণ হল! এই যে জমি বিতরণ ঘটল, এর পরে আর কি পশ্চিমবঙ্গে জমি বাড়বে না? ভারতবর্ষে মৃত্তিকা ধ্বসে যাচ্ছে। অনেক জনপথ সাগরের জলে তলিয়ে যাচ্ছে। জলঙ্গী তার রাক্ষুসে ক্ষুধার মধ্যে দিয়ে উত্তরবঙ্গের বিস্তীর্ণ অঞ্চল গ্রাস করছে। দক্ষিণ ২৪ পরগনার ঘোড়ামারা দ্বীপের ভিন্ন ভিন্ন জনপদ সাগরের তলায় তলিয়ে যাচ্ছে। তাহলে ফসল ফলবে কোথায়? মানুষের স্থান কোথায় দাঁড়াবে? মানুষ মাটি কোথায় থাকবে? তাহলে পশ্চিমবঙ্গে জমির পরিমাণ বাড়বে না, কিন্তু প্রতি বছর মানুষের সংখ্যা বাড়ছে।

[3-40 — 3-50 p.m.]

আদমশুমারি অনুযায়ী দেখা যাচ্ছে প্রতি বছরই এটা পশ্চিমবঙ্গের শ্রমজীবী মানুষের ঘাড়ে পড়ছে। তাহলে তাদের বাঁচাবার জন্য পরিকল্পনা কি? যে রাজনৈতিক দল একদিন বলেছিল—লাঙ্গল যার জমি তার। যে রাজনৈতিক দল একদিন বলেছিল—গরিবি হাটাবো। যে রাজনৈতিক দল এখনও মানুষের কাছে ফেরিওয়ালার মতো ফেরি করে বেড়ান তারা এই স্ফীতি, অতিরিক্ত জনসংখ্যাকে মানুষের মর্যাদায় দাঁড় করবার জন্য গোটা দেশের মানুষের সামনে কি পরিকল্পনা এনে দাঁড় করিয়েছেন? এই রকম একটা প্রেক্ষাপটে দাঁড়িয়ে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার তার নিজস্ব সম্পদকে সংগঠিত করে তার জীবনীশক্তিকে সামনে তুলে এনে ভারতবর্ষের মধ্যে দৃষ্টান্তমূলকভাবে নগরায়নের দিকে এগুচ্ছে। ভারতবর্ষের আর ২৫/২৬টা রাজ্যের মধ্যে কোন রাজ্যে এমন করে মানুষের অধিকারকে, মানুষের স্বাভিমানকে, মানুষের আত্ম-মর্যাদাবোধকে সামনে তুলে ধরে, মেরুদন্ডকে সোজা করে উচ্চ কণ্ঠে ঐ শিক্ষা দিতে পারছে? ভারতবর্ষের অনেক রাজ্যের অনেক বড় বড় শহরই যখন সমস্যার মধ্যে দাঁড়িয়ে আছে তখন আমরা দেখছি ১৯৯১ সালের আদমশুমারি রিপোর্ট অনুযায়ী কলকাতার জনসংখ্যা বৃদ্ধির হার তুল্যমূল্য বিচারে অন্যান্য শহর থেকে ৬০ শতাংশ থেকে ৬৪ শতাংশে নেমে এসেছে। কি করে নেমে আসছে? এটা নিশ্চয়ই আলাদিনের আশ্চর্য প্রদীপের প্রভাবে নয়। নগরায়ণ পরিকল্পনা গ্রহণ করার ফলেই এটা সম্ভব হয়েছে। গ্রাম্য জীবনের গ্রামীণ সংস্কৃতিকে, ঐতিহ্যকে বহন করে নিয়ে এসে নগরায়ণ প্রচেষ্টার মধ্যে দিয়েই এটা সম্ভব হচ্ছে। সারা ভারতবর্ষের প্রেক্ষাপটে নিঃসন্দেহে এটা একটা নতুন দৃষ্টিভঙ্গি। আমরা দেখছি শুধু শহর কলকাতাই নয়, আমরা দেখছি পশ্চিমবাংলায় ১২২টি পৌর অঞ্চল রয়েছে—গ্রামকে যদি তুলে ধরতে হয়, যদি উন্নত অবস্থায় নিয়ে যেতে হয়, যে গ্রাম ভারতবর্ষকে বাঁচিয়ে রেখেছে সেই গ্রামকে তুলে ধরতে হলে তাকে নতুন মর্যাদায় প্রতিষ্ঠিত করতে হবে। যারা আজকে

ঐসব কথা বলছেন তারা বিগত দিনে গ্রামের জন্য কি করেছেন? আমরা গত ২১ বছর ধরে গ্রামকে নতুন মর্যাদায় প্রতিষ্ঠিত করতে চাইছি। এবিষয়ে বামফ্রন্ট সরকার যে নজির সৃষ্টি করে চলেছে তার তথ্য শহরের মানুষকেও প্রভাবিত করছে। পশ্চিমবঙ্গের নগরায়ণের ইতিহাস যদি আমরা দেখি, তাহলে দেখব যে, ১৯৪৭ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত নগরায়ণের পথে উত্তরণের ক্ষেত্রে মানুষের সাংস্কৃতিকবোধ, নাগরিক চেতনা, নাগরিক পরিষেবা, সব কিছু ধরে—মাত্র ১৮টা পৌর অঞ্চল ওরা তৈরি করতে পেরেছিলেন। আর তারপরের হিসাবটা যদি আমরা দেখি, তাহলে দেখব যে, ১৯৭৮ সাল থেকে ১৯৯৬ সালের মধ্যে রাজ্যে ২৯টা নতুন পৌর অঞ্চল গঠিত হয়েছে। আমাদের বিরোধী বন্ধুরা যখন এ রাজ্যে সরকার পরিচালনা করেছিলেন তখন এ রাজ্যে পৌর অঞ্চলের সংখ্যা ছিল মাত্র ১৮। তাই আমি বলতে চাই উন্নয়নের অর্থ কি? উন্নয়ন মানে শুধু রাস্তা ঘাট বা ব্রিজ নয়, উন্নয়ন মানে মানুষের চেতনা বৃদ্ধি এবং তার উপর দাঁড়িয়ে তাদের নিজেদের মর্যাদায় প্রতিষ্ঠিত হওয়া। এই প্রতিষ্ঠিত হওয়ার কাজে সারা পশ্চিমবাংলার সমস্ত শ্রমজীবী মানুষ এগিয়ে যাচ্ছেন। রবীন্দ্রনাথ, নজরুলের বাংলায় বিষমূলী বীজ ছড়িয়ে দেবার জন্য প্রতিক্রিয়াশীল শক্তির ফেরিওয়ালারা সংবাদ ব্যবসায়ীদের সাহায্যে সচেষ্ট হয়েছেন। কিন্তু পশ্চিমবঙ্গের সংগ্রামী জনগণ তাদের জামানত জব্দ করে দিয়ে উপযুক্ত জবাব দিয়েছেন। একদিন এই বাংলায় বিসমিল্লা খানের সানাই বাদনে ইমণ কল্যাণের সুরের মুর্ছনায় বাংলার পিতৃ হৃদয়ের রক্তক্ষরণের সুরের সঙ্গে একাত্ম হয়ে গিয়েছিল। পিতৃগৃহ থেকে মেয়ের পতিগৃহে যাবার যে যন্ত্রণা আমাদের সাংস্কৃতিক ঐতিহ্যকে সঞ্জীবিত করে তাকে ভাঙ্গতে চাইছে একালের প্রতিক্রিয়াশীল সাম্রাজ্যবাদী সাম্প্রদায়িক শক্তি। এটা আমাদের দুর্দিন। কিন্তু চেতনায় সমৃদ্ধ পশ্চিমবঙ্গের জনগণ একে রুখছে, ভবিষ্যতেও রুখবে এবং তারই প্রতিফলন মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে ফুটে উঠেছে। এইজন্য মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তা আমি সমর্থন করছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। মাননীয় রাজ্যপাল প্রতি বছরই ভাষণ দেন। আমরা পশ্চিমবাংলায় এমন অবস্থায় পড়তাম না যদি মাননীয় রাজ্যপাল কিছুটা আমাদের কথা শুনতেন। অনেকবার তার কাছে গিয়েছি, অনেক বক্তব্য রেখেছি কিন্তু আমরা দুঃখিত যে [****]।

**মিঃ স্পিকার ঃ** রাজ্যপালের নাম এইভাবে ব্যবহার করা যায় না। That will not be recorded.

*Note : Not recorded as ordered by the Chair.

[3-50 — 4-00 p.m.]

**শ্রী সাধন পাণ্ডে ঃ** এইসব ব্যক্তিরা রাজ্যে না থাকলেই আমরা খুশি হতাম এবং সেই পরিস্থিতির দিকেই আমরা এগুচ্ছি। স্যার, কালকে মার্কসবাদী বন্ধুরা কালা দিবস পালন করেছেন। কবে কালা দিবস পালন করতে হয় আর কবে হয় না সেটা ওরা ভুলে গিয়েছেন। যে দিন শ্রী অটলবিহারি বাজপেয়ীর সঙ্গে আমাদের মুখ্যমন্ত্রী হাত মিলিয়েছিলেন সেটাই ছিল সবচেয়ে কালা দিবস। ওরা ছিলেন দুই, দুই থেকে ৮৫ হল এবং ৮৫ থেকে ১২৫ এবং তারপর আজকে তারা সরকারের গদিতে বসেছেন এবং ওরাই ওদের গদিতে বসতে সাহায্য করেছেন। গদিতে বসার পর কালা দিবস পালন করছেন। স্যার, আমাদের মুখ্যমন্ত্রীর অনেক আশা ছিল প্রধানমন্ত্রী হওয়ার। বাংলার অনেক ক্ষতি উনি করেছেন। তারপর দেশের যে ক্ষতি হতে পারত উনি প্রধানমন্ত্রী হলে তার থেকে আমরা বেঁচে গিয়েছি। স্যার আমাদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বন্ধুদের মূল্যায়ন করতে অনেক সময় লাগে। নেতাজীকে ওরা কুইসলিং বলেছিলেন, বহু বছর পর মুখ্যমন্ত্রী বললেন যে আমাদের ভুল হয়েছিল নেতাজীকে মুল্যায়ন করতে, নেতাজী ছিলেন এক দেশপ্রেমিক যোদ্ধা। কংগ্রেস সম্বন্ধেও ওদের মূল্যায়ন করতে ভুল হয়েছিল। কংগ্রেস দুর্নীতিগ্রস্ত, সোনিয়া গান্ধী একজন ঘরোয়া মহিলা, ঘরের বাইরে এখন নেমেছেন, তার মুখ দেখিয়ে ভোট হয় না ইত্যাদি বলার পর এখন সেই মুখ্যমন্ত্রী বলছেন যে আমাদের কংগ্রেসের পেছনে থাকতে হবে, কংগ্রেসের শাসন ব্যবস্থায় থাকতে হবে। দয়া করে আমাদের দিকে আসবেন না। অনেক হাত কালো করেছেন, অনেক রক্তে লাল আপনাদের হাত। আপনাদের মতো দলকে আমাদের সঙ্গে পেতে চাই না। বাংলার মানুষের রায় মেনে নিন। দেওয়ালের লিখন পড়ুন। দেউলিয়াপনা রাজনীতি বন্ধ করুন। আপনাদের দেউলিয়াপনা রাজনীতি বাংলার বুকে এই শতাব্দির শেষে শেষ হতে চলেছে। আপনারা একে ধরে রাখতে পারবেন না। আপনারা বাংলার যা করেছেন, তার অবসান হতে চলেছে। আপনারা কমিউনলিজিম-এর বিরোধী কথা বলেছেন। আপনাদের লজ্জা করে না। এই ব্যাপারে আপনাদের একটা ছোট নমুনা দেখাচ্ছি। একটা পোস্টার আপনাদের দলের পক্ষ থেকে ছাপানো হয়েছে এবং তাতে বাবরি মসজিদের ছবি ছাপিয়ে মুসলমানদের কাছে ভোট চাওয়া হয়েছে। আপনাদের লজ্জা করে না। আপনারা বাবরি মসজিদের ছবি ছাপিয়ে মুসলমান এরিয়াতে সুড়সুড়ি দিয়ে ভোট চেয়েছেন। এই হচ্ছে আপনাদের কমিউন্যাল কাজ। এই হচ্ছে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির পলিসী। আপনারা যদি ভাবেন যে আপনারা রুলিংয়ে আছেন, এইভাবে আপনারা চালিয়ে যাবেন, আপনারা সব ধোয়া তুলসী পাতা, সেটা মানুষ মেনে নেবেনা। কাজেই মানুষ যে রায় দিয়েছে সেটা আপনারা মেনে নিন, বাংলার মানুষকে অপমান করবেন না। আপনাদের নেতা বলেছেন যে, মধ্যবিত্তরা বেইমান, তারা এই ধরনের ভোট দিয়েছে। আপনাদের লজ্জা করে না, আপনারা মধ্যবিত্ত মানুষদের

বেইমান বলছেন। আপনারা এত বছর শাসন কার্য পরিচালনা করেছেন, দুর্নীতি, স্বজন-পোষণ করে এসেছেন, আজকে মানুষ আপনাদের বিরুদ্ধে ভোট দিয়েছে। এই রাজ্যে নির্বাচনের পরে একটার পর একটা ঘর-বাড়ি ভাঙ্গা হয়েছে, লুঠ করা হয়েছে, মানুষের কোনও রকম নিরাপত্তা নেই। আজকে এই জিনিস বাঁকুড়া, তমলুক, হলদিয়া, পাঁশকুড়া বিভিন্ন জায়গায় ঘটেছে। আপনারা মানুষের ঘরবাড়ি ভেঙ্গে দিয়েছেন, দোকান লুঠ করেছেন, মানুষকে হত্যা করেছেন। শুধু তাই নয়, আপনারা স্টেনগান নিয়ে বেরিয়েছেন। জেমস লং স্মরণিতে স্টেনগান বের করে একজন মানুষকে গুলি করে হত্যা করেছেন। আপনারা যদি বলেন যে তৃণমূল কংগ্রেস কে করেছি, কংগ্রেসকে করিনি এসব কথা বললে হবে না। রাজনৈতিক হত্যা সেটা সব সময়েই রাজনৈতিক হত্যা। এই রাজ্যে রাজনৈতিক হত্যা হলে আমরা বিধানসভায় তার বিরোধিতা করব এবং এই বিরোধিতা করার জন্যই আমরা এখানে আছি। আমি বুদ্ধদেববাবুর কাছে বলব যে, আপনি এই সব হত্যা বন্ধ করুন। যদি এগুলি বন্ধ না হয় তাহলে আপনারা জানবেন যে আপনাদের উপরেও খাঁড়া খসে পড়বে সেটা আপনারা রুখতে পারবেন না। এটা পরিষ্কার ভাবে বুঝে নিন। আপনারা কি পুনর্মূল্যায়ন করলেন? নির্বাচনে হারার পরে আপনারা মূল্যায়ন করলেন যে, ইংরাজি চালু করিনি বলে আমরা হেরে গেছি। লজ্জা লাগে না একথা বলতে। ইংরাজি চালু করেননি বলে নাকি আপনারা হেরেছেন। আপনারা এখনও মূল্যায়ন করতে পারেননি যে কেন আপনারা হেরে গেছেন। এর কারণ পশ্চিমবাংলায় যে নীতি নিয়ে আপনারা চলেছেন সেই নীতি আর চলছে না। আপনাদের সঙ্গে একটা জেনারেশন গ্যাপ হয়ে গেছে। আপনারা ভাবছেন যে কোনও রকম ভাবে 'ছাপ্পা ভোট দিয়ে আপনার শাসন ব্যবস্থায় থাকবেন। ইতিহাস কি বলছে সেটা দেখুন। এই জিনিস চললে আপনাদেরও চলে যেতে হবে। আপনারা যাবার রাস্তাটা সুষ্ঠু করুন। যদি মনে করেন যে বিপ্লব করে যাবেন, তার জন্য মানুষ প্রস্তুত হচ্ছে। বাংলার মানুষ আপনাদের ছাড়বে না। ১৮ মাস আগে ইস্কো বন্ধ হয়েছে। মডার্নাইজেশন হল না, কারখানা বন্ধ হয়ে আছে ১৮ মাস ধরে। আপনারা রিমোট কন্ট্রোল চালিয়ে গুজরাল এবং দেবগৌড়াকে দিয়ে চালালেন। কিন্তু এসব প্রশ্নের উত্তর দিতে পারছেন না। আপনারা অপরকে গালিগালাজ করার আগে নিজেদের আত্মসমালোচনা করুন। আজকে অনেক বড় বড় কোম্পানিগুলির হেড কোয়ার্টার সরে যাচ্ছে, আই সি আই নামে থেকে বিক্রি হয়ে যাচ্ছে, শ'ওয়ালেসও খারাপ অবস্থায় পড়েছে। রাজ্যে বড় বড় কোম্পানিগুলি বন্ধ হয়ে যাচ্ছে, অথচ নির্দ্ধিধায় মুখ্যমন্ত্রী বসে আছেন। বলছেন, অ্যানালাইজ চলছে। এসব জিনিস চলতে পারে না। দয়া করে একটু ভাবুন! মানবিকতার প্রসঙ্গে বলছি, ভিখারি পাশোয়ানকে যেভাবে [illegible] নিয়ে গিয়ে হত্যা করা হয়েছে, হাই কোর্টের রায় এসেছে। কোর্ট বলেছেন—শ্রমিকদের ওরা কি করছেন? ভিখারি পাশোয়ানের ভূত কখনও আপনাদের ক্ষমা করবে না, এর উত্তর আপনাদের দিতে হবে বুঝতে পারছেন না। আজকে দুর্নীতি এমন একটা পর্যায়ে গেছে,

সল্ট লেকের জমি মুখ্যমন্ত্রীর কোটায় যেভাবে বিলি করা হয়েছে, সেখানে আত্মীয় পরিজনদের জমি দেওয়া হয়েছে। লজ্জা লাগে না? আজকে বিধানসভায় পেশ করুন যে, সেখানে কিভাবে জমি বিলি করেছেন। এই জিনিসের তদন্ত হবে পশ্চিমবঙ্গে। সেটা কারা করবেন সেটা হচ্ছে না, ভোটের দিনে সেটা বোঝা যাবে। কমিউনালিজম, কমিউনালিজম বলবেন না, কমিউনালিজমের প্রশ্নে ভোটে হয়নি। বাংলায় সি পি এমকে ঘৃণা করে মানুষ ভোট দিয়েছেন। তাই এই রায়কে গুলিয়ে দেবার চেষ্টা করবেন না। আমি বলছি, আপনারা যে ১৩টি ছেলেকে রাজপথে গুলি করে হত্যা করেছেন, মনে রাখবেন, এখন্ও তারা বিচার পায়নি। এই বিচার করতে হবে, না হলে আপনাদের কাঠগড়ায় দাঁড়াতে হবে। তারা বিচার চাইছেন, মানুষ এই রায়ই দিয়েছেন। এবং আবারও তারা রায় দেবার জন্য প্রস্তুত হচ্ছেন। আজকে ১৩টি ছেলের বিচারের বাণী নিভৃতে কাঁদছে। এই সেদিন হাওড়া স্টেশনে বাংলাদেশের আওয়ামী লিগ নেত্রী রেপড হয়েছেন। এরজন্য লজ্জা লাগছে না? এরজন্য মুখ্যমন্ত্রীর পদত্যাগ করা উচিত ছিল। পশ্চিমবঙ্গের মুর্শিদাবাদ থেকে বিদেশের বাজারে যে বাচ্চাগুলিকে বিক্রি করা হয়েছে সেই বিক্রির টাকা রাজ্যের কোষাগারে এসেছে। বাংলাদেশের বাচ্চা শিশুদের বিক্রি করা হয়েছে বামফ্রন্ট সরকারের ২০ বছরের রাজত্বকালে। যেখানে রাজ্যে মানুষের চেতনা আনতে পারছেন না, যে রাজ্য থেকে বাচ্চা শিশুদের বিক্রি করে দেওয়া হচ্ছে, সেখানে আপনারা কিসের গর্ব করেন? তাই আমাদের আনা সমস্ত সংশোধনীকে আমি সমর্থন করছি। আমি বলছি, আপনারা ভাবলেন না পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের মেনে নেবেন। মনে রাখবেন, ভোটের যা হিসাব, মানুষের যে রায়, সেই অনুযায়ী আপনাদের পদত্যাগ করা উচিত ছিল, আবার বিধানসভার নির্বাচন করা উচিত ছিল। যদি রায় না নেন তাহলে তারজন্য প্রস্তুত থাকবেন, ভবিষ্যতে আরও কত ভয়াবহ ঘটনা ঘটবে। পুনরায় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের সংশোধনীকে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

[4-00 — 4-10 p.m.]

**শ্রী বিপ্লব রায়চৌধুরি ঃ** মিঃ স্পিকার স্যার, গত কয়েক দিন ধরে রাজ্যপালের ভাষণের উত্তরে যেসব বক্তব্য শুনছিলাম তা শুনে আমার একটা পুরানো ঘটনার কথা মনে পড়ে যাচ্ছিল। আমি আপনার কাছে নিবেদন করছি যে, আজ থেকে ১০ বছর আগে টাইমস (লন্ডন) পত্রিকায় একটি চিঠি বেরিয়েছিল। সেই চিঠিতে বেরিয়েছিল যে একজন ভারতীয় তিনি আমেরিকায় গিয়েছিলেন এবং সেখানে গিয়ে তিনি বেড়াতে গিয়েছিলেন। ঘুরে দেখতে দেখতে একটি সমুদ্র সৈকত দেখে তার ইচ্ছা হয়েছিল সেখানে অবগাহন করে আনন্দ লাভ করবেন। কিন্তু অবগাহন করার জন্য তিনি যখন তৈরি হচ্ছিলেন তখন সমুদ্র সৈকতের পাহারাদার তাকে বাধা দেয়। তখন সে তাকে বলে, এটা আপনাদের জন্য নয়। এটা আমেরিকানদের জন্য। সেই ভারতীয় এতে খুব অপমানিত

বোধ করেন। তিনি টাইমস পত্রিকায় চিঠি লেখেন। টাইমস পত্রিকা সেই চিঠিটি ছাপিয়ে দেয়। পরবর্তীকালে সম্পাদকীয়তে মন্তব্য লেখেন, আপনার এই ঘটনার জন্য আমরা দুঃখ প্রকাশ করছি। কিন্তু সেই সঙ্গে বলে, এই ঘটনা দিয়ে আমেরিকাকে বিচার করবেন না। আমেরিকা কোথায় ছিল, কি অবস্থায় ছিল, সেখানে থেকে কয়েক বছরে কোথায় এসে পৌঁছেছে আমেরিকা, তার সাফল্যের পাশাপাশি এটাকে বিচার করুন। আমাদের ত্রুটি আমরা মনে রাখব, আমরা সংশোধন করার চেষ্টা করব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত তিনদিন ধরে রাজ্যপালের ভাষণের উপরে যারা বক্তব্য রাখছিলেন, তাদের বক্তব্য শুনছিলাম। স্বাধীনতার পর গত পঞ্চাশ বছর এর মধ্যে কংগ্রেস ৪৪ বছর ধরে দেশ শাসন করেছে। তার যে সাফল্য, তাকে নস্যাৎ করে এক ধরনের বক্তব্য রাখার চেষ্টা করা হচ্ছে, তাকে গুলিয়ে দেওয়া হচ্ছে। এই মহতী সভায় আমার বন্ধুদের বলতে চাই, ৫০ বছরের ইতিহাসকে নস্যাৎ করে দেবেন না। আমরা যেদিন শুরু করেছিলাম, সেদিন একটা আলপিনও তৈরি হত না। সেখানে থেকে আজকে যে জায়গায় এসে দাঁড়িয়েছে সেটা খুব ছোট করে দেখার মতো বিষয় নয়। আজকে যারা সমালোচনা করছেন, তাদের মধ্যে যদি কিছু গঠনমূলক বক্তব্য থাকত তাহলে সেটা উল্লেখযোগ্য হত। অন্যথায় সভায় শুধু সময় নষ্ট হবে, আর কিছু হবে না। মাননীয় স্পিকার মহোদয়, রাজ্যপালের ভাষণের বিভিন্ন অংশ আমি পড়ে দেখলাম যে, রাজ্যপালের ভাষণে আছে, আমাদের এই শিক্ষা ব্যবস্থা ভাল, ক্রমশ আরও ভাল হচ্ছে, সুন্দর হচ্ছে। স্বাস্থ্য ব্যবস্থা ক্রমশ ভাল হচ্ছে, আরও সুন্দর হচ্ছে। শিল্প ভাল, আরও সুন্দর হচ্ছে। রাস্তাঘাট ভাল, আরও সুন্দর হচ্ছে। সার্বিক যে চিত্রটা তুলে ধরেছেন তা দেখলে দেখা যাবে যে, এখানে দুধ এবং মধুর বন্যা বয়ে যাচ্ছে। কিন্তু বাস্তবে সেটা সত্য নয়। মাননীয় সদস্যরা সেটা বোধহয় জানেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত দু বছর এই যে বিধানসভা চলছে, এই বিধানসভায় বিভিন্ন সময়ে যে প্রশ্নোত্তরের আসর হয়, বিভিন্ন সময়ে যে মেনশন হয়, তাতে বিভিন্ন সদস্য নিজ নিজ এলাকার বিভিন্ন চিত্র যেটা তুলে ধরেন, তা দেখলে মনে হয় রাজ্যপালের ভাষণের উপরে যারা বক্তৃতা করেন, তারা শুধু বক্তৃতা করার জন্যই আসেন। তাদের এলাকার অবস্থা বড়ই করুণ। শিক্ষা ব্যবস্থা, স্বাস্থ্য ব্যবস্থা ভয়ঙ্কর। হাসপাতালে ঔষধ পাওয়া যায় না, ডাক্তার থাকে না। হাসপাতালে যে অ্যাম্বুলেন্স নেই, আজকে সকালে তা নিয়ে চিৎকার চেঁচামেচি হচ্ছিল। এই সমস্ত চিত্র যা বেরিয়ে আসে তা রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিপরীত অবস্থা। একজন মন্ত্রী কয়েকদিন ধরে বলছেন, সংবাদপত্রে দেখলাম, প্রাইমারি স্কুলে কেন ইংরাজি পড়ানো হচ্ছে না। তিনি বলেছেন সরকারি স্কুলে ছাত্র কমে যাচ্ছে, আর কে জি স্কুলে টাই পরা ছাত্র বেড়ে যাচ্ছে। এটা একটা ভয়ঙ্কর চিত্র। গ্রামবাংলার মানুষ চায় তাদের ছেলে-মেয়েদের আরও বেশি শিক্ষিত করতে। তাই তারা বাড়ির পাশে প্রাইমারি স্কুলে তাদের পড়তে দিতে উৎসাহ পাচ্ছে না। সেই কারণে তারা ৭৫ টাকা ১০০ টাকা ১৫০ টাকা মাইনে দিয়ে তাদের ছেলে-মেয়েদের

টাই বুট পরিয়ে কে জি স্কুলে পাঠাচ্ছে। এই চিত্র পশ্চিমবাংলার সমস্ত গ্রামে গেলে দেখা যাবে। এটা একটা ভয়ঙ্কর চিত্র। আমরা জানি কে জি স্কুল মানে ডোনেশন, ডোনেশন দিয়ে এই সমস্ত ছেলে-মেয়ে জীবন শুরু করব। তাই ভবিষ্যতে তারা চাকুরি পাওয়ার পর ডোনেশনের কথা ভাববে। এমন কি আজকে কে জি স্কুলে ডোনেশন দেওয়া শুরু করে পরবর্তীকালে এই সমস্ত ছেলে-মেয়ে যখন হায়ার সেকেন্ডারি পাশ করে ইঞ্জিনিয়ারিং পড়তে যাচ্ছে, পশ্চিমাবাংলায় এখন বেশ কয়েকটি টেকনিক্যাল কলেজ তৈরি হয়েছে যেখানে ২-৩ লক্ষ টাকা না দিলে অ্যাডমিশন পাওয়া যাচ্ছে না। তাছাড়া অ্যাডমিশনের জন্য ভারতবর্ষের অন্যান্য প্রান্তেও যেতে হচ্ছে। পশ্চিমবাংলায় টেকনিক্যাল এডুকেশনের যে যথেষ্ট অভাব রয়েছে এটা তা প্রমাণ করে। পশ্চিমবাংলার অসংখ্য ছেলে-মেয়েকে ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ৩-৪-৫ লক্ষ টাকা দিয়ে অ্যাডমিশনের জন্য যেতে হয়। এটা কি পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা ভাল চলছে তার একটা সার্বিক চিত্র প্রমাণ করে? স্কুল ছেড়ে কলেজ ইউনিভার্সিটিতে যেতে গেলে কি অবস্থা? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় রাজ্যপালের মহোদয়ের কাছে কয়েকটি কথা বলতে চাই। কলেজ এবং ইউনিভার্সিটিতে শিক্ষা ব্যবস্থার মধ্যে যে কারচুপি চলছিল সেই কারচুপি নিয়ে ভয়ঙ্কর দিকটা আমরা আকার ইঙ্গিতে জানতে পারতাম। কিন্তু কিছু দিন ধরে মণীষা মুখার্জি অন্তর্ধান হবার পরে সমস্ত ব্যাপারটা চোখের সামনে চলে এসেছে। সকলকে একেবারে হতচকিৎ করে দিয়েছে। সংবাদপত্রে দেখা গেছে তার ভেনিটি ব্যাগ থেকে যে সমস্ত ডায়েরির নম্বর পাওয়া গেছে এবং যে তথ্য পাওয়া গেছে তা আমাদের শুধু অবাক করে না হতচকিৎও করে। যদিও জানি মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে এই কথা বলে সতর্কিত করা যাবে না, কারণ তিনি শুধু পার্টির নির্দেশ মতো পথ হাটবেন। তবুও তাকে আপনার মাধ্যমে তার বিবেকের কাছে জানাতে চাই, তিনি যেন এই ব্যাপারে সজাগ হন এবং সতর্ক হয়ে সমস্ত বিষয়ে নজর দেন। প্রাইমারি স্তরে দুর্নীতি হায়ার সেকেন্ডারিতে তো একেবারে অসম্ভব অবস্থা, পরবর্তী পর্যায়ে ইউনিভার্সিটিতে দুর্নীতিতে ভর্তি, এই সমস্ত বিষয়ে আশা করি আপনারা নজর দেবেন। এডুকেশন ডিপার্টমেন্টে আরও একটা প্রহসন কয়েক বছর ধরে আমাদের মর্মাহত করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন প্রাইমারি টিচারদের পেনশনের ব্যাপারে হায়ার সেকেন্ডারি টিচারদের পেনশনের ব্যাপারে আমাদের অত্যন্ত উদ্বিগ্ন করে তুলেছে। সারা জীবন ধরে যারা শিক্ষকতা করে এল তারা শেষ জীবনে সরকারের ওই পেনশনের উপর ভরসা করে বসে থাকে। কিন্তু বছরের পর বছর কেটে যাচ্ছে তারা পেনশন পাচ্ছেন না। অনেক শিক্ষক উপায় না পেয়ে ভিক্ষা করতে শুরু করেছে, জুতো সেলাই করতে শুরু করছে। এই ভয়ঙ্কর অবস্থাটা আমাদের মর্মাহত করছে তা নয় মাথা নিচু করে দিচ্ছে। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে জানাতে চাই অবিলম্বে এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা না নিলে ভবিষ্যত অন্ধকারের দিকে চলে যাবে। তাই এই রাজ্যপালের ভাষণ

অসম্পূর্ণ রয়েছে। রাজ্যপালের ভাষণে এই সমস্ত কথা বলা উচিত ছিল। তাই আমি রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে এবং আমাদের সংশোধনী গুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-10 — 4-20 p.m.]

**শ্রী সুভাষ নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১২ তারিখে পশ্চিমবাংলায় মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ এখানে রেখেছেন এবং মাননীয় সদস্য গৌরীপদ দত্ত মহাশয় তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। গত চারদিন ধরে এই সভায় এই বিষয়ে মাননীয় সদস্যরা আলোচনা করেছেন, আমাদের বিরোধী বন্ধুরা যে ভাবেই বিভক্ত হোন না কেন তারা আলোচনা রেখেছেন এবং কয়েকটি ক্ষেত্রে বিরোধিতা করার জন্যই তারা বিরোধিতা করেছেন। তবে মূলত যে বিষয়ের জন্য এই আলোচনা আপনাদের আছে তা হচ্ছে বিগত লোকসভার নির্বাচককে কেন্দ্র করে বিস্তারিতভাবে আলোচনা হয়েছে। আমি সেদিকে যাচ্ছি না, আমি মাননীয় সদস্যদের সতর্ক করে একটি বিষয়ে বলতে চাই যে, দেশে এখন ভয়ঙ্কর ধরনের অরাজকতা বিরাজ করতে চলেছে, এরমধ্যে থেকে কিভাবে রাজনৈতিক মোকাবিলা করা যাবে সেইদিকে নজর দিতে হবে। এরমধ্যে থেকে সাম্প্রদায়িক সম্প্রতি রক্ষা করতে হবে। সাম্প্রদায়িক সম্প্রতির প্রশ্নের বিরোধী বন্ধুরাও বলেছেন এবং তাদের মধ্যে যারা সবাই মিলে দেশের এই সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার চেষ্টা করেছেন তাদের কাছে আমি একটা প্রমাণ দিয়ে আসতে চাই। বিগত লোকসভার নির্বাচনে বি জে পি নেতা যিনি পশ্চিমবঙ্গে একটা কেন্দ্রে লোকসভার প্রার্থী ছিলেন, তিনিই এইবার লোকসভার নির্বাচনের আগে আমার বিধানসভা দক্ষিণ ২৪ পরগনার বাসন্তিতে কংগ্রেস নেতাদের ব্যক্তিগতভাবে চিঠি লিখে লিখে বলে বেড়িয়েছেন যে পরিস্থিতি বিশ্লেষণ করে এইবার আমরা ঠিক করেছি যে, অতীতেও আমরা একসঙ্গে ছিলাম, এইবারও আপনারা আমাদের সঙ্গে ফিরে আসা দরকার। তিনি আবার এবার আমাদের স্থায়ী প্রধানমন্ত্রী যিনি হবেন তার নামও উল্লেখ করে বলেছেন। সুতরাং সবাই মিলে নির্বাচনের কেন্দ্রগুলিতে তৃণমূল এবং কংগ্রেস যৌথভাবে প্রচার করে বলেছেন এবং পত্র রেখেছেন, সেই পত্রের জেরক্স কপিও বাজারে প্রচার হয়েছে। এই প্রসঙ্গে আমি বলতে চাই, বোধহয় এর ভেতরে একটা আঁতাত ছিল বি জে পির সঙ্গে, যেটা উপর থেকে বোঝা যায়নি। এটা নিশ্চয়ই আপনারা মূল্যায়ন করবেন। গণতান্ত্রিক ব্যবস্থায় ডায়াসে যেটা বলা যায়, মুখে যেটা বলা যায় সেই নির্দেশ মানা কিন্তু হয়নি। যারফলে আজকে এই ভাঙ্গন সৃষ্টি হয়েছে। আসলে তলে তলে একটা চোরা স্রোত চলছিল সেটাই পরিষ্কার হয়ে গেছে। এইরকম একটা পরিস্থিতির মধ্যে রাজনৈতিক মোকাবিলা করে দৃঢ়ভাবে সরকার চালানো খুবই কঠিন ব্যাপার, কিন্তু তবুও আমরা চালিয়ে যাচ্ছি, এক্ষেত্রে আপনাদের সহযোগিতা

আমরা চাইব। যদিও এই রাজ্যে কোনও ধর্মীয় গোলমাল নেই, সেটা খুব কঠিনভাবে মোকাবিলা করা হয়। কিন্তু তবুও আমাদের সতর্ক থাকতে হবে। মাননীয় রাজ্যপাল তার ভাষণে বিস্তারিতভাবে যা বলার চেষ্টা করেছিলেন সেটা বলা সম্ভব হয়নি। হয়ত সেদিন তার মুখ থেকে সবটা শুনতে পাইনি। বাধা দেবার কারণে সংক্ষেপে করে বলেছিলেন কিন্তু সংক্ষেপে বললেও দফাওয়ারি আলোচনা করেছেন। এই প্রসঙ্গে আমি বলতে চাই যে, আমাদের সরকার যেভাবে ২০ বছর ধরে পশ্চিমবঙ্গের মানুষের আশা আকাঙ্খা রূপায়িত করার ক্ষেত্রে যেভাবে চেষ্টা করেছেন তা উল্লেখযোগ্য। বিভিন্ন বিষয় বাস্তবে রূপায়িত করার ক্ষেত্রে যেভাবে উৎসাহ এবং উদ্দীপনা দেখিয়েছেন সেটা অনস্বীকার্য সেকথা বারে বারে রিপিট করে আর বলতে চাই না। তবে এটুকু বলতে চাই যে, পশ্চিমবঙ্গ সরকার পঞ্চায়েতের মাধ্যমে এবং ভূমি সংস্কারের মাধ্যমে যেভাবে দরিদ্র সাধারণ মানুষ এবং শ্রমজীবী মানুষদের একসাথে নিয়ে কাজের অগ্রগতি ঘটিয়েছেন এটা অস্বীকার করার উপায় নেই। আজকে দারিদ্র্য সীমার নিচে বসবাসকারী মানুষদের চিহ্নিত করে তাদেরকে বিভিন্ন কাজের সঙ্গে যুক্ত করে যেভাবে উন্নতি করছেন এটা উল্লেখযোগ্য। যারা কংগ্রেসি নেতা ছিলেন তারা এক সময়ে এই সরকারকে সমর্থন করেছিলেন। পশ্চিমবঙ্গ সরকারের যে অনলস প্রচেষ্টা এবং জনস্বার্থের জন্য যে নতুন নতুন চিন্তাধারা এবং তাকে বাস্তবায়িত করার চেষ্টা তারজন্য সর্বক্ষেত্রে প্রশংসা পেয়েছেন। আজকে পঞ্চায়েতের ক্ষেত্রে যে ব্যবস্থা করা হয়েছে তারজন্য সব জায়গা থেকে প্রশংসা পাওয়া গেছে। কিন্তু আজকে ওই বিরোধীপক্ষের বন্ধুরা ওসব কথা ভুলে গেছেন। কাজের মধ্যে হয়ত কিছু আমাদের ত্রুটি থাকতে পারে এবং দ্বিধা থাকতে পারে সেটাও আমরা কাটিয়ে ওঠার চেষ্টা করব। আজকে যে কোনও ক্ষেত্রেই বলুন না কেন, প্রত্যেক জায়গায় সেই নিয়ন্ত্রণ আসবে। আমরা বন্ধুরা ও অন্যান্য সদস্য বন্ধুরা সেই ব্যাপারে প্রত্যক্ষ করেছেন, আমরাও বহুবার আশা করে বলেছি, তবে কয়েকটি বিষয়ে আমার উল্লেখ এখানে দরকার আছে। মাননীয় রাজ্যপালের বক্তব্যের মধ্যে একটি বিষয়ে এখানে বলা আছে ১২ নম্বর অনুচ্ছেদ, আমার সরকারের বনবিভাগ প্রত্যন্ত অঞ্চলে বসবাসকারী জনগোষ্ঠীসমূহের অর্থনৈতিক স্থিতিশীলতা সুনিশ্চিত করে বনজ সম্পদের যুক্তিসঙ্গত ব্যবহারের মাধ্যমে একটি সুস্থিত পরিবেশ ব্যবস্থা বজায় রাখার উদ্দেশ্যে বনভূমির সংরক্ষণ ও উন্নয়নের একটি বহু-পর্যায়ী কর্মসূচি হাতে নিয়েছে। এই ব্যাপারে আমি মাননীয় সদস্যদের এবং মাননীয় বনমন্ত্রীর দৃষ্টিতে আনব, জঙ্গলের কিছু কিছু জায়গায় যারা বসবাস করেন, সুন্দরবন এর মতো প্রত্যন্ত অঞ্চলে তাদের নিরাপত্তার বিষয়টা একটা সাংঘাতিক প্রশ্ন হিসাবে দাঁড়িয়েছে। এখানে নিরাপত্তার প্রশ্নটা দুই ধরনের হতে পারে। প্রথমত জঙ্গলের এলাকায় যারা বসবাস করেন, সেখানে রয়্যাল বেঙ্গল টাইগার গ্রাম এলাকার মধ্যে ঢুকে মানুষের উপর আক্রমণ করে এবং মানুষকে হত্যা করে। প্রায়শই এটা দেখা যাচ্ছে। গত কয়েকদিন আগে ৩-৪ দিন আগে—গোসাবার অদূরে

চাঁদখালি জঙ্গলে বাঘ ঢুকে মানুষকে আক্রমণ করে, তার সঙ্গীরা তাকে কোনও রকমে বাঁচিয়ে নিয়ে আসে গুরুতর অবস্থায় তাকে হাসপাতালে এনে ভর্তি করে, কলকাতার হাসপাতালে তাকে আনতে পারেনি। তাকে ওখানে ভর্তি করেছে। এই ব্যাপারে আমি বলব, যে লোকটিকে বাঘ আক্রমণ করল সেই লোকটি চিকিৎসার সুযোগ পেতে পারে, কিন্তু এখানে আবার বলা আছে, কোর এরিয়ায় প্রবেশ করবেন না। এই বিষয়টা তুলে দেওয়া যায় কিনা সেটা ভাবা দরকার। আমার মনে হয় বাঘের দ্বারা আক্রমণ হলেই তাকে ক্ষতিপূরণ দেওয়া উচিত, আমাদের এখানে অনেক প্রকল্প আছে এন আই সি, জি আই সি যে কোনও কারণে মৃত্যু হলে, সুইসাইডাল ছাড়া, তাকে আংশিক বা সামান্য কিছু ক্ষতিপূরণ করা হয়। কিন্তু বাঘের আক্রমণে নিহত হলে ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা নেই। মানুষ নিশ্চয় জানে জঙ্গল এলাকায় ঢুকলে বাঘের আক্রমণে মৃত্যু হতে পারে, সেইজন্য আমি বলব কোর এরিয়া এই শব্দটা তুলে দেওয়া হোক, যে কোনওভাবে বাঘের আক্রমণে মৃত্যু হলে ক্ষতিপূরণ দেওয়া হোক। আগে দেখতাম বর্ডার এরিয়ায় বি এস এফ-এর লোকজন নানাভাবে মানুষের অসুবিধা সৃষ্টি করত যাতায়াতের ক্ষেত্রে। সুন্দরবনের বিভিন্ন জায়গায় গোসাবা বাসন্তি ক্যানিং উত্তর ২৪ পরগনার সুন্দরবন অঞ্চল এবং দক্ষিণ ২৪ পরগনা সুন্দরবন অঞ্চল পর্যন্ত বিভিন্ন জায়গায় ব্যবসায়ীদের যোগাযোগ আছে। বর্ডার এরিয়ায় যে বি এস এফ পাহারা দেন, তারা এই সমস্ত লোকেদেরকে যখন তখন আটকে ইচ্ছামতো পয়সা চাচ্ছে, মালপত্র তুলে নিচ্ছেন। সুন্দরবন মেকানাইজড বোট নিয়ে যারা যাতায়াত করেন, সমস্ত বোট ওনারস তারা এখন স্ট্রাইক করছেন বি এস এফ-এর এই ব্যবহারের বিরুদ্ধে, তারা এখনও স্ট্রাইক তোলেননি আমরা এই ব্যাপারে উত্তর ও দক্ষিণ ২৪ পরগনার জেলা শাসকদেরকে বলেছি, বি এস এফ-এর লোক জন যেখানে সেখানে পয়সা নিচ্ছে, মালপত্র তুলে নিচ্ছে আটকে রাখছে, এই বিষয়টা অবিলম্বে দেখা দরকার। তাদের কর্তৃপক্ষ যারা আছে, তাদের সঙ্গে সাধারণ মানুষের যাতে ভুল বোঝাবুঝি না হয় কেউই বাংলাদেশের লোকজন নন, অথচ তাদের আটকে দেওয়া হচ্ছে নানান অজুহাতে, আবার ছেড়েও দেওয়া হচ্ছে, আমরা জনপ্রতিনিধিরা সার্টিফিকেট দিচ্ছি, বি ডি ও-রা অ্যাকাউন্ট রাখছেন কখন কোন নৌকা যাচ্ছে। কিন্তু সেই সমস্ত সার্টিফিকেটও তারা মানতে রাজি নয়। নদী পথে যে সমস্ত নৌকা চলাচল করে সেই সমস্ত মানুষের মধ্যে ক্ষোভের সঞ্চার হয়েছে। ব্যবসায় প্রতিদিন ক্ষতি হচ্ছে। এই বিষয়টি দেখা দরকার অন্যদিক থেকে নানানভাবে আমাদের সরকারের তরফ থেকে মন্ত্রী চেষ্টা করছেন জল সরবরাহ প্রকল্পের ব্যাপারে যাতে পরিস্রুত জল মানুষকে দেওয়া যায়।

[4-20 — 4-30 p.m.]

আর্সেনিক দূষণমুক্ত যে জল সরবরাহের কথা বলা হয়েছে ৮.৫৮ কোটি টাকা ব্যয়ে তার কাজ ইতিমধ্যেই শুরু হয়ে গেছে। দক্ষিণ ২৪ পরগনা ৩২০ কোটি কাটা ব্যয় দুটি

জল প্রকল্পের পরিকল্পনা চলছে এবং কাজ শুরুর পথে। এই ব্যাপারে আমি একটা বিষয় এখানে উল্লেখ করতে চাই, আমাদের পশ্চিমবঙ্গ সরকারের নিয়ম, যত বেশি পারা যায় ক্ষমতা বিকেন্দ্রীকরণ করা। দক্ষিণ ২৪ পরগনা জলসরবরাহের এই দুটি প্রকল্পের যারা আধিকারিক সুপারিনটেন্ডিং ইঞ্জিনিয়ারিং বা দায়িত্বশীল কর্তৃপক্ষ তাদের অফিসটা কলকাতার কাছাকাছি বেহালার জায়গা ঠিক করা হয়েছে। বারুইপুর থেকে, বিষ্ণুপুর তাদের দৌড় এখানে আসতে হবে। এটা অ্যাডমিনিস্ট্রেটিভ বিষয়, বিভাগীয় মন্ত্রী মহাশয় এটা নিশ্চয় দেখবেন, জেলার অভ্যন্তরে যেন অফিসটা করা হয়। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে ছোট একটা বিষয় আমি নিবেদন করতে চাই, আমাদের ওখানে কাল[illegible] বহু লোক মারা যাচ্ছে। ম্যালেরিয়ার ব্যাপারটা অনেকটা চেক দেওয়া গেছে কিন্তু কালাজ্বরে অনেক লোক মারা যাচ্ছে। তাদের চিকিৎসার ব্যাপারে কলকাতার হাসপাতালের ডাক্তারবাবুরা যতটুকু করার করবে। এর আগে আপনি উদ্যোগ নিয়েছিলেন পঞ্চায়েত থেকে অস্থায়ীভাবে যুবকদের নিয়ে গ্রামে গ্রামে কালাজ্বর যাতে ছড়িয়ে না পড়ে তার জন্য স্প্রে করার ব্যবস্থা করেছিলেন। তিন, চার মাস তারা কাজ করার পর হঠাৎ দেখা গেল আর স্প্রে করা হচ্ছে না। এর ফলে উত্তরোত্তর রোগীর সংখ্যা বাড়ছে এবং মৃত্যুর সংখ্যা বাড়ছে। তাই মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আমি অনুরোধ করব তিনি যেন এই বিষয়ে আলোকপাত করেন। দক্ষিণ ২৪ পরগনার ক্যানিং রুর‍্যাল হাসপাতালে এই চিকিৎসার ব্যবস্থা আছে। ওখানে একদিকে কালাজ্বর রোগী এবং আরেকদিকে অন্য রোগীরা। এদের ওয়ার্ড আলাদা করা যায় কিনা সেটাও আপনি দেখবেন। কিছুদিন আগে স্বাস্থ্য দপ্তরের আধিকারিকরা ভিজিট করতে গিয়েছিলেন তারা বেড বাড়াবার জন্য চেষ্টা করছেন। প্রাথমিক শিক্ষার বিষয়টা নিয়ে এখানে আলোচনা হয়েছে। কোর্ট কেসের জন্য প্রাথমিক শিক্ষক নিয়োগ করা যাচ্ছে না। দক্ষিণ ২৪ পরগনা জেলা কাউন্সিলের সভায় আজকে আমি গিয়েছিলাম, সেখানে আলোচনা হয়েছে ১৯৮১ সালের পর আর কোনও শিক্ষক নিয়োগ করা যায়নি। আমাদের শূন্য পদের সংখ্যা তিন হাজারেরও বেশি। এই মামলাগুলোর নিষ্পত্তির জন্য সরকারের পক্ষ থেকে উদ্যোগ নেওয়ার জন্য আমি অনুরোধ করব। এই বিষয়টা আমি আপনার নজরে আনলাম। সব শেষে বলব পশ্চিমবঙ্গ সরকারের পর্যটন বিভাগের কর্মসূচি নিয়ে। সুন্দরবনকে আন্তর্জাতিক পর্যটন কেন্দ্র করার একটা প্রস্তাব কেন্দ্রীয় সরকারের কাছে দেওয়া হয়েছিল। আমার জানা নেই, কেন্দ্রীয় সরকার সেই বিষয়টা কতটুকু মেনে নিয়েছে। এই বিষয়ে সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করা হোক। এই কথা বলে, মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

## Thirteeth Report of the Business Advisory Committee

**Mr. Speaker :** I beg to present the Thirteeth Report of the

Business Advisory Committee. The Committee met in my Chamber on *19th & 20th of March, 1998, and recomendation the following*

**Programme of Business from the 21st to 25th March, 1998**

| | | | |
|---|---|---|---|
| 21.3.98, Saturday | (i) | Motion tabled by Shri Abu Ayes Mondal, Shri Tapan Hore, Shri Rabin Deb, Shri Purnendu Sengupta and Shri Mehbub Mondal | 2 hours |
| | (ii) | Motion under rule 185 regarding enhancement of charges in the Hospital in the State—Notice given by Shri Abdul Mannan, Shri Satyaranjan Bapuli, Shri Saugata Roy, Shri Chowdhury Abdul Karim, Shri Abu Hena, Shri Sankar Singha, Shri Adhir Ranjan Chowdhury and Shri Ajoy De | 1 hour |
| 23.3.98, Monday (3-00 p.m.) | | Presentaion of Annual Financial Statement of the Government of West Bengal for the year 1998-99. | |
| 24.3.98, Tuesday | (i) | Motion under rule 185 regarding Shifting of some Departments of Union Government including Overseas Branch of State Bank of India from Calcutta to other States—Notice given by Shri Rabin Deb, Shri Rabindra Nath Mondal, Shri Abdul Mannan, Shri Subhas Goswami and Shri Kripa Sindhu Saha. | $\frac{1}{2}$ hour |
| | (ii) | Motion under rule 185 regarding emergence of communal and disruptive forces on the political horizon of the country—Notice given by Shri Rabindra Nath Mondal, Shri Purnendu Sengupta, Shri Subhas Goswami, Shri Rabin | |

Deb, Shri Kripa Sindhu Saha and Shri Rampada Samanta 2 hours

(iii) Motion Under rule 185 regarding delay in payment of pension to the retired school teachers in the State—Notice given by Shri Abdul Mannan, Shri Saugata Roy, Shri Satya Ranjan Bapuli, Shri Tarak Bandyopadhyay, Shri Ramjanam Manjhi, Shri Abu Sufian Sarkar and Shri Nirmal Ghosh 1 hour

25.3.98, Wednesday (i) General Discussion on Budget 4 hours

(ii) Presentation of Supplementary Estimates for the year 1997-98.

*N.B.*— (i) There will be no Mention Cases on Saturday, the 21st March, 1998.

(ii) There will be no Question for Oral Answer and Mention Cases on Tuesday, the 24th March, 1998

I would now request Shri Rabindra Nath Mondal to please move the motion for acceptance of the House.

**শ্রী রবীন মন্ডল ঃ** স্যার, বি এ কমিটি যে প্রস্তাব নিয়েছে, সেটা সভার অনুমোদনের জন্য রাখলাম।

The motion was then put and agreed to.

[4-30 —4-40 p.m.]

**শ্রী অতীশচন্দ্র সিনহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১২ই মার্চ মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন এবং সেই ভাষণের উপর ডঃ গৌরীপদ দত্ত আনীত যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের আমি তীব্র বিরোধিতা করছি এবং আমাদের দলের তরফ থেকে যে সংশোধনীগুলি আনা হয়েছে, সেইগুলিকে সমর্থন করার জন্য এইসভার কাছে আবেদন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত কয়েকদিন ধরে এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর যে আলোচনা হচ্ছে বিশেষ করে শাসকদলের তরফ থেকে তা আমি মন

দিয়ে শুনবার চেষ্টা করেছি। যে জিনিসটা আমার কাছে আশ্চর্য লেগেছে, সেটা হচ্ছে, গত লোকসভা নির্বাচনের ফল থেকে এখনও কোনও শিক্ষা আপনারা গ্রহণ করেননি, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে এবং যারা এই বিতর্কে অংশগ্রহণ করে বক্তব্য রেখেছেন, তার মধ্যে দিয়ে এটা আমরা বুঝতে পারছি। আমরা যেটুকু বুঝেছি, তাতে মনে হল, আপনারা মনে করছেন যে, আপনারা ২১ বছর ধরে পশ্চিমবাংলায় স্বর্গরাজ্য তৈরি করেছেন, এখানকার মানুষ খুব বেশি এবং আনন্দে আপনাদের ভোট দিয়েছে। কিন্তু নিজেদের বুকে হাত দিয়ে জিজ্ঞেস করুন তো সত্যিই কি তারা করেছেন এই ২১ বছর ধরে? রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছেন, তার ছত্রে ছত্রে যা বলতে চেয়েছেন, ২১ বছর ধরে আপনারা পশ্চিমবাংলায় এত ভাল কাজ করেছেন যে আজকে পশ্চিমবাংলা উন্নতির চরম শিখরে গিয়ে বসেছে। এটা কি বাস্তব সত্য? হাসপাতালের উন্নতি হয়েছে? রোগীরা চিকিৎসা পাচ্ছে? যেটা, ফান্ডামেন্টাল রাইট অফ অল সিটিজেনস? এখানে স্বাস্থ্যমন্ত্রী, মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন, বুকে হাত দিয়ে বলুন তো স্বাস্থ্য দপ্তরের কোনও উন্নয়ন হয়েছে, সাধারণ গরিব মানুষ চিকিৎসা পাচ্ছে। আবার শুনছি, হাসপাতালের চার্জ বাড়ানো হবে। রিজনেবল চার্জ বাড়ানো হলে আমাদের কোনও আপত্তি নেই, কিন্তু মানুষ তো সেখানে চিকিৎসা পাচ্ছে না, সেখানে না আছে ডাক্তার, না আছে ওষুধ। একজন মাননীয় সদস্য তো বললেন, কুকুর সদ্যোজাত শিশুকে মুখে করে নিয়ে যাচ্ছে। স্বাস্থ্যের তো এই অবস্থা। শিক্ষক্ষেত্রে কি অবস্থা এটা অনেক জায়গায় দেখেছি এবং খবরের কাগজেও বেরিয়েছে। এটা বলবার প্রয়োজন নেই। এই অবস্থায় আপনাদের একটা টিচিং হসপিটাল চেনেন, যেখানে আপনাদের আমরা ইনভাইট করছি। চলুন না, মুখ্যমন্ত্রী চলুন। যেটা সর্বোচ্চ, সর্বশ্রেষ্ঠ হসপিটাল বলে জানেন, মহকুমা হসপিটাল ইত্যাদির কথা ছেড়েই দিলাম, আজকে সেখানে কি র‍্যাকেট চলছে, এটা জেনেও যদি না জানার ভান করেন, তাহলে কিছু বলার নেই। রোগী ভর্তি করতে গেলে সেখানে দালালরা ঘুরে বেড়াচ্ছে। তাদের হাজার দুই হাজার টাকা দিলে ভর্তি হয়ে যাচ্ছে। ট্রলিগুলি সিঁড়ির তলায় লুকিয়ে রাখা হয়েছে। সেখানে ৫০০-১০০০ টাকা দিয়ে ট্রলিগুলি বেরোয়, নাহলে বেরোয় না। বেকার সমস্যার আপনারা কি সমাধান করেছেন? আমরা যখন ১৯৭৭ সালে চলে যাই, তখন পশ্চিমবঙ্গের বেকার সংখ্যা ছিল ১২ লক্ষ। আর আপনাদের এই স্বর্ণরাজত্বে রাজ্যপালের ভাষণে যা বলা হয়েছে এখানে বেকার সংখ্যা বাড়তে বাড়তে প্রায় ৫০ লক্ষ পৌঁছেছে। আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন? এই বেকারদের জ্বলন্ত সমস্যার সমাধান করতে পেরেছেন? আমি পরে আসব যে, প্রত্যেক বার শিল্প বাজেটে বিভিন্ন ফোরামে বলেন যে, আমরা এখানে হাজার হাজার কোটি টাকার লগ্নি করবার ব্যবস্থা করছি। হাজার হাজার কোটি টাকার মৌ স্বাক্ষরিত হয়েছে। আমি পরে পরিসংখ্যান দেব। এখানে বিদ্যুৎবাবু, মুখ্যমন্ত্রী আছেন, আমরা জানতে চাই যে, গত ২১ বছরের মধ্যে আপনারা যে নতুন শিল্প স্থাপন করেছেন বলে দাবি করেন, তাতে কতজন

বেকারের চাকরি হয়েছে এটা স্পষ্ট করে বলুন। আর যদি আপনারা বলেন যে, বেকার সমস্যার সমাধান করতে পারবেন না, তাহলে সেটা স্বীকার করুন। নানা রকম পরিকল্পনা করছেন। সেসরু ওমুক তমুক ইত্যাদি। আজকে বংশীবাবু বললেন যে, ছেলেদের টেকনিক্যাল এডুকেশন দিয়ে তাদের চাকরির ব্যবস্থা করবেন। কোথায় হচ্ছে চাকরি? ব্যাঙ্ক টাকা দেয় না বলছেন। আপনারা বলছেন ব্যাঙ্ক কেন্দ্রীয় সরকারের ব্যাপার, তারা যদি টাকা না দেয়, তাহলে কি করে এখানে কর্মসংস্থানের ব্যবস্থা হবে? এই কথা বলে কোনও লাভ নেই। আপনারা ২১ বার রাজত্বে আছেন। ব্যাঙ্ক টাকা না দিলে আপনারা ব্যবস্থা নেবেন? তাদের রাজি করাতে হবে? ৬০ লক্ষ বেকার যন্ত্রণা ভোগ করছে। যে কারখানাগুলি পশ্চিমবাংলায় ছিল, সেগুলি একের পর এক বন্ধ হয়ে যাচ্ছে। ডানলপ নিয়ে আমরা জানি। এখানে কি অবস্থা হয়েছে, তা আপনারা জানেন। আজকে শিল্পমন্ত্রী তার স্টেটমেন্ট দিয়ে দায়িত্ব খালাশ করলেন। মনু ছাবারিয়া, শ'ওয়ালেশ, ডানলপ তারা বন্ধ করে দিচ্ছেন। এরা ফেরারের আসামী। আমি জিজ্ঞাসা করছি মুখ্যমন্ত্রী আপনি কি তাদের ডেকেছিলেন? তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেছেন কি? কেন্দ্রীয় সরকারের কাছে সুপারিশ করেছিলেন কি যে তাদের ধরা হোক। তাদের জেলে ভরা হোক? তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করেননি। ফিলিপস পশ্চিমবঙ্গ থেকে চলে যাচ্ছে। পশ্চিমবঙ্গের যে সমস্ত বিদেশি ফ্যাক্টরিগুলি আছে, সেগুলি চলে যাচ্ছে। এই হচ্ছে পশ্চিমবাংলার অবস্থা। এটা ঠিকই যে, আপনারা রাজ্যের নির্বাচন থেকে শিক্ষা গ্রহণ করেননি। এবার পশ্চিমবঙ্গের মানুষ ২১ বছরের আপনাদের শাসনে তিতি বিরক্ত হয়ে গেছে এবং তারা আপনাদের বিরুদ্ধে ভোট দিয়ে তারা মত প্রকাশ করবার জন্য উঁচিয়ে ছিল। কোথাও কোথাও সেই মত প্রকাশে বাধা দিয়েও বন্ধ করতে পারেন নি। আবার কোথাও কোথাও প্রশাসনকে কাজে লাগিয়ে ক্যাডারদের কাজে লাগিয়ে, ভয় দেখিয়ে মানুষের মত প্রকাশে বাধার সৃষ্টি করেছেন। যদি আজকে স্বাধীনভাবে পশ্চিমবাংলার মানুষ যদি মত প্রকাশের সুযোগ পেত তবে ৩৩টা আসনে আপনারা জিততে পারতেন না। আজকে আপনারা জুজুর ভয় দেখাচ্ছেন যে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িকতা এসে গেল। এই সাম্প্রদায়িকতা আনার দায়িত্ব আপনাকে নিতে হবে মুখ্যমন্ত্রী, এই দায়িত্ব আপনাকে গ্রহণ করতে হবে। ৮৮-র ২রা জুলাই, তখন কংগ্রেস ছিল আপনাদের বড় শত্রু। আপনারা শত্রু চিহ্নিত করতে পারেননি। কাদের সঙ্গে হাত মিলিয়ে আপনারা সে দিন ময়দানে মিটিং করেছিলেন। অটলবিহারী বাজপেয়ী প্রধানমন্ত্রী হিসাবে যিনি গতকাল শপথ নিয়েছেন। ওই আদবানির রথ যে পশ্চিমবাংলার বুকের উপর দিয়ে গেল, আপনার সাহস হয়নি তাকে আটকাবার। যে সাহস আজ দেখিয়েছে বিহারের লালুপ্রসাদ আপনার সাহস হয়নি তাকে রুখবার। পশ্চিমবঙ্গ থেকে যে হাজার হাজার ইট গেল, সে ক্ষেত্রে কি ব্যবস্থা গ্রহণ করেছিলেন। আর এখন বলছেন যে কংগ্রেস তোমরা আমার সঙ্গে সহযোগিতা কর, সাম্প্রদায়িকতাকে রুখতে হবে। ৪৭ সাল থেকে কংগ্রেস প্রচেষ্টা চালিয়েছে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে। আপনারা

জানেন যে ভারতবর্ষের বুকে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে যে দল লড়াই করে এসেছে সে দলের নাম কংগ্রেস দল। নতুন করে আমাদের শিক্ষা দিতে আসবেন না। ২৪ তারিখে যে রেজলিউশন এনেছেন ভেবেছেন যে তাতে করে কংগ্রেসকে বেকায়দায় ফেলবেন। সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে আমরা লড়েছি, আমরা লড়ব। আমাদের জাতির জনক মহাত্মা গান্ধী প্রাণ পর্যন্ত বিসর্জন দিয়েছেন। কংগ্রেসকে নতুন করে কিছু শিক্ষা দেবার আছে বলে আমি মনে করি না। তাই আজকে বলি আজকে পশ্চিমবাংলায় শিল্পের কি অবস্থা? ৩-১২-৯৭ তারিখের যে স্টেটসম্যান তাতে কি বেরিয়েছে, শুনুন Labour Department reveals-true state of industry, 26 West Bengal units down the shutters in 1997. From a confidential report of the West Bengal Labour Department, it is evident that during the past one decades, 129 industrial units in the large, medium and small scale sectors have stopped production. আরও বলেছে The State Labour Department has also observed that West Bengal now ranks first among all other states in case of defaulter in making payment of statutory dues. যে কারখানাগুলো বন্ধ হয়ে আছে সেগুলো খোলাবার কি ব্যবস্থা গ্রহণ করেছেন। একে তো নতুন শিল্প স্থাপন করতে পারেননি, নতুন শিল্প স্থাপন করে বেকার সমস্যার সমাধান করতে পারেননি, তার উপর বড়, মাঝারি, ছোট শিল্প বন্ধ হয়ে আছে। লক্ষ লক্ষ শ্রমিক বেকার হয়ে যাচ্ছে, আত্মহত্যা করছে, না খেতে পেয়ে মারা যাচ্ছে তা কি ব্যবস্থা গ্রহণ করেছেন। আবার বলছেন যে রাজ্যপাল ভাল ভাষণ দিয়েছেন। আমরা পশ্চিমবঙ্গকে স্বর্গরাজ্যে পরিণত করেছি। এবার দেখুন, রাজ্যপালের ভাষণে ১৯.৩ অনুচ্ছেদে যে পশ্চিমবাংলায় ১৯৯১ সাল থেকে ষোলশো তিনটে ইনভেস্টমেন্ট প্রোপোজাল এসেছে তাতে ইনভেস্টমেন্ট হবে ৪৩ হাজার ১শো কোটি টাকা এবং তার মধ্যে ৩৩৭টা ইমপ্লিমেন্টেড হচ্ছে এবং হবে। আপনাদের ইনভেস্টমেন্ট হচ্ছে ১৭ হাজার ২ শো ৪০ কোটি টাকা। গতবার রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সে ভাষণ যদি দেখেন তাহলে দেখবেন, সেই ভাষণ দেওয়া হয়েছিল ২৪-১-৯৭ তারিখে, তাতে রাজ্যপাল মহাশয়, বলেছিলেন, ৩৫টা ইউনিট একই সময়ে ৯১ সাল থেকে ৯৭ সাল পর্যন্ত কমার্শিয়াল প্রোডাকশন চালু করেছে।

[4-40 — 4-50 p.m.]

আর ৯৮টা অ্যাডভান্স স্টেজে আছে আপ টু ১৫-১২-৯৬ ৩৫টার জন্য ইনভেস্ট হচ্ছে ৪০৬ কোটি টাকা, আর বাকি আছে ৯৬টা অ্যাডভান্সড স্টেজে আছে তাতে ৩ হাজার ৫২ কোটি টাকা, তাহলে মোট ৩ হাজার ৪৫৮ কোটি টাকা। গতবার রাজ্যপাল তার ভাষণে বলেছেন ৩ হাজার ৪৫৮ কোটি টাকা ইনভেস্টমেন্ট হচ্ছে বা অ্যাডভান্সড স্টেজে থেকে ৩ হাজার ৪৫৮ কোটি টাকা বাদ দিলে হয় ১৩ হাজার ৭৮২ কোটি টাকার

প্রকল্প তৈরি হবে। মাননীয় মুখ্যমন্ত্রী, শিল্পমন্ত্রী দয়া করে জানাবেন কি এবছর রাজ্যপাল ভাষণে বলেছেন সেই ১৩ হাজার ৭৮২ কোটি টাকা কোথায় কোথায় ইনভেস্ট হল, কত ছেলের চাকরি হল জানাবেন? আমি মুখ্যমন্ত্রীর জবাবি ভাষণে জানতে চাই এটা কি সত্যি বাস্তবের সঙ্গে সম্পর্কযুক্ত, না সম্পর্ক বিহীন, তবেই আমি ভোটাভুটিতে অংশগ্রহণ করব। প্যারা-৫ রাজ্যপাল বলেছেন আইন শৃঙ্খলার ব্যাপারে My Government is keenly aware of its responsibility in ensuring timely intervention by the police, proper and speedy investigation and effective prosecution of offenders. মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয়ই জানেন ১৯৯২ সালে পুলিশমন্ত্রী যে অ্যানসার দিয়েছেন, আমি ৮ই এপ্রিল ১৯৯৬ থেকে কোট করছি ১৯৯২ সাল থেকে ১৯৯৬ সালের হিসাব দিয়েছেন ১৯৯২ সালে মার্ডার হয়েছে ১৭৭০টা, আর কনভিকশন হয়েছে ১৯৯ জনের। ১৯৯৩ সালে হয়েছে ১৬৮৫ জনের, আর কনভিকশন হয়েছে ২১৯টা। ১৯৯৪ সালে হয়েছে ১৮১৭ জনের আর কনভিকশন হয়েছে ৩২৬টা। ১৯৯৫ সালে হয়েছে ১৭৮৮ জনের, আর কনভিকশন হয়েছে ২২৪টা। আর ১৯৯৬ সালে হয়েছে ১৯৯৯ জনের আর কনভিকশন হয়েছে ১৭২ জনের। তাহলে ১৯৯২ সাল থেকে ৯৯৬ সাল এই ৫ বছরে ৮ হাজার ৯৮৯ জনের মার্ডার হয়েছে, আর কনভিকশন হয়েছে ১ হাজার ১৪০ জনের। মার্ডার হল ৯ হাজারের কাছাকাছি আর কনিভিকশন হয়েছে ১১৪০ জনের। অথচ এর পরও রাজ্যপাল বলবেন My Government is keenly aware of its responsibilities in ensuring timely and effective prosecution of offenders. mark these words "effective prosecution of offenders." ১৯৯২ সালে রেপ হয়েছে ৬১৫ টা আর কনভিকশন হয়েছে ৭৯ জনের, ১৯৯৩ সালে রেপ হল ৭১২ জন, আর কনভিকশন হল ২৬টা। ১৯৯৪ সালে রেপড হয়েছে ৭৪৩ জন আর কনভিকশন হয়েছে ২৭টা। ১৯৯৫ সালে রেপড হয়েছে ৭৮৭ জন কিন্তু কনভিকশন হয়েছে ২৭টা এবং ১৯৯৬ সালে রেপড হয়েছে ৮৫৫ জন আর কনভিকশন হয়েছে ১৬ জন। তাহলে ৫ বছরে রেপড হল ৩৭১২ জন আর কনভিকশন হয়েছে ২০৯টা। কি করে বলছেন যে স্পীডি প্রসিকিউশন অফ দি অফেনডার্স? এই হচ্ছে তার চূড়ান্ত নমুনা যা আমি পেশ করলাম। এবারে আপনি বলুন আপনার সরকার কি রকম চলছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই, পুলিশ বাজেটে আমি বারবার বলেছি ১৯৭৪ সালে যখন আমরা সরকারে ছিলাম তখন পুলিশ বাজেট ছিল ৩০ কোটি ৮৪ লক্ষ টাকা। ১৯৮৫-৮৬ সালে সেটা বেড়ে দাঁড়িয়েছিল ১৩৬ কোটি ৩৭ লক্ষ টাকায়। ১৯৯৭-৯৮ সালে পুলিশ বাজেট দাঁড়ালো ৬৬২ কোটি টাকা। এবারে হয়তো পুলিশ বাজেট ৭০০ কোটি টাকা অতিক্রান্ত হবে। পুলিশ বাজেট বাড়ুক, তাতে আপত্তি নেই। কিন্তু সঙ্গে সঙ্গে আশা করব যারা খুন করছে, নারী ধর্ষিত করছে, তাদের শাস্তি হবে। যারা চুরি-ডাকাতি করছে তাদের শাস্তি হওয়া উচিত। কিন্তু কোথায় শাস্তিই? সব ফাঁকা

বুলি। চোর-ডাকাত, খুনিরা বুক ফুলিয়ে গ্রামে-গঞ্জে, শহরে ঘুরে বেড়াচ্ছে। তাদের শাস্তি হচ্ছে না। আজকে এই হচ্ছে প্রশাসনের অবস্থা। স্যার, ১৯৭৫ সালে পুলিশের সংখ্যা ছিল ৫৫ হাজার। আই জি ছিলেন ১ জন, ডি আই জি ১৩ জন। আর, আপনাদের সময় এখন ডি জি ৪ জন, এ ডি জি ৯ জন, আই জি ২৪ জন, ডি আই জি ৩৬ জনে গিয়ে দাঁড়িয়েছে। ডজন ডজন ডি আই জি, ডি জি করেও আপনাদের ঐ কনভিকশন রেট বলতে হল। আজকে মার্ডার হচ্ছে, রেপ হচ্ছে, পুলিশের গুলিতে মানুষ মারা যাচ্ছে। এই হচ্ছে আজকে প্রশাসনের অবস্থা, আইন-শৃঙ্খলার অবস্থা। আপনি আবার বলবেন, আমরা বিহারের থেকে ভাল, ইউ পি-র থেকে ভাল অবস্থায় আছি। আবার বলবেন, সারা ভারতবর্ষের এসব বাড়ছে, এখানেও বাড়বে। কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলতে চাই, আজকে এই সব বলে পরিত্রাণ পাওয়া যাবে না। রাজ্য প্রশাসন যদি ভাল করে চালাতে না পারেন তাহলে সেই ব্যর্থতার কথা স্বীকার করতে হবে এবং মাননীয় রাজ্যপালের ভাষণে তা প্রতিফলিত করতে হবে। কিন্তু মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ এখানে রেখেছেন তার সঙ্গে বাস্তব অবস্থার আমরা কোনও মিল দেখতে পাচ্ছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পুলিশ মন্ত্রী মহাশয় কয়েকদিন আগে এখানে ডেথ ইন পুলিশ ফায়ারিং সম্বন্ধে যে তথ্য দিয়েছেন সে সম্বন্ধে কিছু বলব। আমি বছরওয়ারি হিসাবে যাচ্ছি না। ১৯৯২ থেকে ১৯৯৬ সাল, এই পাঁচ বছরে ৬৫৫টি ইনসিডেন্টে পুলিশ ফায়ারিং হয়েছে। ডেথ হয়েছে ২৪৪ জন। সেদিন প্রশ্নোত্তর পর্ব চলার সময় আমি মাননীয় বুদ্ধদেব বাবুকে যখন বললাম যে, পুলিশ ট্রিগার হ্যাপি হয়ে গেছে তখন উনি বললেন না, অধিকাংশ ক্ষেত্রেই ডাকাতদের সঙ্গে সংঘর্ষেগুলির করতে হয়েছে। আমি সাপ্লিমেন্টারি প্রশ্ন করেছিলাম, এর মধ্যে ডাকাতদের সঙ্গে সংঘর্ষে কতবার গুলি চালানো হয়েছে, কতজন ডাকাত মারা গেছে এবং কতজন সাধারণ মানুষ মারা গেছে? উনি বলেছিলেন, নোটিশ লাগবে। জানি না, উনি আছেন কি না, ওনার উত্তর আছে কি না। যাইহোক মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় নিশ্চয় তার জবাবি ভাষণের সময় এসব ব্যাপারে বলবেন। আজকে এই অবস্থা হয়েছে প্রশাসনের পুলিশের। এবং এই অবস্থার মধ্যে দিয়ে আজকে পশ্চিমবাংলায় শ্মশানের শান্তি বিরাজ করছে। স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় সেদিন তার ভাষণের মাধ্যমে যে চিত্র আঁকলেন তাতে মনে হল আমরা যেন স্বর্গরাজ্যে বাস করছি। কিন্তু আসলে বাস্তবের সঙ্গে ঐ বক্তব্যের কোনও মিল নেই। আজকে ৭২ হাজার ৬০০ জন জামিন অযোগ্য গ্রেপ্তারি পরোয়ানার যোগ্য দাগী আসামী ঘুরে বেড়াচ্ছে। এরা কাদের? এরা কি আমাদের দলের ক্যাডার? এদের বিরুদ্ধে জামিন অযোগ্য গ্রেপ্তারি পরোয়ানা কেন জারি হচ্ছে না? আজকে গ্রামে-গঞ্জে মানুষ থাকতে পারছে না। আজকে যে ক্ষুদ্র শিল্প আপনারা পশ্চিমবাংলায় চালু করেছেন তার নাম বোমা এবং পিস্তল তৈরির কারখানা। গ্রামে গ্রামে বোমা তৈরি হচ্ছে, পিস্তল তৈরি হচ্ছে। কোথা থেকে বোমার মশলা, পিস্তলের মশলা আসছে? কাউকে ধরতে পেরেছেন?

কটা ধরতে পেরেছেন বুকে হাত দিয়ে বলুন তো? কোনও ব্যবস্থা গ্রহণ করতে পেরেছেন? এই যে গ্রামেগঞ্জে, কলকাতা শহরের বুকে বোমাবাজি হচ্ছে তা যদি বন্ধ করতে না পারেন তাহলে কিসের জন্য ২১ বছর ধরে গদিতে বসে আছেন? আপনাদের এই লজ্জা ঢাকবার কোনও জায়গা আছে বলে তো আমার অন্তত মনে হয় না।

[4-50 — 5-00 p.m.]

সুতরাং আজকে আপনাদের শিক্ষা গ্রহণ করতে হবে। আপনারা বলছেন যে, আপনারা ৫ বার ভোটে নির্বাচিত হয়ে এসেছেন। কিন্তু আপনারা কিভাবে নির্বাচিত হয়েছেন সেটা আমরা জানি। আপনাদের মনে ভিতরে যদি আবার নির্বাচিত হওয়ার বাসনা থাকে তাহলে পুলিশের এবং আইনশৃঙ্খলার যে অবনতি, শিল্পের যে অবনতি সেগুলো আপনাদেরকে রুখতে হবে। তা নাহলে পরবর্তীকালে আবার আপনারা পুলিশের সাহায্য নিয়ে, আপনাদের ক্যাডারদের সাহায্য নিয়ে মানুষকে গণতান্ত্রিক ভোট প্রক্রিয়া প্রয়োগ করতে বঞ্চিত করবেন। আজকে মানুষ বারে বারে আপনাদের দ্বারা প্রতারিত হয়েছে। সেজন্য এবারের নির্বাচনে মানুষ তার মনের ক্ষোভ ভোটের মাধ্যমে প্রকাশ করতে চেয়েছিল। অনেকে তা করেছিলেনও। কিন্তু বেশিদিন আপনারা তাদের আটকে রাখতে পারবেন না। আপনাদের সজাগ হওয়ার দিন এসেছে। আমি আশা করি এবারে আপনারা সজাগ হবেন। এবারে প্রশাসনের কথায় আসছি। প্রশাসন কেমন চলছে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলতে চাই, বিধানসভায় ওয়াকফ নিয়ে আমরা অনেক বলেছি, অনেক চেঁচামেচি করেছি। কারণ মাননীয় মুখ্যমন্ত্রী সেনগুপ্ত কমিটির রিপোর্ট, জুডিশিয়াল রিপোর্ট প্রকাশ করতে অস্বীকার করেছিলেন। এজন্য আমরা আন্দোলন করেছিলাম, বিধানসভা বয়কট করেছিলাম। শেষ পর্যন্ত মাননীয় মুখ্যমন্ত্রী সেনগুপ্ত কমিটির রিপোর্ট হাউসে প্রকাশ করতে বাধ্য হয়েছিলেন। কিন্তু প্রকাশ করে উনি কি বলেছিলেন? উনি বলেছিলেন, It also appears that the report is vague, perfunctory, inconsisent and self-contradictory on material aspect and as such it does not warrant any action on the part of the Government. What does it mean? মাননীয় মুখ্যমন্ত্রী নিজে জুডিশিয়াল সেক্রেটারিকে অর্ডার দিয়েছিলেন যে, ওয়াকফ সম্বন্ধে রিপোর্ট দাও উনি দিলেন। যেহেতু এই রিপোর্ট ওদের বিরুদ্ধে গেল, কিছু কিছু মানুষের বিরুদ্ধে গেল সেজন্য মুখ্যমন্ত্রী রেগে গেলেন। উনি জুডিশিয়াল সেক্রেটারিকে বললেন, তুমি যে রিপোর্ট দিয়েছো তা পারফাংটরি, It does not have any relation with the actual facts on material facts. তো এই থেকে কি প্রমাণিত হয়? এর পরেও আপনারা যদি কোনও সেক্রেটারি বা কোনও প্রশাসনের যন্ত্র সে ডাইরেক্টরই হোক বা সেক্রেটারিই হোক, তাকে যদি কোনও এনকোয়ারি করতে বলেন, তাহলে কি সেই এনকোয়ারি রিপোর্ট সত্যিকারের নিরপেক্ষ রিপোর্ট হবে? আপনাদের কোনও সদস্য,

*আপনাদের কোনও মন্ত্রী বা আপনাদের নিজের কোনও লোক যদি সেই রিপোর্টে অভিযুক্ত* হয়, তাহলে সেই অভিযুক্ত হবার মতো রিপোর্ট দাখিল করার শক্তি সেই ডাইরেক্টর বা সেক্রেটারির থাকবে কি? থাকবে না? একটা রিপোর্ট আপনাদের বিরুদ্ধে গেছে বলে আপনি প্রশাসনের মুখ্য ভূমিকায় থেকে আপনার সেক্রেটারিকে ধমকে দেন। তাহলে আর কোনও সেক্রেটারি আপনাদের বিরুদ্ধে রিপোর্ট দিতে সাহস পাবে? মাননীয় মুখ্যমন্ত্রী ১৯৭৭ সালের নির্বাচনের আগে পশ্চিমবঙ্গের মানুষকে বলেছিলেন, আপনারা আমাদের ভোট দিন, আমরা পশ্চিমবঙ্গকে নিরপেক্ষ প্রশাসন দেব। কিন্তু আজকে থানায় বা যেকোনও জায়গায় গেলেই জিজ্ঞাসা করবে, আপনারা কোন পার্টি করেন? কংগ্রেস করলে তার এফ আই আর নেওয়া হবে না, তাকে থানা থেকে তাড়িয়ে দেওয়া হবে। আর আপনাদের দলের কেউ হলে, সে আর্মস অ্যাক্টের আসামী হোক বা আই পি অ্যাক্টের আসামীই হোক, ও সি তাকে চেয়ারে বসিয়ে চা খাওয়াবেন, তাকে তোয়াজ করবেন। আর কংগ্রেসের লোকদের নানাভাবে হয়রানি করা হয়। সুতরাং আপনারা যদি পশ্চিমবঙ্গে নিরপেক্ষ প্রশাসনের প্রবর্তন করতে না পারেন তাহলে পশ্চিমবঙ্গের মানুষ আপনাদের আর বরদাস্ত করবেন না, তাদের রাগ, অভিমান গর্জে উঠবে। এখনই আপনাদের সাবধান হতে হবে, তা নাহলে খুবই শীঘ্র যে আপনাদের দিন ঘনিয়ে আসবে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পি এল অ্যাকাউন্ট নিয়ে আমি আর বেশি কিছু বলতে চাই না, যেহেতু বিষয়টা বিচারাধীন আছে। এ নিয়ে মাননীয় সদস্য সত্য বাপুলি মহাশয় বলেছেন। আমরা আশা করি তদন্তে হবে এবং তদন্ত হলে পি এল অ্যাকাউন্ট নিয়ে যা কিছু কান্ডকারখানা হয়েছে সবই জনসম্মুখে প্রমাণিত হবে, সে বিষয়ে কোনও সন্দেহ নেই। কিন্তু দুঃখের বিষয় হচ্ছে, মাঝে আপনারা কিছুটা সময় পেয়ে গেলেন। পি এল অ্যাকাউন্ট নিয়ে আমরা এই বিধানসভায় প্রশ্ন তুলেছিলাম, তারপর আপনারা প্রশাসনকে লিখিত নির্দেশ না দিলেও মৌখিক নির্দেশ দিয়েছিলেন, যার ফলে অনেক জায়গায় তড়িঘড়ি গোলমালগুলো ঠিকঠাক করে নেওয়ার প্রচেষ্টা চলছে। এ কথা ঠিক, আজ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের কাছ থেকে গ্রাম উন্নয়নের জন্য, শহরাঞ্চল উন্নয়নের জন্য হাজার হাজার কোটি টাকা এসেছে। সেই টাকার হিসাব সরকারের কাছে বার বার চেয়েও আমরা পাই না। কোথায় যাচ্ছে সেই টাকা, তা নিশ্চয়ই আপনি জানেন। আর তা যদি আপনি না জানেন, আপনি যদি উট পাখির মতো অন্ধ হয়ে থাকেন তাহলে নিশ্চয়ই আপনি পশ্চিমবাংলার উন্নতি করতে পারবেন না। বিগত ২০ বছরে হাজার হাজার কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে থেকে এসেছে, কিন্তু মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি আমাদের কাছ সেই টাকার কোনও হিসাব দেননি। হাজার হাজার কোটি টাকা আসা সত্ত্বেও পশ্চিমবাংলার গ্রামের কোনও উন্নতি হয়নি। হাজার হাজার কোটি টাকা দিয়ে কি পশ্চিমবাংলার গ্রামের উন্নতি করা যেত না? নিশ্চয়ই যেত। কিন্তু তা হয়নি। আজও সব গ্রামে খাবার জলের টিউবওয়েল নেই, গ্রামের রাস্তাগুলো মোরাম দিয়ে

সাজানো যায়নি, বন্যা নিয়ন্ত্রণের কোনও ব্যবস্থাই হয়নি। তাহলে ঐ হাজার হাজার কোটি টাকা কোথায় গেল? আপনারা গ্রাম উন্নয়নের কথা বলেন—আজকে একটু বুকে হাত দিয়ে বলুন তো গত ২১ বছরে কত হাজার কোটি টাকা কেন্দ্রীয় সরকারের কাছে থেকে পেয়েছেন—জওহর রোজগার যোজনা, ইন্দিরা আবাসন প্রকল্প থেকে শুরু করে বিভিন্ন গ্রাম উন্নয়ন প্রকল্পে ২১ বছরে কত হাজার কোটি টাকা পেয়েছেন এবং তা দিয়ে কি কাজ করেছেন? এ বিষয়ে আপনারা আমাদের কাছে একটা হিসাব পেশ করুন। আপনি যদি তা করেন তাহলে দেখা যাবে যত টাকা পেয়েছেন তার ২০/২৫ শতাংশ মাত্র খরচ হয়েছে, বাকি তছরূপ হয়েছে। আজকে এই বাস্তব সত্যকে আপনাদের স্বীকার করতে হবে। কেন্দ্র থেকে যে টাকাই এখানে আসছে সে টাকাই ঠিকমতো ব্যয়িত হচ্ছে না। সে টাকা ঠিকমতো খরচ হলে আজকে গ্রাম বাংলার চেহারাই পাল্টে যেত। এখনও পশ্চিমবাংলায় ১০ হাজার মৌজায় বৈদ্যুতিকরণ বাকি আছে। আর এখানে রাজ্যপাল বলছেন—গত বছর ৩৫টি মৌজায় বৈদ্যুতিকরণ হয়েছে। তাহলে সমস্ত মৌজায় বিদ্যুৎ পৌঁছে দিতে কত দিন লাগবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, অঙ্কের হিসাব বলছে—১০,০০০ কে ৩০ দিয়ে ভাগ করলে ৩০০ বছর লাগবে সব মৌজায় বৈদ্যুতিকরণ করতে। মাননীয় শঙ্কর সেন মহাশয় বিদ্বান মানুষ, আমি তাকে বলেছিলাম—এগুলো আপনি পঞ্চায়েতকে করতে দিন। অনেক জায়গায় পঞ্চায়েত করতে চায়। কোথায়ও ৫টা খুঁটি লাগবে, কোথাও ১০টা খুঁটি লাগবে এবং সেটা খুব বেশি টাকার ব্যাপার নয়। এক একটার জন্য যদি খুব বেশি ৫ হাজার টাকা খরচ হয়, এক একটা ক্ষেত্রে ২০/৩০ হাজার টাকা করে লাগবে। বাগদিপাড়া, বায়েনপাড়া প্রভৃতি পাড়াগুলোয় মানুষের বিদ্যুতের দাবি আছে। পঞ্চায়েতের হাতে এই দায়িত্ব তুলে দিলে একটু তাড়াতাড়ি এবং একটু কম খরচে—আমার মনে হয় বিদ্যুৎহীন গ্রামগুলোয় বিদ্যুৎ পৌঁছতে পারে। বিদ্যুৎ দপ্তর থেকে যে পোল ২০০০ টাকা, ৩০০০ টাকা দাম দিয়ে কেনা হয়, সেই পোল-এর দায়িত্ব পঞ্চায়েতের হাতে দিল ৭০০ টাকা, হাজার টাকার মধ্যে পাওয়া সম্ভব হবে। কারণ যারা বিদ্যুতের পোল তৈরি করে তাদের সঙ্গে বিদ্যুৎ দপ্তরের লোকেদের ষড়যন্ত্র আছে, টাকার লেন-দেনের ব্যবস্থা আছে।

[5-00 — 5-10 p.m.]

সেইজন্য যে পোলের দাম হাজার টাকা, সেই পোল আড়াই হাজার, তিন হাজার টাকায় কিনতে বাধ্য করা হচ্ছে। দপ্তরের যুক্তি কি? যুক্তিটা শঙ্কর সেন মহাশয় পর্যন্ত মেনে নিয়েছেন। যুক্তি হচ্ছে, পঞ্চায়েত যে পোল দেবে সে পোল সেকেন্ড-হ্যান্ড পোল, একটু বড় জল হলেই তা ভেঙে পড়ে যাবে। আরে বাবা, একটা এক্সপেরিমেন্ট করে দেখুন না। আপনি এটা দেখুন না মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দু/তিনটে গ্রামে পঞ্চায়েতকে দায়িত্ব দিন না, দেখুন না তারা কি করতে পারে। যদি দেখা যায় যে বিদ্যুতের পোল

একটু ঝড়েই পড়ে যাচ্ছে তাহলে না হয় আর করতে দেবেন না, বন্ধ করে দেবেন। কিন্তু আমি আপনাকে বলব, এটা চালু করে দেখুন। গ্রামের বৈদ্যুতিকরণ যেটা আপনারা করতে পারছেন না আপনাদের টাকা নেই বলে সেই কাজটা যদি আজকে পঞ্চায়েতের মাধ্যমে মানুষ করিয়ে নিতে পারেন তাহলে কেন তাতে আপনারা বাধা দেবেন? ঐ বিদ্যুতের পোলের টাকার একটা অংশ পাবার জন্য কি? এগুলি চিন্তা ভাবনা করতে হবে। বাস্তবসম্মত চিন্তা ভাবনা করে এগুতে হবে যদি আজকে পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে হেলপ করতে হয়, সাধারণ মানুষকে সেবা করার মনোভাব নিয়ে এগিয়ে যেতে হয়। শুধু আপনাদের পার্টির ক্যাডারদের কথা চিন্তা করলেই চলবে না। চতুর্থ পে কমিশন কবে আপনারা অ্যানাউন্স করবেন বলেছিলেন সেটা কি আপনাদের খেয়ালে আছে? কেন্দ্রীয় সরকার তো তাদের কর্মচারিদের জন্য পে-কমিশন অনেকদিন আগেই অ্যানাউন্স করে তা চালু করে দিয়েছেন। কেন আপনারা পিছিয়ে যাচ্ছেন? আমরা জানি যে আপনাদের টাকার অভাব এবং সেইজন্য এই সরকারি ও আধা সরকারি কর্মচারিদের পে-কমিশনের সুযোগ থেকে আপনারা বছরের পর বছর বঞ্চিত করে রেখে দিয়েছেন। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি আনন্দবাজার পত্রিকা থেকে একটা অংশ কোট করব। ১লা জানুয়ারি, ১৯৯৮ আনন্দবাজার পত্রিকা লিখছে যে, এই সরকারের আর্থিক অবস্থা এতোই শোচনীয় পর্যায়ে পৌঁছেছে যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বুধবার মন্ত্রিসভার বৈঠকে এই সমস্যার কথা নিজেই বলেছেন। জ্যোতিবাবু বলেছেন কোট-এ তো দেখছি বেতন দিতেই সব টাকা শেষ হয়ে যাচ্ছে। সরকার চালানো তো মুশকিল হয়ে পড়েছে। সরকারের অন্য সব কাজের জন্য টাকা থাকছে না। আনকোট এখন আপনাদের বেতন দিতে মাসে লাগে ৪শো কোটি টাকার মতন অর্থাৎ বেতন খাতেই বছরে ৫ হাজার কোটি টাকার মতন খরচ হয়। তারপর আমি অন্য আর একটা অংশ পড়ছি। চতুর্থ বেতন কমিশনের রিপোর্ট প্রকাশ করার কথা ছিল ৯৭ সালের মধ্যে কিন্তু আর্থিক সঙ্কটের কথা মাথায় রেখে রাজ্য সরকারের আগামী বছরের শেষে বেতন কমিশনের রিপোর্ট প্রকাশ করবেন বলে ঠিক করেছেন। কেন ওদের বঞ্চিত করছেন বর্ধিত বেতন থেকে? কেন টাকা আদায় করে আনতে পারছেন না কেন্দ্রীয় সরকারের কাছ থেকে? এতদিন তো আপনাদের বন্ধু সরকার ছিল কেন্দ্রে—তাদের কাছ থেকে আদায় করতে পারেননি কেন টাকা? এখন যারা কেন্দ্রে সরকারে এসেছেন তাদের কাছ থেকে যদি এ বাবদ টাকা আদায় করতে না পারেন তাহলে আপনাদের অপদার্থতার কথাটা স্বীকার করুন যে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করতে পারছি না। দরকার হলে আমরাও যাব যদি আমাদের সহায়তা এ ব্যাপারে আপনারা চান। সেখানে গিয়ে আমরা ধর্না দেব। হাজার হাজার সরকারি, আধা সরকারি কর্মচারী তারা বর্ধিত বেতন পাবেন না—এটা কেমন কথা? কোন অজুহাতে এ জিনিসটা আপনারা করছেন? এটা অত্যন্ত অন্যায় বলে আমরা মনে করি। এর পর যেটা আমি বলতে চাই সেটা হচ্ছে বছরে আপনাদের রাজস্ব আদায় কত

হয় জানেন? রাফলি ১০ হাজার কোটি টাকা। আর রাজস্ব খরচ হয় কত জানেন—১২ হাজার কোটি টাকা। দু হাজার কোটি টাকার মতন বছরে ডেফিসিট শুধু রাজস্ব খাতে। বছরে আপনাদের মাহিনা দিতে লাগে ৫ হাজার কোটি টাকা। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে কোট করে আনন্দবাজার পত্রিকায় যেটা বেরিয়েছে সেটা যদি উনি অস্বীকার করেন তাহলে তার বক্তব্য রাখার সময় সেটা অস্বীকার করবেন কিন্তু আমরা দেখছি আজকে মাহিনা দিতেই আপনাদের অধিকাংশ টাকা খরচ হয়ে যাচ্ছে একথা অস্বীকার করার উপায় নেই। আমি বহু মন্ত্রীর সঙ্গে কথা বলেছি, তাদের নাম আমি করতে চাই না কিন্তু বলতে চাই যে তারা আমার কাছে স্বীকার করে বলেছেন যে অতীশবাবু কি করব, উন্নয়ন খাতে টাকা নেই, মাহিনা খাতেই সব চলে যাচ্ছে। তাহলে সভার শোভাবর্ধন করার জন্য আপনারা বসে আছেন কেন? আপনাদের কর্মচারিদের বেতন দিতে পারবেন না, আপনারা উন্নয়নের জন্য টাকা খরচ করতে পারবেন না, গ্রামে বিদ্যুৎ নিয়ে যেতে পারবেন না, স্বাস্থ্যের উন্নতি করতে পারবেন না, বেকারদের চাকরি দিতে পারবেন না, শিক্ষা ক্ষেত্রে অরাজকতা অবস্থার সৃষ্টি করবেন আর রাজ্যপাল বলবেন ২১ বছরে পশ্চিমবঙ্গে খুব ভাল কাজ হয়েছে, এরকম কাজ আগে আর কোনওদিন হয়নি। এই অবস্থার পর এ কথা কি আমাদের মেনে নিতে হবে?

**(ভয়েস ঃ আপত্তি আছে?)**

নিশ্চয়ই আপত্তি আছে। আমি যেকথাগুলি বলছি সেগুলি কি আপনাদের সমর্থন করার জন্য কয়েকদিন আগে আমি প্রাথমিক শিক্ষকদের কথা এখানে তুলেছিলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত লজ্জার বিষয়, আমরা যখন প্রাথমিক শিক্ষক যারা ৬০ বছরের উর্ধ্বে, এই রকম ৩০ হাজার শিক্ষক পশ্চিমবাংলায় ৪ বছর ধরে কাজ করে চলেছেন, কিন্তু তারা বেতন পাচ্ছেন না, ৫০ হাজার প্রাথমিক শিক্ষক পেনশন পাচ্ছে না, তাদের কথা বিধানসভায় তুলে ধরছিলাম তখন প্রাথমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী মহাশয় বেরিয়ে চলে গেলেন। এটা কি ধরনের গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা প্রদর্শন আমি জানিনা। বিরোধী দলের নেতা প্রাথমিক শিক্ষকদের কথা, তাদের দুরবস্থার কথা এই পবিত্র বিধানসভায় তুলে ধরছেন, সেই সময় মাননীয় স্কুল শিক্ষা মন্ত্রী এখান থেকে পশ্চাৎপসরণ করে পালিয়ে গেলেন। এটা কি গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা প্রদর্শন? প্রাথমিক শিক্ষকরা তাদের বেতন পাচ্ছে না, পি এফ-এর টাকা পাচ্ছে না, তারা অনেকে আত্মহত্যা করছে, ভিক্ষা করছে, না খেতে পেয়ে মারা যাচ্ছে। আর আজকে রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে সেটাকে আমাদের সমর্থন করতে হবে। ভূমি সংস্কার সম্বন্ধে আমি প্রতিবারই বলি। আমার সময় কম বলে আমি এখন এই বিষয়ের মধ্যে যাচ্ছি না। এই বিষয়ে আমার কাছে অনেক পরিসংখ্যান আছে, আমি বাজেট বক্তৃতার সময়ে এই বিষয়ে বলব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আলু চাষীদের সম্বন্ধে দু একটি

কথা বলে আমার বক্তব্য শেষ করব। আপনি জানেন যে, গতবার বিধানসভায় আলু চাষীরা কিভাবে মার খেয়েছে তার কথা আমি তুলে ধরেছিলাম। বীরেনবাবু তখন ছিলেন। তখন যদি উনি বন্ড ইস্যু করার ব্যাপারটা না তুলতেন, বন্ড দেওয়া হবে হিমঘরে আলু রাখার জন্য, তাহলে এই ক্রাইসিস হত না। তাদের যদি স্বাধীনতা দেওয়া হত যে তোমরা যে যেখানে পার সেখানে রাখ তাহলে এটা হত না। সরকারের তরফ থেকে বন্ড যারা পাবে তারাই শুধু হিমঘরে আলু রাখতে পারবে, এই প্রথা যদি আপনি প্রবর্তন না করতেন তাহলে আলু চাষীরা যে মার খেয়েছে, সেটা তারা খেত না। তাদের আলু মাঠে পচেছে। তারা ৪ আনা, ৮ আনায়ও আলু বিক্রি করতে পারেনি, মাঠে আলু পচেছে। তার ফলে এবারে তারা আলু চাষ করেনি। কি করে আলু চাষ করবে? কারণ বিভিন্ন জায়গা থেকে ঋণ নিয়ে তারা আলু চাষ করেছিল, সেই আলু মাঠে পচে যাবার ফলে তারা ঋণ শোধ করতে পারেনি। ব্যাঙ্কের ঋণের টাকা, সমবায় ব্যাঙ্কের ঋণের টাকা তারা ফেরত দিতে পারেনি। তার ফলে এবারে তারা আলু চাষ করেনি। তাই আজকে দেখা যাচ্ছে যে আলুর দাম কেজি প্রতি ৬ টাকা, ৭ টাকা হয়েছে এবং এটা আরও বাড়বে, কোথায় যাবে আমি জানিনা। এর জন্য দায়ী কে? এই যে আলুর দাম গত বছর চাষীরা পেল না, কোটি কোটি টাকা লস হয়েছে। এই বছর আলুর দাম ৭-৮ টাকা হয়েছে। আজকে এর জন্য দায়ী কি কংগ্রেস, না এর জন্য দায়ী বি জে পি, না অন্য কোন দল? এর জন্য দায়ী আপনারা, এরজন্য দায়ী আপনারা যে অবিবেচক নীতি গ্রহণ করেছেন, সেই নীতি। আজকে আপনাদের এই নীতির ফলে পশ্চিমবাংলার মানুষকে ৭/৮ টাকা করে আলু কিনতে হচ্ছে। এবারে আমি পাট চাষীদের সম্পর্কে দু একটা কথা বলে আমার বক্তব্য শেষ করব। গতবার কিভাবে পাটচাষীরা মার খেয়েছে সেটা আপনার জানেন। আপনারা বলেছেন যে, কৃষিতে আপনারা বিরাট উন্নতি করেছেন। আমি পরিসংখ্যান দিয়ে দেখাবার মতো আমার সময় নেই, থাকলে আমি দেখাতে পারতাম যে কি ভাবে পাটচাষীরা মার খেয়েছে। কিন্তু একথা বলতে চাই যে, পাটচাষীরা তাদের পাটের দাম পায়নি। পাট চাষীরা তাদের পাট কুইন্টাল প্রতি ২৫০ টাকা, ৩০০ টাকায় বিক্রি করতে বাধ্য হয়েছে। যেখানে পাটের দাম কুইন্টাল প্রতি এক হাজার টাকা সেখানে তারা কুইন্টাল প্রতি ২৫০ টাকা, ৩০০ টাকায় বিক্রি করতে বাধ্য হয়েছে। এর জন্য দায়ী কে? কেন আপনারা সময় মতো পাটচাষীদের ওয়ার্নিং দেননি? কেন তাদের বলেন নি যে, তোমরা এর বেশি পাট চাষ কর না? আপনার যদি তাদের সময় মতো ওয়ার্নিং দিতেন, যদি তাদের বলতেন যে তোমরা বেশি পাট চাষ কর না তাহলে তাদের আজকে এই মার খেতে হত না। আপনারা সমস্ত দায়িত্ব জে সি আই-এর উপরে ছেড়ে দিয়ে নিজেরা জলে ধোয়া তুলসী পাতা হয়ে হাত গুটিয়ে বসে রইলেন। আপনাদের কোনও দায়িত্ব ছিল না? আপনাদের স্টেট ফেডারেশন নেই? কো-অপারেটিভ ফেডারেশন, বেনফেড যাকে বলে তার মাধ্যমে পাট কেনা হল না। কোথায় গেল আপনাদের সেই স্বদিচ্ছা?

আমরা যখন সরকারে ছিলাম, আমরা হাজার হাজার বেল পাট পাটচাষীদের কাছ থেকে বেনফেডের মাধ্যমে কিনতাম। আপনারা এক কুইন্টাল, এক বেল পাটও বেনফেডের মাধ্যমে কেনেননি। সমস্ত দায়িত্ব সমস্ত কিছু আপনারা কেবলমাত্র কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দিয়ে বলছেন আমরা কিছু করতে পারব না, সব দোষ কেন্দ্রের, সব দোষ জে সি আই-এর। এরকম কথা বললে বেশি দিন মানুষ আপনাদের সমর্থন করবেন না। সুতরাং আপনাদের পথ পরিবর্তন করতে হবে। এই বলে ধন্যবাদসূচক প্রস্তাবের তীব্র বিরোধিতা করে এবং আমাদের দলের সংশোধনীকে সমর্থন করবেন এই আবেদন জানিয়ে শেষ করছি।

[5-10 — 5-20 p.m.]

**মিঃ স্পিকার ঃ** মিঃ সিনহা, আমি তো ক্রিমিনাল ল ইয়ার ছিলাম, কোর্টে ক্রিমিনাল কেস করতাম। সেই সময় দেখেছিলাম একজন উকিল একটি কেসে চারদিন ভাষণ দিয়েছিলেন। তার ভাষণ শেষ হবার পর অভিযোক্তা উকিলকে খাঁচার সামনে ডেকে বলেছিলেন আপনার চারদিনের ভাষণ শুনে আমি বিশ্বাস করতে শুরু করেছি যে আমি নির্দোষ। এই রকম আর কি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ধন্যবাদসূচক যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে আমি সমর্থন করছি এবং সমস্ত ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে কয়েকটি কথা বলছি। তবে খুব বেশি বলার আমার নেই, কারণ প্রতিবারই দেখি, রাজ্যপাল যে বক্তৃতা দেন বিভিন্ন ডিপার্টমেন্টের বিষয়ে যে, আমাদের কি করণীয়, আমরা কি করতে পেরেছি, আগামী দিনে আমাদের কি করণীয় আছে, কিন্তু সে সমস্ত বিষয়ে ওদের পক্ষ থেকে কিছু বলা হয় না। আর এটা আমাদের বাজেট অধিবেশন, বিভিন্ন ডিপার্টমেন্টের বাজেট এখানে রাখা হবে এবং আলোচিত হবে। কাজেই ওরা এখন যেসব কথা বলছেন সেসব কথা তখন বলা যায়। রাজ্যপাল যা বলেছেন তারমধ্যে সমালোচনামূলক দিক, নেতিবাচক দিকগুলো নিশ্চয়ই তুলে ধরা দরকার আছে, বলা উচিত। তারই জন্য বিরোধী দল। তারজন্য উত্তর দেওয়া খুবই কঠিন। আমি বলছি, বিরোধী দলনেতা অতীশ সিনহা মহাশয়ের প্রথমে বলবার কথা, কিন্তু আমি ছিলাম না বলে তিনি আজকে শেষে বলেছেন। তারজন্য তার প্রশ্নের উত্তর দেব শেষে। প্রথমে উত্তর দিচ্ছি আগে যারা বলেছেন তাদের কথা। প্রথমত কমল গুহ বলেছেন যে, উত্তরবঙ্গের জন্য একটা সংস্থা আমরা করতে পারি কিনা। আমরা এরকম কোনও কিছু চিন্তা করিনি এবং প্রয়োজন আছে বলেও মনে করি না। কিন্তু উত্তরবঙ্গের জেলাগুলির জন্য আদালা আলাদাভাবে নিশ্চয়ই চেষ্টা করব, আরও করতে হবে। শিলিগুড়ি-জলপাইগুড়ির জন্য একটা আলাদা অথরিটি

আছে ঠিকই, কিন্তু সবগুলো জেলা নিয়ে এরকম কোনও অথরিটি করবার কথা নেই। কুচবিহারে একটা জুট মিল হবার কথা এবং আমার মনে হয় যে ব্যাপারে চুক্তি হয়ে গেছে, সেটা হবে। শিলিগুড়িতে একটা কাগজে কল হবার কথা, একটা নতুন নগর হবার কথা। সার্কিট বেঞ্চ সম্পর্কে বলছি, আমার সাথে চিফ জাস্টিসের দেখা হয়েছিল। তিনি বলেছেন এটা অনুমোদন করে দিয়েছি, জলপাইগুড়িতে সার্কিট বেঞ্চ হবে। এতে উত্তরবঙ্গের কাজ চলবে। এর বেশি আর কিছু বলছি না। উত্তরবঙ্গ দক্ষিণবঙ্গ এসব কেন বলা হয় বোঝা কঠিন। উত্তরবঙ্গে কতগুলো চা বাগান আছে, কিন্তু দক্ষিণবঙ্গে চা বাগান নেই। তবে দক্ষিণবঙ্গ উত্তরবঙ্গের তুলনায় সমৃদ্ধিশালী এরকম একটা দৃষ্টিভঙ্গি রয়েছে। দক্ষিণবঙ্গেও তো বাঁকুড়া, পুরুলিয়ার মতো জেলা রয়েছে যেখানে শিল্প নেই। এখন অবশ্য দু একটা কলকারখানা হয়েছে। কাজেই এই দৃষ্টিভঙ্গি ঠিক নয়। উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গ সমস্ত বঙ্গের জন্যই কাজ করতে হবে এই দৃষ্টিভঙ্গি নিয়েই আমরা চলেছি। তারপর সৌগত রায় সহ দু একজন শিক্ষা সম্পর্কে বলেছেন। একটা কথা ঠিক যে শিক্ষার এখানে প্রয়োজন আছে সেটা হল কারিগরি শিক্ষা ইলেকট্রিনিক কমপিউটার ইঞ্জিনিয়ারিং কলেজ ইত্যাদির আরও প্রয়োজন আছে বলে আমি মনে করি। এইগুলি আমাদের সরকার সব করতে পারবে না। এই কথা ঠিক যে ২-৩টি প্রদেশ বা রাজ্য, সেখানে প্রাইভেটে অনেক হয়ে গেছে। যার জন্য সুপ্রিম কোর্টে মামলা হয়েছে, সুপ্রিম কোর্ট রায় দিয়েছে কি কি শর্তে এই সব করতে পারে না পারে। তার মধ্যে আমি যাচ্ছি না। তবে আমরা ওই ভাবে করার আহ্বান জানাচ্ছি। ২-৩টি কলেজ আছে, একটা কল্যাণীতে আর একটা হচ্ছে মেদিনীপুরে, মেদিনীপুরে একটা মেডিক্যাল কলেজ হতে যাচ্ছে। এইভাবে আমরা করবার চেষ্টা করছি। আমরা কিছু ইঞ্জিনিয়ারিং কলেজ সিদ্ধান্ত নিয়েছে। শিক্ষা যেভাবে বিস্তার লাভ করেছে শিক্ষাকে অবৈতনিক করবার পর সেই অনুযায়ী আরও অনেক বেশি আমাদের দরকার। আমি অভিজ্ঞতা দিয়ে যা বুঝেছি তাতে শুধু সরকার এটা করতে পারবে না, সেইজন্য প্রাইভেটকে উৎসাহ দিচ্ছি, আমরা তাদের অনুমোদন দিচ্ছি, তারা যদি পারেন করুন। আমরা তাদের যথাসাধ্য সাহায্য করব। তবে কারিগরি শিক্ষার আরও দরকার, এই শিক্ষা পেলে ইলেকট্রনিক বিজ্ঞান বিভাগে এই সমস্ত ক্ষেত্রে চাকুরি বাকুরির অনেক সুযোগ আছে। এই সমস্ত শিক্ষা দিলে চাকুরি-বাকুরির সুযোগ আছে বেকার থাকবে না। এই বিষয়ে নজর দিতে হবে এটা আমি মনে করেছি। প্রাথমিক শিক্ষার ব্যাপারে কেউ কেউ বলেছেন। আমি নিজে অবাক হয়ে গেলাম এই সব বিষয়ে খবর রাখতে পারিনি কিছু দিন হল— প্রাথমিক বিদ্যালয় আরও দরকার, সরকারের পক্ষ থেকে বিদ্যালয় নির্মাণ করার পরিকল্পনা নেওয়া হয়েছিল কিন্তু ৭ বছর আমরা প্রাইমারি স্কুল করতে পারিনি। কারণ হাই কোর্টে আটকে গিয়েছে, ৭ বছর লেগেছে আমাদের জিততে। এই ব্যাপারে আমরা আর কি করব? আমরা তো আর জাজদের ডেকে আনতে পারি না অ্যাসেম্বলিতে। যা নিয়ম কানুন আছে সেই অনুযায়ীই

হয়েছে। তারপর দীর্ঘসূত্রতার ঘটনা আছে, কার দোষ না দোষ সেই ব্যাপারে আমি যেতে চাই না। ৭ বছর লেগেছে, যাই হোক এখন স্কুল তৈরি হচ্ছে, তবে এখনও দু একটা জায়গায় আটকে আছে। তবে আরও দরকার। প্রাইমারি শিক্ষা অবৈতনিক হওয়ার ফলে স্কুলের চাহিদা বেড়েছে। আমরা উন্নততর কলেজ করেছি, আরও দরকার। শুধু কলেজ করলেই হবে না

**(গোলমাল)**

বারে বারে যেটা বলা হচ্ছে সেটা হল ইংরাজি ভাষার কথা প্রাইমারি স্তরে। আমরা ইতিমধ্যে আমাদের যারা সরকার চালাচ্ছেন তারা এটা নিয়ে আলোচনা করছি, আমাদের এটা পুনর্বিবেচনা করতে হবে। যখন ক্লাস ফাইভ থেকে বারো ক্লাস পর্যন্ত ইংরাজির কথা ঘোষণা করি তখন এখানে আমরা বলেছিলাম যে এটা আমাদের মিত্র কমিশন বলেছেন, আমরা এটা করছি। পরে আবার এটা বিবেচনা করব। এটা আমরা বুঝেছি যে এটা আরও নামিয়ে আনার দরকার। প্রথম শ্রেণী না দ্বিতীয় শ্রেণী না তৃতীয় শ্রেণী থেকে হবে এটা বলতে পারছি না। তবে এটা এই বছর থেকে হতে পারে না কারণ এই ব্যাপারে শিক্ষকদের ট্রেনিং দিতে হবে। আরও একটা কথা উঠেছে, শেখানো একটা পদ্ধতি আছে। ইংরাজি শিক্ষা দেওয়া একটা বই বেরিয়েছে, সেটা আমি দেখেছি। এখানে মাননীয় মন্ত্রী আছেন কিনা জানি না, তখন পার্থবাবু ছিলেন। আমি সেই বই পড়ে কিছু বুঝতে পারিনি। আমরা পুরোনো লোক গ্রামার পড়েছি, এই সব শেখানো হত। বিলেত থেকে একজন এসেছিলেন তিনি ওই বইটার প্রশংসা করেছিলেন। আমি একবার বলেছিলাম, সত্যি কথা যে, আচ্ছা, উনি তো প্রশংসা করলেন, কিন্তু এই যে নতুন পদ্ধতি, এটা যারা গ্রহণ করবে, যারা ছেলে-মেয়েদের পড়াবেন, তাদের তো ট্রেনিং নেওয়া উচিত। কারণ তারা তো পুরানো। তারা আমাদের মতো ইংরাজি শিখেছেন। ছ' সাত বছর সময় ইংরাজির জন্য কম সময় নয়। আমাদের সময়ে ছিল ৬ ক্লাস থেকে ১২ ক্লাস অবধি, আর এখন ৫ ক্লাস থেকে ১২ ক্লাস অবধি। এটা কম সময় নয়। কিন্তু ইংরাজি শেখানোর ব্যাপারে তাদের ট্রেনিং একটা মস্তবড় ব্যাপার। বিশেষ করে নতুন পদ্ধতির ইংরাজি এটা। আমরা আলোচনা করছি। সবটা করা হবে, আমাদের করতে হবে। তাছাড়া যদি নামিয়ে আনা হয়, তাহলে আমাদের টেকস্ট বই করতে হবে, লিখতে হবে। ওসব আমাদের নেই। আমাদের এখন কত ওয়ান টিচার স্কুল আছে—ওয়ান টিচার স্কুল হলেই হবে না—যদি নামিয়ে আনার চেষ্টা করি, তাহলে হবে না। সেজন্য আমরা ঠিক করেছি যে, কি পদ্ধতিতে এটা আমরা করব তা আমরা বাজেট অধিবেশনে ঘোষণা করব। আমরা ঘোষণা করব যে কি হচ্ছে, না হচ্ছে। এর বেশি কিছু আমি বলতে চাই না। তারপর প্রশ্ন উঠেছে, ঐ একই কথা, এখানে নির্বাচন হয়েছে গভর্নরের বক্তৃতায় আছে, শান্তিপূর্ণ ভাবে হয়েছে। পরে এটা স্বীকৃতি লাভ করেছে শান্তিপূর্ণভাবে হয়েছে। ইলেকশন কমিশন বলেছে, শান্তিপূর্ণ ভাবে হয়েছে এবং প্রায় সব সংবাদপত্রে

*লিখেছে যে, হ্যাঁ এত শান্তিপূর্ণভাবে হবে তা আমরা ভাবিনি। পুরানো কাগজগুলো* দেখলে আপনারা এটা দেখতে পাবেন। ঐ একই কথা বলছেন রিগিং। যদি জেতেন তাহলে বলেন রিগিং, আবার যদি হারেন, তাহলেও বলেন রিগিং। এইসব কথার লজিক নেই। আমি এর কি উত্তর দেব? তবে ভারতবর্ষের মধ্যে এখানে শান্তিপূর্ণভাবে নির্বাচন হয়েছে এবং ইলেকশন কমিশনের স্বীকৃতি লাভ করেছে। ইলেকশন কমিশন তো আমাদের কার্টার না। আমাদের ঐ যে কার্টার, কার্টার বলা হয়, এর অর্থটা কি আমি জানিনা—যে, ওরা আমাদের কার্টার! তারা তো বারে বারে সার্টিফিকেট দিচ্ছেন। ইলেকশন কমিশনের প্রতিনিধিরা সব ইলেকশনের সময়ে থাকেন। তারপর, উনি নেই, শান্তা ছেত্রী বলেছেন। আমি জানি না, আমি এটার ঠিক উত্তর দিতে পারব না। ওদের পাহাড়ে ব্রিজের কিছু অসুবিধা হয়েছিল। আমরা পাঠাতে পারিনি। আমি খোঁজ নিয়ে দেখব। তবে আমার কাছে যে খবর ছিল, পাবলিক ডিস্ট্রিবিউশন সিস্টেম পিডিএস ওদের কিছুদিনের জন্য বন্ধ হয়ে গিয়েছিল। কিছুদিনের জন্য সরবরাহ হচ্ছিল না। ওরা এসেছিলেন ওদের সঙ্গে আলোচনা হয়েছে। তারপর সুরাহা হয়েছে। কতটা পাচ্ছে না পাচ্ছে তা খোঁজ করতে হবে। গরিব মানুষ যারা তাদের ৩০ কি. গ্রাম. করে দেওয়া হবে। আমাদের পাহাড়ের নিচে যারা আছে, তাদের সেখানে প্রতিমাসে ১০ কি.গ্রাম করে দেওয়া হবে। তারপর অনেকে বলেছেন। এইমাত্র বিরোধী দলের নেতা বলেছেন। তারপর সৌগতবাবুও বলেছেন। সেটা হচ্ছে বৈদ্যুতিকরণ। কোনও সন্দেহ নেই যে আমরা যতটা ভেবেছিলাম তা আমরা পারিনি। এবারে আমি তো অনেক জায়গায় গিয়েছিলাম। আমি কয়েকটা জেলায় গিয়েছিলাম। সেখানে গিয়ে আমি জিজ্ঞাসা করেছিলাম, মানুষ কি বলছে? কিছু নেতিবাচক দিক আছে। চাহিদা আছে মানুষের। আমি জিজ্ঞাসা করবার চেষ্টা করেছি। তারা বলেছেন। অনেক জায়গায় আমাকে বলেছেন, মানুষ বলেছে যে, বিদ্যুৎ আসছে না কেন? ঐ তো কিছু দূরে আলো জ্বলছে। আমার বাড়িতে আসছে না কেন? দু একটা জায়গায় এই রকম হয়েছে। আমি বিদ্যুৎ মন্ত্রীকে রিপোর্ট করেছি। এমনও হয়েছে যে, টাকা জমা দিয়েছে, কিন্তু বিদ্যুৎ পায়নি। তারপর তদ্বির করে তদারকি করে হয়ত তিন মাসের মধ্যে পেয়ে গিয়েছে। ছ'মাস আগে পড়েছিল। আমি এই রকম শুনেছি যে, এস ই বি-র ইঞ্জিনিয়ররা গিয়ে চলে আসেন। কি করে হবে? কারিগরি ব্যবস্থা তো করতে হবে, একটা জিনিস করতে হবে। আর এটা করলেই শুধু চলবে না। এটা তো শুধু ভোটের ব্যাপার নয়। সেজন্য আমর রুর‍্যাল ইলেকট্রিফিকেশনের জন্য বসেছিলাম। আমাদের বিশেষ কর্মসূচি নিতে হবে। এটা আমরা গ্রহণ করেছি এবং এখানে যে বিরোধীদল নেতা বললেন, আগেরবারও বলেছিলেন যে এগুলোকে পঞ্চায়েতের সঙ্গে যুক্ত করছেন না কেন, উনি ঠিকই কথা বলেছেন, আমাদের বন্ধুরাও বলেছেন জেলায় জেলায় কলকাতার থেকে এসে ওরা দেখবে হিসাব নেবে, তারপরে করবে, তারচেয়ে বরং পঞ্চায়েতকে সঙ্গে নিন, জেলা পরিষদকে সঙ্গে নিন, তাদেরই তো মানুষ থাকে গ্রামে। তারজন্য আমরা

কয়েক কোটি টাকা সংগ্রহ করবার চেষ্টা করব এবং ঋণ নিয়ে করবার চেষ্টা করব। আমরা একটা ক্র্যাশ প্রোগ্রাম তাই নেবার চেষ্টা করছি। দু বছরের মধ্যে অনেকগুলো গ্রামে বিদ্যুৎ দেবার চেষ্টা করছি। তবে কত গ্রামে দেব এখনই তার হিসাব দিতে পারব না। যদি বাজেটের সময়ে হিসাব পাই, লক্ষ্যটা কি পেয়ে যাই তখন বলে দেব। তারপরে যেটা হচ্ছে যে, হঠাৎ করে দু একজন বললেন ৩০ হাজার, ৪০ হাজার শিক্ষক তারা মাইনে পাচ্ছে না। তাই আমি ওটার খোঁজ নেবার চেষ্টা করলাম, আমি সবটাই বলতে পারছি না, সেটা বাজেটের সময়ে বলে দেবেন বা প্রশ্নোত্তর পর্বে আমাদের মন্ত্রী-এর উত্তর দেবেন। যারা বলছেন টাকা পাচ্ছেন না তারা আগের ব্যাচের। একটু বুঝিয়ে বলি যাদের নিয়ে ৬২ নাকি এই নিয়ে তর্ক-বিতর্ক হয়েছিল, তারপরে তারা কোর্টে যান, হাইকোর্টে যান, হেরে যায়, আমরা জিতে যাই। তারপরে ওরা সুপ্রিম কোর্টে যান, সেখানেও, হেরে যায়, আমরা জিতে যাই। এখন আরেকটা মামলা হাইকোর্টে হয়েছে, এখন দেখছি সেটাতে কি করা যায়। তবে এই যে ব্যাপারটা এটা তো আইনের ব্যাপার, আর কোনও ব্যাপার এখানে নেই। এটা ঠিক হয়ে গেলে তারা যদি প্রাপ্য পায় নিশ্চয়ই পাবেন। কিন্তু মামলা যদি করেন তাহলে তার কনটেস্ট তো করতেই হবে। আমরা কনটেস্ট করে সুপ্রিম কোর্টে জিতেছি। এখন আমাদের দেখতে হবে এটা কি করে কার্যকর করতে পারি। কিছু শিক্ষক এখন আবার মামলা করেছে। কিন্তু সুপ্রিম কোর্টে যারা মামলা করেছিলেন তারা গিয়ে সুপ্রিম কোর্টে আবেদন করেছেন যে মামলা উঠিয়ে নেবার অনুমতি দিন, তারা অনুমতিও পেয়েছেন। কিন্তু আর কেউ হয়তো করেছেন সেটা আমি বলতে পারছি না। তারপরে এখানে হাসপাতাল সম্বন্ধে একই কথা যে পি জিতে যান, ওখানে ঘুষ নেয়। একথা বিরোধীদল নেতা বললেন, আগের বারও একই কথা বলেছিলেন, এসব ভেক কথাবার্তা বলে তো কোনও লাভ নেই—হতেই পারে, সর্বত্রই তো এখন ঘুষ চলছে। পলিটিসিয়ান বা রাজনীতি করেন যারা তারা যদি ঘুষ মামলায় জড়িয়ে পরেন, কংগ্রেস এর টপ নেতারা আছেন, অন্য দলের টপ নেতারা আছেন তারাও ঘুষ নিচ্ছেন। তবে ওটা যে নির্দিষ্টভাবে ধরা যে না যায় তা নয়, ধরা যায়। এই টাউটরা যে ঘুরে বেরাচ্ছে এস এস কে এম হাসপাতালের ভেতরে আমাদের মন্ত্রী আছেন নিশ্চয়ই বিষয়টা দেখবেন। ওটা দেখবারও উপায় আছে, এটা শুধু উপর থেকে কোনও এক অফিসার বা মন্ত্রী গেলে হবে না। ওদের ধরবার কি উপায় আছে সেটা আমরা জানি। সুতরাং টাউট যাতে আর না থাকে, এই টাউট ব্যবস্থা যাতে ভেঙ্গে দেওয়া যায় তার ব্যবস্থা নিশ্চয়ই করতে হবে। তারপরে হাসপাতালের ক্ষেত্রে কিছু অসুবিধা আছে। যারা পি এস সি-র থেকে আদেশ পান গ্রামে যাবার জন্যে সেইসব ছেলে-মেয়েরা গ্রামে যেতে চায় না। গত বছর অবধি শতকরা পঞ্চাশ ভাগ হওয়া সত্ত্বেও তারা যায়নি। সেইজন্য আমরা ঠিক করেছি এলাকার ডাক্তার দিয়ে করাব। শিক্ষার ব্যাপারেও এইরকম আমরা ঠিক করেছি। ওখানে স্থানীয় মানুষ যারা রিটায়ার করেছেন এবং রেপুটেড লোক, পসার

আছে তাদেরকে এই দায়িত্ব দেব। পঞ্চায়েতের অধীনে কিছু স্কুল হয়েছে, ওখানেও আমরা স্থানীয় মানুষকে রিক্রুট করব। আমরা তাদেরকে পাঁচ-ছয় ঘণ্টা অন্তত হাসপাতালে থাকতে বলব, তারপরে প্র্যাকটিস করুন। ওই পাঁচ-ছয় ঘণ্টা থাকার জন্য আমরা তাদেরকে ৬-৭ হাজার করে টাকা দেব। এইরকমভাবে স্কুলের ব্যাপারে আমরা দেখছি করতে হবে। চুক্তি অনুযায়ী এটা আমাদের করতে হবে। চুক্তি অনুযায়ী শিক্ষক নিয়োগ করতে হবে। পি এস সি-র থেকে নাম পাঠানো সত্ত্বেও যদি ছেলে-মেয়েরা না যায় তাহলে আমরা কি করব। সেখানে মাস্টা  ইরাও যদি না যেতে চান তাহলে অন্য জায়গা থেকে আনা হবে, স্থানীয়ভাবে  হবে। এটাই উচিত হবে, এটাই আমরা মনস্থির করেছি এবং সেইভাবেই আমর। ব

[5-40 — 5-40 p.m.]

কাজেই উনি যা বলেছেন হয়ত ২-৪টে ঠিক  কিন্তু হাইলি এক্সজারেটেড, উনি এমন বলছেন যেন চিকিৎসা হচ্ছে  কোনও কিছুই—হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষের চিকিৎসা হচ্ছে সরকারি হাসপাতালে, আছেন ডাক্তারও নেই ঔষধও নেই, এটা জেনারেলাইজ করা যায় ৯০ শতাংশ জায়গাতে আছে, এটা তো ঠিক এটা তো বলা যায়। ওর ঠিক নয়। এটা এক্সজাজারেটেড করবেন না। তারপরে শিল্পের কথা বলা হয়েছে। অতীশবাবু বিভিন্ন দপ্তর সম্বন্ধে বলেছেন, আমাদের শিল্পমন্ত্রী একটা কাগজ দিয়ে গেলেন, কত হাজার কোটি টাকা দরখাস্ত এসেছে, আমরা বারে বারে বলেছি, উনি দেখাচ্ছিলেন আগের বছরে কি হয়েছে, ওখানে কি হয়েছে, একটা কন্ট্রাডিকশন দেখাবার চেষ্টা করছিলেন ; আমি বললাম, তোমার এই কাগজ আমি পড়তে পাবব না, তোমার যখন বাজেট হবে, সেই বাজেটের সময় বলবে, উত্তর দেব আমরা তো বলেছি, ৮২ হাজার দরখাস্ত এসেছে আমাদের কাছে, ৬-৭ হাজার নির্মাণ হয়ে গেছে, প্রোডাকশন হচ্ছে, ৭ হাজার নির্মীয়মান—হয়ত ৬ মাস ১০ মাস পরে সেখানে উৎপাদন হবে। বাকি বড় বড়গুলি আলোচনা চলছে। এত লুকিয়ে রাখবার কিছু নেই। আমরা তো শুনলাম হলদিয়া পেট্রো-কেমিক্যালসও হবে না, এ হবে না হবে না করে কংগ্রেসের সংবাদপত্রে আমরা তো একেবারে নির্বাচনে হেরে গেলাম। আমি তো অবাক হয়ে যাচ্ছি ওখানে একটা সিট অ্যাসেম্বলির, একটা সিট লোকসভার, দুটোতেই আমরা হেরে গেলাম। আমি শুধু আশ্চর্য হয়ে গেলাম এতবড় একটা প্রোজেক্ট হচ্ছে ভারতবর্ষের মধ্যে ৫ হাজার কোটি টাকার প্রোজেক্ট সেখানে আমরা হেরে গেলাম। আমি এটা জানি, নির্মাণকার্য করলে জেতা যায় না। একটা ইডিওলজির ব্যাপার আছে। রাজনীতির ব্যাপার আছে, ভাবাদর্শের ব্যাপার আছে, তা না হলে, চোর, ডাকাত গুন্ডা কংগ্রেসের তো কত আছে, ওরা কি করে নির্বাচিত হয়, এটা মানুষের চেতনার কথা। আর বলছেন, আমরা শিক্ষা নিইনি, নির্বাচন থেকে, আমরা নির্বাচন থেকে শিক্ষা নিয়েছি। কংগ্রেস নিয়েছে কিনা বললেন না, আমরা বামফ্রন্ট ২.২৪ শতাংশ ভোট হারিয়েছি, সেটা অন্য জায়গায় গিয়েছে, হয় কংগ্রেস গিয়েছে,

নয় তৃণমূলে গিয়েছে। নাহলে কমবাইন্ডে গিয়েছে। কিন্তু উনি কি শিক্ষাটা গ্রহণ করেছেন সেটাতো বললেন না। কংগ্রেসিরা তো কাগজ পড়ে, মনে হচ্ছিল সবই হেরে গিয়েছি, তা নয়, গতবারে আমাদের ৩৩ জন ছিল, এবারেও ৩৩ জন আছে লোকসভায়। বিরোধী পক্ষ ছিল ৯ জন এবারেও তাই আছে। কিন্তু দ্ব্যথহীন ভাষায় বলুন যে বি জে পিতে কংগ্রেসের একটা বড় অংশ ভেঙে চলে গিয়েছে পশ্চিমবাংলায়। এটা নিয়ে আমরা খুবই চিন্তিত। এবং সেই বিজেপি একজন প্রতিনিধি পেয়েছে লোকসভায়। এর থেকে উনি কি শিক্ষা নিচ্ছেন। পশ্চিমবাংলায় ওরা যে ৪০ ভাগ ভোট ছিল, এতবড় ভোট ছিল না কংগ্রেসের কোথাও, ভারতবর্ষের মধ্যে, এখানে বিরোধী দল হিসাবে ওদের যা ছিল, আমার যা হিসাব, সেটা কিন্তু সেই ৪০ ভাগ ; এখন ১৫ ভাগে নেমে এসেছে। এটা বললেন না তো? এত পরিসংখ্যান দিলেন, এটাও তো বললেন না? বাকিটা চলে গেছে তৃণমূলে না হলে কমবাইন্ডে চলে গেছে। এটা মারাত্মক ঘটনা পশ্চিমবাংলার পক্ষে, কংগ্রেসের পক্ষে। কাজেই শিক্ষা খালি আমাদের দেবেন না, বলবেন আপনারাও নিন। যাইহোক আমরা একটা ভোট না পেলেও ভাবাদর্শের লড়াই চালিয়ে যাব, বিরোধিতা আমরা করব, আইনসভার ভিতরে, বাইরে লড়াই চলবে, গণআন্দোলন চলবে। গণ সংগঠন আমরা গড়ে তুলব। শুধু আইনসভা একটা কথা নয়, যে অবস্থায় আমরা এসেছি, শতকরা ৩৭ ভাগ ভোট নিয়ে বি জে পি তার সুবিধাবাদী কতগুলি দল নিয়ে ১৩-১৪টি দল নিয়ে তারা সরকার করে ফেলেছেন। এখন আস্থা ভোট হবে ২৮ তারিখে, এর বিরোধিতায় আমাদের লড়াই হবে। ৬০ ভাগ মানুষ আছেন ওর বিরুদ্ধে কিন্তু তারা সবাই ভাগ হয়ে গেছেন। এই ভাগটা আমরা কিছুটা কমাব, কিছুটা কমতে পারে। তবে এটা একটা ভয়ঙ্কর অবস্থা, স্বাধীনতার ৫০ বছর পরে, যারা নাকি বর্বরতার অভিযান করেছিলেন, বি জে পি যারা মসজিদ ভেঙে দিলেন, নরসিমা রাও এর সমস্ত ক্ষমতা থাকা সত্ত্বেও মসজিদ ভাঙা রোধ করবার চেষ্টা করেননি। তারপর আমরা দেখলাম তারা দিল্লিতে সরকার গড়ছে, এখন আস্থা ভোটে যাচ্ছে। এখানে কংগ্রেসিরা যারা আছে কোনটা মূল, কোনটা তৃণমূল জানিনা। তবে কংগ্রেস সাম্প্রদায়িক লোক খুব বেশি আছে। মধ্যপ্রদেশের মুখ্যমন্ত্রী ছয় মাস আগে আমার বাড়িতে এসেছিলেন। আমি বললাম, মধ্যপ্রদেশে তো আমাদের যুক্তফন্ট পার্টি নেই, ছোট একটু আছে, সেখানে আমরা বামপন্থীরাও নেই, কিন্তু ওখানে আপনারা আছেন। আপনারা বি জে পি শক্তিকে রুখতে পারছেন না কেন, আপনারা নিজেদের মধ্যে কি করছেন। উনি অবশ্য হেসে বললেন, দেয়ার আর মোর কমিউনাল মাইন্ডেড পিপল ইন মাই পার্টি দ্যান পারহ্যাপস ইন দি বি জে পি। তবে ঠাট্টা করেই বলেছিলেন। বি জে পি ওখানে লোকসভায় কতগুলো সিট পেয়ে গেল দেখুন। এরপরে মাননীয় অতীশবাবু এখানে শিল্প সম্বন্ধে বললেন, আমাদের বাজেট যখন হবে তখন আপনারা সব পরিসংখ্যান পাবেন। এটাতো ঠিকই, ওরা কখনই বলেন না ভারতবর্ষে কংগ্রেস আমল থেকে প্রায় সাড়ে চার লক্ষ কারখানা ছোট, বড়, মাঝারি, বন্ধ হয়ে আছে। পশ্চিমবাংলাও তার মধ্যে পড়ে, মহারাষ্ট্র পড়ে, গুজরাট পড়ে,

অনেক রাজ্যই পড়ে—এটাতো আপনারা বললেন না। এটাতো ঠিকই, আমাদের দেশে নতুন যে অর্থনীতি হয়েছে তাতে বেকার বাড়ছে ভারতবর্ষ ব্যাপী। আর এই ব্যাপারটা পশ্চিমবঙ্গ সরকারের উপর নির্ভর করেনা, দিল্লিতে যে সরকার থাকবে তাদের উপরই এটা নির্ভর করে। ফলে আজকে রুগ্ন কারখানার সংখ্যা বাড়ছে, বেকার বাড়ছে, গরিব মানুষের সংখ্যা বাড়ছে, উপরতলা, নিচের তলার প্রভাব বাড়ছে, এইতো তাদের নতুন অর্থনীতি। আজকে দু-তিনটি রাজ্য বাদ দিলে ভূমিসংস্কার কোথাও আর হয়নি। যেসব রাজ্যে কংগ্রেসিরা ছিলেন, বি জে পি-রা ছিলেন সেইসব রাজ্যে ভূমিসংস্কার হয়নি। তাহলে মানুষের অগ্রগতিটা হবে কি করে। আমি এসবের মধ্যে যাচ্ছি না। তারপর আবার সেই আইনশৃঙ্খলার কথা বলা হয়েছে। আবার সেই পুলিশ বাজেটের কথা বলা হয়েছে। এখানে নানান রকম পরিসংখ্যান দেওয়া হয়েছে। সবই যদি আপনারা এখানে বলে দেন এবং আমরা যদি তার উত্তর দিয়ে দিই তাহলে বাজেটের সময় আপনারা কি বলবেন? একটু ধৈর্য ধরুন না, পুলিশ বাজেট তো হবে। আপনারা বলছেন ভারতবর্ষে যেখানে যা কিছু হোক, পশ্চিমবাংলায় স্বর্গ রাজ্য গড়ে তুলতে হবে। স্বর্গরাজ্য বলে আপনি কিছু জানেন নাকি? কি হয় সেখানে? স্বর্গরাজ্য বলে অতীশবাবু জানেন নাকি কিছু? শাস্ত্রটাস্ত্রতো পড়েছেন, কি ধরনের ব্যবস্থা আছে সেখানে। আমরা কোনদিন এইসব বাজে কথা বলি না। সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে আমরা মানুষের জন্য যেটুকু করতে পারি করেছি। আমরা মানুষকে বোঝাচ্ছি, এটা করতে পারব না যেটাতে আমাদের দুর্বলতা আছে, নেতিবাচক দিক আছে, সেটাকে আমরা পরিহার করতে চেষ্টা করছি, পরিবর্তন করবার চেষ্টা করছি। এই দৃষ্টিভঙ্গি নিয়েই আমরা চলছি। তারপর প্রশাসনের ব্যাপারে বলেছেন। ওয়াকফের ব্যাপারে বললেন। অফিসাররা রিপোর্ট দিল আপনারা পছন্দ করলেন না। আপনারা বললেন এটা মানব না। তারপরে তো এটা বিচার-বিভাগীয় তদন্ত হচ্ছে। লালবাজারে ইদ্রিশ বলে একজন খুন হয়েছিল। পুলিশ কমিশনার আমার কাছে একটা রিপোর্ট দিল। কিন্তু আমার কাছে খবর ছিল ডি সি হত্যা মামলার আসামীকে পুলিশই পিটিয়ে খুন করেছে। আমরা তো সেটা কখনই গ্রহণ করিনি। সেইজন্যই আমি জুডিশিয়াল এনকোয়ারি অর্ডার দিয়েছিলাম এবং জাস্টিস দেব আমাকে রিপোর্ট দিয়েছিল, এটাতে অনেক সন্দেহ আছে। আমরা ঠিক আইডেন্টিফাই করতে পারছি না। কিন্তু পুলিশের হাতেই ও মরেছে।

[5-40 — 5-50 p.m.]

পুলিশই ওকে মেরেছে, সেই কথা বলেছেন। এতে নতুন কি দেখছেন উনি? প্রশাসন এইভাবেই চালাতে হয়। অফিসার যা বলবে, তাই মেনে নিতে হবে নাকি আমায়? আর এছাড়া জাজের কাছে দিয়েছি, সরকার তো সিদ্ধান্ত নিচ্ছে না। একটা কথা বারবার বলা হয়, কেন্দ্র থেকে কত হাজার টাকা পেয়েছেন, হিসাব দিন। আমি প্রথমেই জিজ্ঞাসা করি, বারেবারে কেন এই কথা বলা হয়? এটা কি কেন্দ্রের টাকা? কি অর্থে

বলেন? এই টাকাটা কেন্দ্র পেল কোথায় দিল্লি থেকে? এটা তো সমস্ত রাজ্য থেকে সংগৃহীত হয়েছে। আমাদেরই টাকা। আমাদের এখান থেকে হয়ত ৫ হাজার কোটি টাকা নিয়ে ৩ হাজার সাড়ে ৩ হাজার কোটি টাকা ফেরত দিচ্ছে। সমস্ত রাজ্যে রাজ্যে তাই হচ্ছে। তবে, যেটা আমাদের দেওয়া হয়, সেন্ট্রাল স্কীম জওহর রোজগার যোজনা, ইত্যাদি সেইগুলোর হিসাবপত্র নিশ্চয়ই আমাদের দিতে হবে এবং বারে বারেই আমরা এটা দিয়ে চলেছি, কখনও এই প্রশ্ন ওঠেনি। লেজার অ্যাকাউন্ট নিয়ে কথা হয়েছে। সেটা বলার কিছু নেই—মামলা হচ্ছে এবং খবরাখবর রাখছি—কি হচ্ছে না হচ্ছে, আমরা কি করেছি না করেছি। হাজার হাজার কোটি টাকার দুর্নীতি, এসব বলা হচ্ছে, এসব একেবারে ভোগাস বাজে কথা, এর কোনও মূল্য নেই এবং শীঘ্রই এর প্রমাণ পাবেন। কাজেই, তার সঙ্গে সেসব হিসাব আমার দেওয়ার কোনও প্রয়োজন নেই। বিরোধী দলের নেতা বলেছেন, এটা কতটা ঠিক জানি না, ১০ হাজার মৌজাতে বিদ্যুৎ যায়নি। আমার ঠিক জানা নেই, কিছুটা আন্দাজেই বলছি, নির্বাচনের সময় ঘুরেছিল্লেন তো, আমার মতে প্রায় শতকরা অন্তত ২৫ ভাগ গ্রামে বিদ্যুৎ পৌঁছায়নি। আমাকে কেউ কেউ বলছে, আরও বেশি হবে, আবার কেউ কেউ বলছে, আরও কম হবে। যা-হোক, এই হিসাবটা আমি বার করতে পারলাম না। তবে, বার করব। কারণ এর প্রতিকার তো আমায় করতে হবে। আগেই বলেছি, এর প্রতিকার কি, আমরা পঞ্চায়েতকে নিয়ে করেছি। চতুর্থ পে-কমিশনের কথা বলা হয়েছে। সেটা তো আমরাও বলেছি। আমরা ওটার জন্য অপেক্ষা করছিলাম ওটা হয়ে গেছে এবং কিছু বাকি আছে কিন্তু মোটামুটি মেনে নেওয়া হয়েছে যুক্তফ্রন্ট সরকারের পক্ষ থেকে? এখন কি হবে আমি জানি না। আপনারাও হয়ত জানেন, চিঠিও বেরিয়েছিল, আমি যুক্তফ্রন্ট সরকারের অর্থমন্ত্রী চিদাম্বরমকে চিঠি লিখেছিলাম আপনারা তো এতটা বাড়িয়ে দিয়েছেন, প্রয়োজন আছে, ভাল করেছেন, কিন্তু রাজ্যগুলো কি করবে, আমাদের অত টাকা কোথায়? আমরা তাহলে তো অন্য খাতে ব্যয় করতে পারব না। তিনি আমাকে শেষ চিঠি লিখেছিলেন, মন্ত্রিত্ব যাবার আগে সেই চিঠি আমি সমস্ত মুখ্যমন্ত্রীদের পাঠিয়েছিলাম, সে বি জে পি হোক, কংগ্রেস হোক সবাইকে। সবাই আমাকে লিখেছিলেন, আপনিই একটা মিটিং ডাকুন, এ চলতে পারে না। আমরা বলেছিলাম, এর জন্য আমাদের যা অতিরিক্ত খরচ হবে, তার শতকরা ৫০ ভাগ আপনারা বহন করুন, কারণ আপনার যা মাইনে দিচ্ছেন। চিদাম্বরম লিখেছিল, আমরা যা মাইনে দিচ্ছি, রাজ্য সরকার তা কেন দেবে? আমি বলেছিলাম, আপনি কিছুই বোঝেন না। ৯০-৯৫ ভাগ রাজ্যে প্রায় একই রকম মাইনে দেওয়া হচ্ছে এবং এটা পদ্ধতি চলে আসছে। পাশাপাশি দুটো অফিস আছে, একটাতে কেন্দ্রীয় সরকারের কর্মচারী এবং আর একটাতে আমাদের কর্মচারিরা বসেন, তারা আদালা আলাদা মাইনে পাবে, এই কখনই হতে পারে না। আমাকে মুখ্যমন্ত্রীরা লিখেছিলেন, সে কংগ্রেসের হোক, বি জে পি-র হোক আপনি একটা মিটিং ডাকুন। আমি বললাম, কি করে ডাকব? আমি ওদের দিয়ে ডাকাতে পারি, ওদের গিয়ে বলতে পারি। কিন্তু দুর্ভাগ্যবশ্যত এখনও তা

হয়নি। এখনও আমাদের এই দাবি আছে। এটা যুক্তফ্রন্ট সরকারের ও কথা বলছি। একটা এলিমেন্টার জিনিস কলকাতাকে এ-১ (এ ওয়ান) সিটি করবে কি না করবে, চিঠি লিখেছি। তারপরে মামলা হল কোর্টে। কোর্ট বলল হ্যাঁ যদি নিয়ম অনুযায়ী হয়, এটা করে দিন। এবং শেষ চিঠি প্রধানমন্ত্রী গুজরাল আমাকে দিয়েছিলেন, এই কদিন আগে, 'এটা বিবেচিত হচ্ছে।' কিন্তু এটা বিবেচনা করবার কিছু নেই, আইনত ওরা দিতে বাধ্য, রেকগনাইজ করতে বাধ্য। সেইজন্য আমরা এখন দেখছি এটা কি করা যায়। আর আমার বিশেষ কিছু বলার নেই। তবে আমাদের এই পক্ষ থেকে অনেকগুলি ব্যাপারে উত্তর দেওয়া হয়েছে। কাজেই আমি সে দিকে যাচ্ছি না। তবে একটা হিসাব আমাদের এখানে বললেন যে ২৫০। এখানে আমার মন্ত্রী আছেন, তাকে বলছি আপনি হিসাবটা নিন। ২৫০টি হেলথ সেন্টারে ডাক্তার নেই—এটা বোধহয় সত্য বাপুলি মহাশয় বলেছেন। এটার খোঁজ নেওয়া দরকার। এটা সত্যি যে, অনেক জায়গায় ডাক্তার নেই। ২৫০ কি ২২৫-তা আমি বলতে পারব না। কিন্তু এটার জবাব, আপনি স্বাস্থ্য দপ্তরের বাজেট এর দিন সভাকে জানাবেন। সেজন্যই আমরা বলেছি, চুক্তি করব স্থানীয় ডাক্তারের সঙ্গে। আমরা তাদের বলেছি আপনারা ৫ থেকে ৬ ঘণ্টা কাজ করুন রুগীদের সেবার জন্য। কাজেই আমি আশা করি যে বিরোধীদল তো কিছু বুঝবেন না আর আমাদের অতীশবাবু বললেন, যে "আমরা শিক্ষা গ্রহণ করতে পারিনি"। আমি বলি যে, আপনারা কি করেছেন সেটা বলুন। আপনারা যে ৪০ ভাগ থেকে ১৫ ভাগ হয়ে গেলেন—কি হবে? এখন সব তৃণমুলে চলে যাবে। সাহস করে পার্টিও ভাগ করতে পারছেন না। এক সঙ্গে বসে আছেন। এতে কি কোন রাজনীতি আছে? এতে দুর্নীতি আছে। তবে আমাদের কথা আপনাদের বলি। আমরা পিছু হঠবার লোক নই এবং কেরল, ত্রিপুরা সেখানে যা হয়েছে, ভারতবর্ষে আর কোথাও হয়নি। এক পাঞ্জাবকে বাদ দিলে—যেখানে ধর্মের ভিত্তিতে সব ব্যবস্থা হয়ে গেছে, আর কোথাও হয়নি। যতটা আমরা লক্ষ্য করেছি, আমাদের সমারোহ যেখানে যেখানে বিজেপি, কংগ্রেস এবং অন্যদের সরকার ছিল, তারা হয়েছে। আর দক্ষিণ ভারতে জয়ললিতা, নাকি পাকিস্তানের সঙ্গে ব্যবস্থা করে কিনা জানি না—তবে বোমা টোমা ফাটিয়ে ২৬টি আসন পেয়ে গেল। এখন তিনি বি জে পি-র উপরে খবরদারিও করছেন। এই অবস্থা কি করে হল? আমাদের কাজ মানুষের চেতনা বাড়ানো এবং সাম্রাজ্যবাদীদের বিরুদ্ধে আমাদের লড়াই করে যেতে হবে। এটা সহজ কাজ নয়, কিন্তু আমাদের এটা করে যেতে হবে। হিন্দুত্বের কথা বলেন? আমি বলি বি জে পি হিন্দু ধর্মকে আক্রমণ করেছে। শুধু বাবরি মসজিদই ভেঙেছে না, হিন্দু ধর্মকেও আক্রমণ করেছে। কাজেই আমি বলি, আমাদের যা শিক্ষা নেবার, তা নিচ্ছি আমাদের এখানেই। আমি বলছিলাম—সোনিয়া গান্ধীকে হাতে পায়ে ধরে আনল—তখন আমি তাকে গৃহিনী, গৃহবধূ বলেছিলাম ঠিকই কিন্তু ১১৩ বছরের কংগ্রেসের এই পরিস্থিতি হয়েছে যে, তারা এখন সোনিয়ার ছেলে, মেয়ে, জামাই সকলের হাতে পায়ে ধরছে। কিন্তু

৯৭) স্বীকৃত পদ্ধতি অনুসারে মানব-উন্নয়ন সূচক (শিক্ষা, জনস্বাস্থ্য এবং মাথাপিছু আয়ের সমন্বয়ে গঠিত) নির্মাণ করলে দেখা যাচ্ছে, যেখানে এই সূচকের নিরিখে ভারতবর্ষের স্থান রয়েছে পৃথিবীর স্বল্পোন্নত দেশগুলির মধ্যে, সেখানে পশ্চিমবঙ্গের স্থান কিন্তু উঁচুতে উঠে এসেছে পৃথিবীর সমস্ত দেশগুলির মধ্যে মাঝারি উন্নত দেশগুলির স্তরে। কিন্তু এখানে আত্মসন্তুষ্টির কোনও অবকাশ নেই। তাই বিদ্যালয় এবং উচ্চশিক্ষার ক্ষেত্রে, বিশেষ করে শিল্প ও কৃষির উন্নয়নের জন্য কারিগরি শিক্ষা প্রসারে নতুন উদ্যোগের প্রস্তাব কিছু পরেই আমি রাখব।

[3-30 — 3-40 p.m.]

২.১৪। কলকাতাসহ জেলাগুলিতে শিল্পায়নের ক্ষেত্রে, বিশেষ করে ক্ষুদ্রশিল্পের বিকাশের ক্ষেত্রে, ব্যাঙ্কগুলি থেকে প্রয়োজনীয় ও সময়মতো ঋণ পাওয়া বিশেষ গুরুত্বপূর্ণ। কিন্তু এক্ষেত্রে পশ্চিমবঙ্গে ব্যাঙ্কের ভূমিকা যথেষ্ট ইতিবাচক হয়নি। ইদানিংকালে, এরাজ্যে ব্যাঙ্কগুলির ঋণ আমানতের অনুপাত শুধু যে ৫০ শতাংশেরও কম থেকেছে তাই নয়, ক্ষুদ্রশিল্প এবং কৃষি ও কৃষিসংশ্লিষ্ট ক্ষেত্রে ব্যাঙ্কের ভূমিকায় প্রয়োজনীয় সহযোগিতা দেখা যায়নি।

২.১৫। একই সঙ্গে লক্ষ্যণীয় যে, সমবায় ব্যাঙ্কগুলির গত কয়েক বছরের লক্ষ্যণীয় অগ্রগতি হয়েছে। জেলার কেন্দ্রীয় সমবায় ব্যাঙ্কগুলির এবং রাজ্য সমবায় ব্যাঙ্কের আমানতের পরিমাণ ৩১ মার্চ, ১৯৯৩-তে যথাক্রমে ৩৬৩ ও ২৮১ কোটি টাকা থেকে শুধু যে যথেষ্ট বৃদ্ধি পেয়ে ৩১ মার্চ, ১৯৯৭-তে যথাক্রমে ৮১৯ ও ৬৯৮ কোটি টাকাতে পৌঁছেছে তাই নয়, এই দুই স্তরে সমবায় ব্যাঙ্কগুলির ঋণ আমানতের অনুপাত গত পাঁচ বছরে গড়ে ৭০ শতাংশেরও বেশি থেকেছে, এবং এই সমবায় ব্যাঙ্কগুলি তাদের মোট ঋণের ক্ষেত্রে ৮০ শতাংশেরও বেশি ঋণ দিয়েছে ছোট শিল্পোদ্যোগী এবং ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকদের। ঋণ আদায়ের ক্ষেত্রেও, বিশেষ করে রাজ্য সমবায় ব্যাঙ্কের আদায়মাত্রা থেকেছে শতকরা ৭০ ভাগেরও বেশি, যা সাধারণ রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলির ঋণ আদায়ের মাত্রার থেকে অনেক উন্নত। আমরা চাই এ-রাজ্যে রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি শিল্পায়ন ও কৃষির উন্নয়নে আরও ইতিবাচক ভূমিকা পালন করুক। পাশাপাশি, এই ক্ষেত্রগুলিতে, সমবায় ব্যাঙ্কগুলি বিশেষ গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করবে।

২.১৬। কলকাতাসহ প্রতিটি জেলাতে সাধারণ মানুষের সঞ্চয় ও তার উন্নয়নমূলক ব্যবহারের ক্ষেত্রে অবশ্য সবচেয়ে গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে স্বল্পসঞ্চয় প্রকল্পগুলি। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, বর্তমান আর্থিক বছরে রাজ্যের নীট স্বল্পসঞ্চয় থেকে প্রাপ্ত অর্থের পরিমাণ দাঁড়িয়েছে প্রায় ২৬০০ কোটি টাকার, যা লক্ষ্যমাত্রা

১৭০০ কোটি টাকা থেকে অনেক বেশি। ফলে, এ-রাজ্য, স্বল্পসঞ্চয়ের ক্ষেত্রে, আরও একবার সমগ্র রাজ্যগুলির মধ্যে প্রথম স্থান অধিকার করেছে। এই স্বল্পসঞ্চয়ের সাফল্য এবং কর আদায়ের ওপর ভিত্তি করে বর্তমান বছরে পরিকল্পনার খরচ দাঁড়াবে প্রায় ৩৬৮৪ কোটি টাকায়, যা বাজেটে প্রস্তাবিত পরিকল্পনা ব্যয়ের লক্ষ্যমাত্রার প্রায় ৯৪ শতাংশ, এবং যা গত বছরের পরিকল্পনা ব্যয়ের (৩০৪৯ কোটি টাকা) থেকে প্রায় ২১ শতাংশ বেশি।

২.১৭। শুধুমাত্র পরিকল্পনা ব্যয়ের পরিমাণ বৃদ্ধি করা হয়েছে তাই নয়, এই পরিকল্পনা রূপায়ণের ক্ষেত্রে পঞ্চায়েত ও পুরসভাকে যুক্ত করে অনেক বেশি বিকেন্দ্রীকরণের উদ্যোগ নেওয়া হয়েছে বর্তমান বছরে। নির্দিষ্ট কর্মসংস্থান প্রকল্প ইত্যাদি ছাড়াও, বিদ্যুৎ, পূর্ত, সেচ, জলসম্পদ উন্নয়ন, পানীয় জল, জনস্বাস্থ্য, প্রাথমিক শিক্ষা ইত্যাদির মতন গুরুত্বপূর্ণ দপ্তরগুলির ক্ষেত্রেও জেলা স্তরের প্রকল্পগুলি পরিকল্পনা ও রচনার ক্ষেত্রেও, পঞ্চায়েতের মাধ্যমে, এলাকার মানুষকে যুক্ত করার চেষ্টা হয়েছে।

২.১৮। পরিকল্পনা ব্যয়ের বৃদ্ধি, পরিকল্পনার বিকেন্দ্রীকৃত রূপায়ণ ও সাধারণ শ্রমজীবী মানুষের উদ্যোগের ভিত্তিতে কৃষি, শিল্প ইত্যাদি প্রত্যেকটি ক্ষেত্রে উৎপাদন বৃদ্ধির সামগ্রিক ফল হিসাবে বর্তমান আর্থিক বছরে (১৯৯৭-৯৮) রাজ্যের মোট উৎপাদন বৃদ্ধি পেতে চলেছে প্রায় ৬.৯ শতাংশ হারে, যা সমগ্র দেশে বর্তমান বছরে মোট উৎপাদন বৃদ্ধির হার ৫.১ শতাংশের অনেক উঁচুতে। কোনও এক বছরের পরিবর্তে, যদি গত সাত বছরের, অর্থাৎ সর্বভারতীয় স্তরে উদারনীতি ঘোষণার পরে সমগ্র সময়কালের, তথ্য নিয়ে রাজ্য ও সর্বভারতীয় স্তরে উৎপাদন বৃদ্ধির গড় হারের তুলনা করা যায়, তাহলেও দেখা যাবে যে, এই সাত বছরের সময়কালে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে মোট উৎপাদন বৃদ্ধির গড় হার হয়েছে ৬.৮ শতাংশ, যা পুনরায় সমগ্র দেশের মোট উৎপাদন বৃদ্ধির গড় হার ৫.৭ শতাংশের থেকেও অনেক উঁচুতে।

২.১৯। শুধুমাত্র মোট উৎপাদন বৃদ্ধি নয়, উৎপাদনের সঙ্গে যুক্ত হয়ে কৃষি, শিল্প, নির্মাণ, ব্যবসা, পরিষেবা ইত্যাদি প্রতিটি ক্ষেত্রে যে কর্মসংস্থান বৃদ্ধি হয়েছে, তার ফলে, বর্তমান বছরে, এ রাজ্যে মোট কর্মসংস্থান বৃদ্ধি পেয়েছে প্রায় ৬.৫৭ লক্ষ যা বর্তমান বছরে যে অতিরিক্ত ২.৬৮ লক্ষ কর্মহীন যুক্ত হয়েছেন, তার থেকে বেশি। ফলে, বকেয়া বেকার সমস্যার কিছুটা প্রশমন ঘটবে। এখানে উল্লেখ থেকে বেশি। ফলে, বকেয়া বেকার সমস্যার কিছুটা প্রশমন ঘটবে। এখানে উল্লেখ করা প্রাসঙ্গিক যে, কেন্দ্রীয় যোজনা কমিশনের রিপোর্ট অনুযায়ী, কর্মসংস্থান বৃদ্ধির হারের ক্ষেত্রেও ইদানিংকালে সমস্ত রাজ্যের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান থেকেছে সর্ব প্রথমে। যেখানে সমগ্র দেশে কর্মসংস্থান বৃদ্ধির গড় বার্ষিক হার ২.৩ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে এই বৃদ্ধির হার ২.৯ শতাংশ

(উৎস জাতীয় উন্নয়ন পর্ষদের কর্মসংস্থান কমিটির রিপোর্ট, যোজনা কমিশন, ১৯৯৮, পৃষ্ঠা ৩১)। যোজনা কমিশনের পক্ষ থেকে নবম যোজনার সময়কালের বছরগুলি (১৯৯৭-২০০২) জন্যও সমস্ত রাজ্যগুলির কর্মসংস্থান বৃদ্ধির যে অনুমান করা হয়েছে নবম যোজনার উপর সদ্য প্রকাশিত গ্রন্থে (নবম যোজনার খসড়া, মার্চ ১৯৯৮, সারণি ১৬ পৃষ্ঠা ৫৫), সেখানেও দেখা যাচ্ছে যে যেখানে সমগ্র দেশের গড় বার্ষিক কর্মসংস্থান বৃদ্ধির হার আগামী বছরগুলিতে হবে ২.৬২ শতাংশ, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে সেই হার থাকবে অনেক উঁচুতে ৩.১৫ শতাংশে।

২.২০। এছাড়া সর্বভারতীয় প্রক্রিয়ার অংশ হিসাবে মূল্যবৃদ্ধি হলেও, গত সাত বছরের এই সময়কালে, পশ্চিমবঙ্গে মূল্যবৃদ্ধির গড় হার থেকেছে সর্বভারতীয় মূল্যবৃদ্ধির গড় হারের অনেক কম মাত্রায়। এই সময়কালে, শিল্পশ্রমিকদের ভোগ্যপণ্যের মূল্যসূচক বৃদ্ধির গড় হার যেখানে সর্বভারতীয় ক্ষেত্রে থেকেছে ৯.৫ শতাংশে, সেখানে পশ্চিমবঙ্গের ক্ষেত্রে প্রাসঙ্গিক সেই মূল্যবৃদ্ধির হার হয়েছে ৮.৭ শতাংশ।

২.২১। তাই, মাননীয় সদস্যগণ, এই অংশের আলোচনার শেষে অনুগ্রহ করে লক্ষ্য করবেন যে, উদারনীতি ঘোষণার পরে সাত বছরের সমগ্র সময়কালে রাজ্যস্তরে বিকল্পনীতি অনুসরণ করার ফল হিসাবে, প্রতিটি গুরুত্বপূর্ণ বিষয়ে— মোট উৎপাদন বৃদ্ধি, কর্মসংস্থান বৃদ্ধি এবং মূল্যসূচকের গতি প্রকৃতি—সীমিত ক্ষমতার মধ্যেও রাজ্যস্তরের অগ্রগতি সর্বভারতীয় স্তরের তুলনায় হয়েছে অনেক উন্নততর।

৩

৩.১। মাননীয় সদস্যগণ, ইদানিংকালে সর্বভারতীয় স্তরের থেকে এ রাজ্যের অগ্রগতির খতিয়ান উন্নততর হওয়া সত্ত্বেও, উৎপাদনের মাধ্যমে কর্মসংস্থান বৃদ্ধি করার লক্ষ্যে আমাদের অনেক কাজ বাকি আছে এবং অনেক ক্ষেত্রেই উন্নতির আরও সুযোগ আছে। আগামী আর্থিক বছরে এর প্রত্যেকটি এলাকা চিহ্নিত করে আমি নির্দিষ্ট কতকগুলি পদক্ষেপ গ্রহণ করার প্রস্তাব রাখছি।

৩.২। যেহেতু উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির একটি মূল ভিত্তি হিসাবে কাজ করছে ভূমিসংস্কার, তাই ভূমিসংস্কারের গুরুত্ব অটুট রেখে আগামী আর্থিক বছরে আরও অন্তত ১৫ হাজার একর সিলিং-বহির্ভূত জমি ন্যস্ত ও বণ্টন করার লক্ষ্যমাত্রা আমরা রাখছি।

৩.৩। কৃষিতে উৎপাদন ও কর্মসংস্থান আরও বৃদ্ধির জন্য ভূমিসংস্কারের সঙ্গে সঙ্গে সেচব্যবস্থার আরও সম্প্রসারণ প্রয়োজন। আমরা চাইছি নবম যোজনার সময়কালের মধ্যে যেন প্রতিটি গ্রামের লাগোয়া কৃষিজমি অন্তত একটি সেচব্যবস্থার সুযোগ পায়। এই উদ্দেশ্যে সেচের ক্ষেত্রে পরিকল্পনাব্যয় বর্তমান বছরে ৩২৬ কোটি টাকা থেকে আগামী

বছরে ৩৫৮ কোটি টাকাতে বৃদ্ধি করার পর, আমি ক্ষুদ্রসেচ প্রকল্পের জন্য আরও অতিরিক্ত ৫০ কোটি টাকার বিশেষ বরাদ্দ পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম মারফৎ করার প্রস্তাব রাখছি। এই প্রকল্পগুলি পরিচালনা ও রক্ষণাবেক্ষণের দায়িত্ব নেবেন ঐ নলকূপ এলাকার উপকৃত কৃষকেরা নিজেরাই।

৩.৪। মাননীয় সদস্যগণ, গঙ্গা-পদ্মার ভয়াবহ ভাঙনের কথা আমি ইতিমধ্যেই উল্লেখ করেছি। কেন্দ্রীয় সরকারের বিশেষজ্ঞ কমিটি এই ভাঙন রোধের জন্য স্বল্পমেয়াদী স্তরে ৩১৫ কোটি টাকা এবং দীর্ঘমেয়াদী স্তরে ৬১২ কোটি টাকার প্রয়োজনীয়তা সুপারিশ করেছেন। যেহেতু, এই ভয়াবহ সমস্যাটি বাস্তবিকই একটি জাতীয় সমস্যা, আমরা চাই কেন্দ্রীয় সরকার সত্বরই যেন এই অর্থ বরাদ্দ করতে শুরু করেন। রাজ্য সরকারের পক্ষ থেকে এই সমস্যার আশু, মোকাবিলার জন্য ইতিমধ্যে অগ্রিম হিসাবে বর্তমান বছরে ১৮ কোটি টাকা মঞ্জুর করা হয়েছে। আগামী বছরে অগ্রিম হিসাবে আরও ২০ কোটি টাকা পরিকল্পনা ব্যয় বরাদ্দ করার প্রস্তাব আমি রাখছি।

৩.৫। আমি আগেই উল্লেখ করেছি যে, জেলাগুলিতে সেচব্যবস্থা, কৃষি ও সংশ্লিষ্ট ক্ষেত্র এবং শিল্পের উন্নয়নের জন্য বিদ্যুতের আরও সম্প্রসারণ বিশেষ জরুরি। এই উদ্দেশ্যে বিদ্যুতের ক্ষেত্রে মোট পরিকল্পনা ব্যয় বরাদ্দ বর্তমান বছরে ১৩১৮ কোটি টাকা থেকে আগামী বছরে ১৫৭৮ কোটি টাকাতে বৃদ্ধি করার পরও, আমি গ্রামীণ বিদ্যুতের জন্য পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থনিগম মারফৎ অতিরিক্ত ১০০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব রাখছি। এখানে বিষয়টি শুধুমাত্র অর্থ বরাদ্দের নয়, একই সঙ্গে প্রয়োজন দ্রুততার সঙ্গে এবং যথাযথভাবে কাজগুলি শেষ করা। এই উদ্দেশ্যে পশ্চিমবঙ্গ বিদ্যুৎ পর্ষদের কাজ আরও বিকেন্দ্রীকৃত করার জন্য, শুধুমাত্র জেলাগুলির গ্রামীণ এলাকায় বিদ্যুতায়নের জন্যই একটি বিশেষ উন্নয়ন নিগম স্থাপনের প্রস্তাব আমি রাখছি। এই নিগমটি গ্রামোন্নয়ন দপ্তরের সঙ্গে যুক্ত থাকবে এবং রাজ্য বিদ্যুৎ পর্ষদের সঙ্গে সমন্বয় করে বিকেন্দ্রীকৃতভাবে কাজ করবে। এই নিগমের প্রতিটি জেলাস্তরে শাখা থাকবে এবং সেই শাখাগুলি জেলা পরিষদের সঙ্গে সমন্বয় করে নির্দিষ্ট সময়সীমার মধ্যে বিদ্যুৎ প্রকল্পগুলি রূপায়ন করবে। এই নিগমের ইঞ্জিনিয়ার এবং কারিগরি কর্মিরা চুক্তির ভিত্তিতে বা ডেপুটেশনে নিযুক্ত থাকবেন দায়বদ্ধতার ভিত্তিতে। অনুরূপভাবে পঞ্চায়েতগুলিতেও গ্রাম পঞ্চায়েত স্তর পর্যন্ত চুক্তির ভিত্তিতে অতিরিক্ত সংখ্যায় ইঞ্জিনিয়ার এবং কারিগরি কর্মী নিযুক্ত হবেন। মাননীয় সদস্যগণ, আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, গ্রামাঞ্চলে ক্ষুদ্র ও প্রান্তিক কৃষকেরা সেচের জন্য ব্যবহৃত বিদ্যুতের ক্ষেত্রে প্রচলিত বিদ্যুতের দামে ২০ শতাংশ ছাড় পাবেন যদি তারা ঠিক সময়মতো বিদ্যুতের বিল মেটান। এর জন্য অতিরিক্ত ১০ কোটি টাকার বাজেট বরাদ্দের প্রস্তাবও আমি রাখছি।

[3-40 — 3-50 p.m.]

৩.৬। কৃষি ও শিল্পের বিকাশের স্বার্থে কলকাতা সমেত প্রতিটি জেলাতে রাস্তার উন্নয়ন অত্যন্ত জরুরি। তাই রাস্তা ও পরিবহনের খাতে পরিকল্পনা ব্যয় বরাদ্দ বর্তমান বছরে ২৬০ কোটি টাকা থেকে আগামী বছরে ৩৮৪ কোটি টাকাতে বৃদ্ধি করার পরও আমি পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম মারফৎ অতিরিক্ত আরও ১০০ কোটি টাকার বরাদ্দ করার প্রস্তাব রাখছি। এ ক্ষেত্রেও বিষয়টি শুধুমাত্র অর্থবরাদ্দ বৃদ্ধির নয়, দ্রুততার সঙ্গে এবং যথাযথভাবে কাজগুলি সমাপ্ত করাও সমান গুরুত্বপূর্ণ। জেলা স্তরের রাস্তাগুলির ক্ষেত্রে পূর্তদপ্তর পঞ্চায়েতের সঙ্গে সমন্বয় করে নির্দিষ্ট সময়সীমা ধরে রাস্তার প্রকল্পগুলি রচনা ও রূপায়ণ করবে। কাজগুলি রূপায়নের সময়, এলাকার মানুষ উপকৃত কমিটির মাধ্যমে যুক্ত থাকবেন, এবং নির্মাণ উপাদানগুলিও নিয়মিত পরীক্ষা করা হবে। প্রকল্প রূপায়ণ শেষ হলে, দায়বদ্ধতা সুনিশ্চিত করতে, কাজের এবং খরচের হিসাব স্থানীয় মানুষের দেখার জন্য উপযুক্ত জায়গায় টাঙিয়ে রাখতে হবে।

৩.৭। রাস্তার উন্নতির সঙ্গে সঙ্গে, জনপরিবহনের আরও সম্প্রসারণের জন্য প্রতিটি জেলাতে পরীক্ষামূলকভাবে জেলা পরিষদ, পরিবহন দপ্তরের সঙ্গে সমন্বয় করে, স্থানীয় বেকার যুবকদের দিয়ে সমবায় গঠন করে, তাদের মারফৎ চুক্তির ভিত্তিতে অতিরিক্ত বাস চালাবে। এই জনপরিবহন প্রকল্পের জন্য রাজ্য সরকার সমবায় ব্যাঙ্কগুলি থেকে ১৫ কোটি টাকা ঋণের ব্যবস্থা করবে। এই প্রকল্পটির ক্ষেত্রে, পরিবহন খাতে বরাদ্দ বর্তমান বছরে ৭০ কোটি টাকা থেকে আগামী আর্থিক বছরে ৯৮ কোটি টাকাতে বৃদ্ধি করার পরও, প্রান্তিক অর্থ বাবদ অতিরিক্ত ৩ কোটি টাকা অর্থ বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। প্রকল্পটি সফলভাবে রূপায়িত হলে, একে আরও সম্প্রসারিত করা হবে।

৩.৮। মাননীয় সদস্যগণ জেনে আনন্দিত হবেন যে, দু বছরের মধ্যে রাজ্যের প্রতিটি গ্রামের অভ্যন্তরে প্রতিটি বসতিতে দৈনিক মাথাপিছু ৪০ লিটার নিরাপদ পানীয় জল পৌঁছে দেওয়ার লক্ষ্যমাত্রা আমরা গ্রহণ করেছি। পঞ্চায়েত ও জনস্বাস্থ্য ইঞ্জিনিয়ারিং দপ্তর সমন্বয় করে এই কাজ শুধু সম্পন্ন করবে তাই নয়, ধারাবাহিকভাবে মেরামতির ব্যবস্থা রাখবে। এই উদ্দেশ্যে পানীয় জলের ক্ষেত্রে পরিকল্পনা ব্যয় বরাদ্দ বর্তমান বছরে ১০১ কোটি টাকা থেকে আগামী বছরে ১১১ কোটি টাকাতে বৃদ্ধি করার প্রস্তাব আমি রাখছি।

৩.৯। চাল, সবজি এবং ফলের উৎপাদন বৃদ্ধি, প্রাণিসম্পদের বিকাশ, এই ক্ষেত্রগুলির উৎপাদন উপকরণের যোগান এবং রাস্তা ও গ্রামীণ বিদ্যুতায়নের উপাদানের যোগানকে কেন্দ্র করে বিভিন্ন ধরনের শিল্প-সম্ভাবনার সৃষ্টি হয়েছে জেলাগুলির গ্রামাঞ্চলে, আধাশহর

এবং শহর এলাকায়। এই শিল্প সম্ভাবনার বিকাশের জন্য রাজ্য সরকার বিশেষ উদ্যোগ নিতে চান যাতে উন্নত চালকল (তুষের তেল নিষ্কাশন ব্যবস্থা সমেত,) আলু ও অন্যান্য সবজি সংরক্ষণের জন্য হিমঘর, গ্রামীণসম্পদ বিকাশ এবং উৎপাদন এ পরিকাঠামোর যোগানকে কেন্দ্র করে যথেষ্ট সংখ্যক ছোট ও মাঝারি শিল্প জেলাগুলিতে স্থাপিত হতে পারে। এই উদ্দেশ্যে আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, আধুনিক চালকলগুলি এবং হিমঘরগুলি রাজ্যের ক্ষুদ্রশিল্প/সাধারণ শিল্পের জন্য রাজ্যের প্রচলিত শিল্প উৎসাহদান প্রকল্পের মধ্যে অন্তর্ভুক্ত হবে। এই সমস্ত শিল্প প্রকল্পগুলি স্থাপনের জন্য জেলা পরিষদগুলিতে নির্দিষ্ট পরিকাঠামো স্থাপনের জন্য অমি ২৫ কোটি টাকার এক বিশেষ পরিকল্পনা বরাদ্দের প্রস্তাব রাখছি। এছাড়া, এই শিল্প প্রকল্পগুলি স্থাপনের জন্য, রাজ্য সরকার আগামী বছরে সমবায় ব্যাঙ্ক ব্যবস্থা ও পশ্চিমবঙ্গ অর্থ নিগম থেকে ১০০ কোটি টাকা ঋণের এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি থেকেও সমপরিমাণ ১০০ কোটি টাকা ঋণের যোগানের বিশেষ ব্যবস্থা নেবে। আমরা চাই যে এলাকা অনুযায়ী, প্রতিটি জেলার জেলা পরিষদ পঞ্চায়েত সমিতি এবং পুরসভাগুলি নির্দিষ্ট পদক্ষেপ গ্রহণ করুক, যাতে প্রতিটি জেলায় প্রতি ব্লকের গ্রামাঞ্চলে ও আধাশহর এলাকায় এবং শহরাঞ্চলে আগামী বছরে, স্থানীয় সুবিধা অনুযায়ী, এই শিল্পগুলির অন্তত একটি করে স্থাপিত হয়। এই শিল্পগুলি হতে পারে পঞ্চায়েত বা পুরসভার সঙ্গে যৌথ-উদ্যোগে, সমবায় (মহিলা সমবায় সমেত) ভিত্তিতে অথবা ব্যক্তিগত উদ্যোগে। এই শিল্পগুলি এ-ভাবে স্থাপিত হতে শুরু করলে শিল্প উৎপাদন ও কর্মসংস্থানের ক্ষেত্রে, প্রতিযোগিতার ভিত্তিতে, এক নতুন মাত্রা যুক্ত হবে, এবং শিল্পায়নকে কেন্দ্র করে গ্রাম ও শহরের মধ্যে এক নতুন জোটবন্ধন হবে।

৩.১০। মাননীয় সদস্যগণ, আমি আগেই বলেছি যে জাতীয় স্তর থেকে অনুসৃত নীতির জন্যই সমগ্র দেশে লাগাতারভাবে নিত্যপ্রয়োজনীয় পণ্যগুলির দাম বৃদ্ধি পেয়েছে। এও বলেছি যে এই অবস্থার মুখোমুখি দাঁড়িয়ে আমরা কেন্দ্রের কাছে প্রস্তাব রেখেছি জাতীয় স্তর থেকে নিত্য প্রয়োজনীয় পণ্যগুলির জন্য ভরতুকি দিয়ে গণবণ্টন ব্যবস্থা সামগ্রিকভাবে চালু হোক। এই দাবি জাতীয় স্তরে পুনরায় উত্থাপন করার পাশাপাশি, সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েই আমি এখন প্রস্তাব রাখছি নির্দিষ্ট কিছু ক্ষেত্রে, ভরতুকি দিয়ে, নিত্যপ্রয়োজনীয় পণ্য রাজ্য স্তরে গণবণ্টন ব্যবস্থার মাধ্যমেই সরবরাহ করার, যাতে রাজ্যের সাধারণ মানুষ মূল্যবৃদ্ধির হাত থেকে কিছুটা রেহাই পেতে পারেন।

৩.১১। আধুনিক চালকল স্থাপন রাজ্যের গণবণ্টন ব্যবস্থার জন্য অভ্যন্তরীণ চাল সংগ্রহকে সাহায্য করবে। বর্তমান বছরে এ রাজ্যের গণবণ্টন ব্যবস্থার মাধ্যমে চাল সরবরাহের বার্ষিক প্রয়োজনের (প্রায় ৭ লক্ষ টন) মধ্যে ৩ লক্ষ টন রাজ্যের অভ্যন্তরেই সংগ্রহ করার লক্ষ্যমাত্রা স্থির হয়েছিল। অভিজ্ঞতার ভিত্তিতে, এবং নতুন চালকল স্থাপন

*ও পরিকাঠামোর সম্প্রসারণের মাধ্যমে আগামী বছর এই অভ্যন্তরীণ চাল সংগ্রহের লক্ষ্যমাত্রাকে ৫ লক্ষ টনে উন্নীত করা সম্ভব।* ইতিমধ্যেই সিদ্ধান্ত নেওয়া হয়েছে যে চালকলগুলি তাদের নির্দিষ্ট লেভি প্রদান করার পর কলকাতা সহ অন্যান্য বিধিবদ্ধ রেশন এলাকাতেও, সামাজিক নিয়ন্ত্রণের মধ্যে থেকে, আইনিভাবেই চাল বিক্রির সুযোগ পাবে। এর ফলে রাজ্যের বাইরে চাল চলে যাওয়ার প্রবণতা হ্রাস পাবে, চালকলগুলি লাভজনকভাবে চলবে, বাজারে চালের দামও নিয়ন্ত্রিত থাকবে এবং সাধারণ কৃষক ও সাধারণ ক্রেতা, উভয়ই উপকৃত হবেন।

৩.১২। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, এ রাজ্য থেকে আমরা বারংবার কেন্দ্রের কাছে দাবি করে আসছি যে শহর ও গ্রামের দরিদ্র (দারিদ্র্য সীমার নিচে অবস্থিত) পরিবারগুলির জন্য ভরতুকি দিয়ে চালের দাম কমিয়ে মাসে অন্তত ২০ কিলোগ্রাম চাল দিতে হবে। আমাদের দাবি আংশিকভাবে মানা হয়েছে, যার ফলে মাসে এই দরিদ্র পরিবার পিছু ভরতুকি দিয়ে কমদামে ১০ কিলোগ্রাম চাল সরবরাহ করা হয়। আমরা পুনরায় দাবি রাখছি যে, কেন্দ্রীয় সরকার বাকি ১০ কিলোগ্রাম চালও গণবণ্টন ব্যবস্থায় সরবরাহের জন্য ভরতুকি দিক। যতদিন আমাদের এই দাবি না মানা হচ্ছে, ততদিন, আমি ঘোষণা করছি যে, রাজ্য সরকার তার সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে নিজেই এই চাল সংগ্রহ করে অতিরিক্ত ১০ কিলোগ্রাম চাল শহর এবং গ্রামের দারিদ্রসীমার নিচে অবস্থিত পরিবারের উদ্দেশ্যে বছরে অন্তত ছ'মাসের জন্য ভরতুকি দিয়ে কম দামে সরবরাহ করবে। এই দরিদ্র পরিবারগুলির মধ্যে বন্ধ কলকারখানার শ্রমিক পরিবার এবং বস্তি এলাকার ব্যাপক অংশের মানুষও থাকবেন। এই ভরতুকি বাবদ আগামী বছরে অতিরিক্ত ৫৬.৫০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। একই সঙ্গে দাবি রাখছি যে, কেন্দ্রীয় সরকার সত্বর তাদের বাকি ভরতুকি দেওয়ার ব্যাপারে সিদ্ধান্ত গ্রহণ করুক।

৩.১৩। মাননীয় সদস্যগণ, আমি পুনরায় আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, আগামী আর্থিক বছরে গণবণ্টনব্যবস্থার মাধ্যমে যে কেরোসিন সরবরাহ করা হয়, তার দামের ওপর রাজ্য সরকার নিজে ২০ শতাংশ ভরতুকি দেবে দারিদ্রসীমার নিচে অবস্থানকারী পরিবারগুলির জন্য, শহর এবং গ্রাম উভয় এলাকাতেই। এর ফলে, দরিদ্র পরিবারগুলির জন্য গণবণ্টনব্যবস্থায় কেরোসিনের দাম বর্তমান দামের থেকে অনেকটা কমে যাবে। এই নির্দিষ্ট প্রকল্পটির জন্য আগামী বছরে অতিরিক্ত ১৮ কোটি টাকা ব্যয়বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। একই সঙ্গে দাবি করছি যে, কেন্দ্রীয় সরকার যেন অন্তত প্রতিমাসে কেরোসিনের প্রয়োজনীয় যোগান (১.৬৩ লক্ষ কিলোমিটার) অটুট রাখে এবং সর্বভারতীয় স্তর থেকেই ভরতুকি দিয়ে দাম কমিয়ে আনে।

৩.১৪। আমি আরও প্রস্তাব রাখছি যে, গ্রামে এবং শহরে দারিদ্রসীমার নিচে বসবাসকারী প্রতি পরিবারের জন্য বছরে একবার উৎসবের সময় তাঁতের জামাকাপড় ভরতুকি দিয়ে কম দামে দেওয়ার, যাতে এই দরিদ্র ক্রেতা পরিবার এবং তাঁতশিল্প উভয়ই উপকৃত হন। এর জন্য আগামী বছরে অতিরিক্ত ১০ কোটি টাকার বরাদ্দের প্রয়োজন হবে।

৩.১৫। মাননীয় সদস্যগণ, উদ্বাস্তু পুনর্বাসনের সমস্যাটি প্রকৃত অর্থেই জাতীয় স্তরের সমস্যা। এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে রাজ্যের যা প্রাপ্য তা আদায়ের জন্য আমাদের সংগ্রাম চালিয়ে যেতেই হবে। পাশাপাশি, সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়েও আমি প্রস্তাব করছি যে, রাজ্য সরকার উদ্বাস্তু কলোনির উন্নয়নের জন্য পরিকল্পনা বরাদ্দ বর্তমান বছরে ৬ কোটি টাকা থেকে আগামী বছরে ১০ কোটি টাকাতে বৃদ্ধি করার। একই সঙ্গে, কলোনিগুলিতে শিল্পস্থাপনের সঙ্গে যুক্ত পরিকাঠামো উন্নয়নের অপেক্ষাকৃত বড় প্রকল্পগুলির জন্য পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম থেকে আরও ১০ কোটি টাকা বরাদ্দের ব্যবস্থা করা হবে।

[3-50 — 4-00 p.m.]

৩.১৬। কলকাতা এবং জেলার শহরগুলিতে বস্তি এলাকার পরিকাঠামোর উন্নয়নের জন্য এই পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম থেকে অতিরিক্ত ৪০ কোটি টাকা বরাদ্দের প্রস্তাব আমি রাখছি। এই পরিকাঠামো নির্মাণ প্রকল্পে একটি বিশেষ উদ্যোগ নেওয়া হবে যাতে, এর রচনা ও রূপায়ণে, বস্তি এলাকার যুবকেরা সমবায় স্থাপন করে সরাসরি যুক্ত হবেন।

৩.১৭। বস্তি এলাকার উন্নয়নের সঙ্গে সঙ্গে কলকাতা সমেত প্রতিটি জেলার শহরাঞ্চলের সামগ্রিক পুরসুবিধা ও পরিকাঠামো উন্নয়নের জন্য, নগরোন্নয়ন পরিকল্পনার ব্যয়বরাদ্দ বর্তমান বছরে ৪১৯ কোটি টাকা থেকে আগামী বছরে ৪৬২ কোটি টাকাতে বৃদ্ধি করার প্রস্তাব আমি রাখছি। এই উন্নয়নের অঙ্গ হিসাবে পরিবেশ উন্নয়নকে গুরুত্ব দেওয়ার জন্য শহর ও গ্রামাঞ্চলের বৃহৎ উন্নয়ন প্রকল্পগুলির সঙ্গে রাজ্য পরিকল্পনা পর্ষদ মারফৎ পরিবেশ দপ্তর যুক্ত থাকবে।

৩.১৮। প্রতিযোগিতাভিত্তিক শিল্পায়ন ও কর্মসংস্থানের উদ্দেশ্যে গ্রামাঞ্চলের মতন শহরাঞ্চলেও আমরা চাইছি যে, শহরাঞ্চলে বস্তি এলাকার, উদ্বাস্তু কলোনি এবং নিম্ন ও মধ্যবিত্ত মানুষের এলাকাতে, পরিবেশ দূষণ না করে, ছোট শিল্প এবং মেধাভিত্তিক পরিষেবামূলক শিল্প স্থাপিত হোক। এই উদ্দেশ্যে, প্রতি বস্তি উদ্বাস্তু কলোনি এবং নিম্ন ও মধ্যবিত্ত এলাকায় আগামী বছর থেকে রাজ্য সরকার উদ্যোগ গ্রহণ করতে চায়, যাতে

নাগরিক সমবায় সমিতি/ব্যাঙ্ক স্থাপিত হয়। এই সমবায় সমিতি/ব্যাঙ্কগুলি চলবে এলাকার যুবক-যুবতীদের চুক্তির ভিত্তিতে যুক্ত করে। সমবায় ব্যাঙ্ক ব্যবস্থা এবং পশ্চিমবঙ্গ অর্থ নিগম থেকে শহরাঞ্চলে এই ছোট শিল্পগুলি স্থাপনের জন্য ১০০ কোটি টাকা ঋণ, এবং রাষ্ট্রায়ত্ত ব্যাঙ্কগুলি থেকেও সমপরিমাণ ১০০ কোটি টাকা ঋণের ব্যবস্থা রাখা হবে। নাগরিক সমবায় সমিতি/ব্যাঙ্কগুলি শুধু ঋণ প্রদানের মাধ্যমে হবে না, প্রয়োজনীয় প্রশিক্ষণ এবং বিপণনের ক্ষেত্রেও এর ভূমিকা হবে গুরুত্বপূর্ণ।

৩.১৯। মাননীয় সদস্যগণ, কর্মসংস্থানের এই উদ্যোগ সংখ্যালঘু সম্প্রদায়ের মধ্যেও জোরদার করার জন্য পশ্চিমবঙ্গ সংখ্যালঘু উন্নয়ন ও অর্থ নিগমের ইক্যুইটির বর্তমান বছরে ২.৫০ কোটি টাকা আছে। আগামী বছরে ২.৫০ কোটি টাকা ইক্যুইটির ওপরেও আরও ৭.৫০ কোটি টাকা অনুদান এই নিগমকে দেওয়ার প্রস্তাব রাখছি।

৩.২০। এই কর্মসংস্থানের উদ্যোগ তফসিলি জাতি ও আদিবাসীদের মধ্যেও নতুন মাত্রা যোগ করার জন্য এই দপ্তরের পরিকল্পনা বাবদ বরাদ্দ বর্তমান বছরে ৪০ কোটি টাকা থেকে বৃদ্ধি করে আগামী বছরে ৫৪ কোটি টাকা করার প্রস্তাব রাখছি।

৩.২১। কর্মসংস্থানের এই গুরুত্ব মহিলাদের মধ্যে আরও নির্দিষ্টভাবে বাস্তবায়িত করার জন্য পশ্চিমবঙ্গ মহিলা উন্নয়ন উদ্যোগের বরাদ্দ আগামী বছরে ২ কোটি টাকাতে উন্নীত করার প্রস্তাব করছি। এই বিশেষ উদ্যোগ ছাড়াও বিভিন্ন কর্মসংস্থান প্রকল্পের মাধ্যমেও মহিলা এবং তফসিলি জাতি ও আদিবাসীরা সরাসরি উপকৃত হবেন।

৩.২২। বর্তমানে রাজ্যের শিল্পায়নে ইতিবাচক পরিস্থিতি এবং কর্মসংস্থানের কথা মনে রেখে আমরা বিশেষ গুরুত্ব আরোপ করছি রাজ্যের বন্ধ কল-কারখানা খোলার ওপর। প্রতিটি বন্ধ কারখানার সঙ্গে যুক্ত অসংখ্য দক্ষ শ্রমিক আছেন, এবং অধিকাংশ ক্ষেত্রেই যথোপযুক্ত বিনিয়োগ এবং প্রয়োজনীয় আধুনিকীকরণ এবং বহুমুখীকরণ করে কারখানাগুলি খোলা সম্ভব। যেহেতু শিল্প কেন্দ্রীয় তালিকাভুক্ত বিষয়, তাই এ ক্ষেত্রে মূল দায়িত্ব থাকছে কেন্দ্রীয় সরকারের। একই সঙ্গে, সীমিত ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে, রাজ্য সরকারের পক্ষ থেকেও আমরা বিশেষ উদ্যোগ গ্রহণ করে চলেছি। এই লাগাতার উদ্যোগের অঙ্গ হিসাবে, এই বন্ধ কারখানাগুলি খোলার ক্ষেত্রে সংশ্লিষ্ট শিল্পসংস্থাগুলি রাজ্যের নতুন শিল্প স্থাপনের উৎসাহদান প্রকল্পের সমস্ত সাহায্য তো পাবেই তা ছাড়া এই কারখানাগুলি খোলার ব্যাপারে পরিকাঠামোগত সুবিধার জন্য আমি ৫০ কোটি আলাদাভাবে পরিকাঠামো অর্থ উন্নয়ন নিগম থেকে বরাদ্দ করার প্রস্তাব রাখছি। মূল উদ্যোগ থাকবে কারখানাগুলি খোলার। কিন্তু যতদিন কারখানাগুলি না খুলছে, ততদিন আমি আরও প্রস্তাব রাখছি যে এ রাজ্যে ৩১ মার্চ ১৯৯৮ পর্যন্ত যে সব রেজিস্ট্রিকৃত

কারখানা এক বছরেরও বেশি বন্ধ আছে, সেই কারখানাগুলির প্রতিটি শ্রমিক এবং কর্মী, যারা কর্মহীন আছেন, তারা পরিবারপিছু মাসে ৫০০ টাকা করে এক বিশেষ ভাতা পাবেন। এই প্রকল্প রাজ্যের শ্রমদপ্তরের মাধ্যমে রূপায়িত হবে এবং এ ব্যাপারে সরকারি নির্দেশ সত্বরই জারি করা হবে। এই প্রকল্প বাবদ আগামী বছরে আমি ৫০ কোটি টাকা বাজেট বরাদ্দের প্রস্তাব রাখছি।

৩.২৩। শিক্ষার ক্ষেত্রে শিক্ষার সুযোগের প্রসারের সঙ্গে সঙ্গে গুণগত মানের উন্নতি, এবং শিক্ষার সঙ্গে বর্তমানে রাজ্যের শিল্প ও কৃষির উন্নয়নের প্রয়োজনের সঙ্গে সমন্বয়ও প্রয়োজন। শিক্ষার প্রসারের ক্ষেত্রে, নবম যোজনার সময়কালে প্রাথমিক শিক্ষা সর্বজনীন করার লক্ষ্যমাত্রা রাজ্য সরকার ইতিমধ্যেই গ্রহণ করেছে। মাননীয় সদস্যগণের স্মরণে থাকবে যে, এই লক্ষ্যমাত্রা সামনে রেখে গত বাজেটে প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে ১০০০টি প্রচলিত নতুন প্রাথমিক বিদ্যালয় স্থাপনের সঙ্গে সঙ্গে এ সিদ্ধান্তও নেওয়া হয় যে, পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে, এবং সংশ্লিষ্ট গ্রামের শিক্ষা কমিটির (যেখানে অন্তত অর্ধেক প্রতিনিধিত্ব থাকবে অভিভাবকদের) পরিচালনায় আরও ১০০০টি শিক্ষাকেন্দ্র স্থাপিত হবে, যেখানে শিক্ষকরা নিযুক্ত হবেন দায়বদ্ধতার ভিত্তিতে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে, প্রচলিত প্রাথমিক বিদ্যালয়গুলি স্থাপনের পাশাপাশি এই নতুন শিক্ষাকেন্দ্রগুলিও বিভিন্ন জেলায় সাফল্যের সঙ্গে কাজ করতে শুরু করেছে। তাই আমি ঘোষণা করছি যে, আগামী বছরেও এই ধরনের আরও ১০০টি প্রচলিত প্রাথমিক বিদ্যালয়ের সঙ্গে সঙ্গে অতিরিক্ত ১০০০টি প্রাথমিক শিক্ষাকেন্দ্রও স্থাপিত হবে এবং এগুলিতে পুনরায় শিক্ষকেরা নিযুক্ত হবেন নির্দিষ্ট দায়বদ্ধতার ভিত্তিতে। প্রাথমিক শিক্ষার কোন শ্রেণী থেকে এবং কি পদ্ধতিতে ইংরাজি পড়ানো হবে, তার ওপর সরকারি সিদ্ধান্ত এই বাজেট অধিবেশনের মধ্যেই জানানো সম্ভব হবে।

৩.২৪। প্রাথমিক শিক্ষা ক্ষেত্রের মতন, মাধ্যমিক শিক্ষার স্তরেও আমি প্রস্তাব রাখছি যে, আগামী আর্থিক বছরে প্রতি ব্লকে একটি করে, অর্থাৎ ৩৪১টি, এই ধরনের, পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে এবং সংশ্লিষ্ট শিক্ষা কমিটির (যেখানে অন্তত অর্ধেক প্রতিনিধিত্ব থাকবে অভিভাবকদের) পরিচালনায় মাধ্যমিক বিদ্যালয় স্থাপিত হবে, এবং এখানেও শিক্ষকেরা নিযুক্ত হবেন দায়বদ্ধতার ভিত্তিতে। এই বিদ্যালয়গুলির একটি অতিরিক্ত বৈশিষ্ট্য থাকবে যে, সাধারণ পাঠ্যসূচির সঙ্গে সঙ্গে অষ্টম শ্রেণী থেকে গুরুত্ব দিয়ে আধুনিক বৃত্তিমূলক শিক্ষারও ব্যবস্থা করা হবে। এ ছাড়া, আগামী বছরে জেলাগুলির ১০০টি উচ্চ মাধ্যমিক বিদ্যালয়গুলির সঙ্গে (বিদ্যালয়ে পড়ানোর সময়ের পর) পলিটেকনিক প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনের প্রস্তাবও আমি রাখছি, যেখানে শিল্প, কৃষি এবং সংশ্লিষ্ট ক্ষেত্রগুলির জন্য আধুনিক প্রশিক্ষণের ব্যবস্থা থাকবে। এখানেও প্রশিক্ষকেরা নিযুক্ত হবেন দায়বদ্ধতার নির্দিষ্ট ভিত্তিতে।

৩.২৫। উচ্চশিক্ষার ক্ষেত্রে, যে জেলাগুলিতে কোনও ইঞ্জিনিয়ারিং কলেজ নেই, তার প্রত্যেকটি জেলাতে একটি করে নতুন ধরনের ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপনের প্রস্তাব আমি রাখছি যেখানে কিছুটা সরকারি অনুদান থাকবে, অধ্যাপকেরা নিযুক্ত হবেন দায়বদ্ধতার ভিত্তিতে, ছাত্ররা কিছুটা বেশি সামাজিকভাবে গ্রহণযোগ্য বেতন দেবে এবং দরিদ্র্য ছাত্রদের বেতন লাগবে অনেক কম। এই কলেজগুলিতে সঠিক মানের ইঞ্জিনিয়ারিং বিষয় পড়ানোর সঙ্গে সঙ্গে, বিশেষ জোর থাকবে কম্পিউটার শিক্ষা, অর্থনীতি ও আধুনিক শিল্প-পরিচালনা ও গ্রামীণ উন্নয়ন ইত্যাদি বিষয়ের ওপর, যাতে বর্তমানে শিল্পায়ন এবং গ্রামীণ উন্নয়নের ক্ষেত্রে অর্জিত শিক্ষাকে কাজে লাগানো সম্ভব হয়। এই ইঞ্জিনিয়ারিং কলেজগুলির সম্বন্ধে সরকারি নির্দেশ, সংশ্লিষ্ট সকলের সঙ্গে আলোচনা করেই, বার করা হবে। এই সামগ্রিক দৃষ্টিভঙ্গি নিয়ে, আমি শিক্ষা খাতে পরিকল্পনা বরাদ্দ বর্তমান বছরের ১৮০ কোটি টাকা থেকে ২০০ কোটি টাকাতে বৃদ্ধি করার পরেও আরও অতিরিক্ত ২০ কোটি টাকা বৃদ্ধির প্রস্তাব রাখছি।

৩.২৬। জনস্বাস্থ্যের ক্ষেত্রেও আমি প্রস্তাব রাখছি যে, আগামী বছর থেকে দায়বদ্ধতাকে তীক্ষ্ণ করার জন্য ৩৪১টি নতুন প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রকে পঞ্চায়েত সমিতির তত্ত্বাবধানে আনা হবে, যেখানে চিকিৎসক ও চিকিৎসা-কর্মী নিযুক্ত হবেন চুক্তির ভিত্তিতে, এবং চুক্তি নবীকরণ হবে দায়বদ্ধতার নিরিখে। এ ছাড়া প্রতিটি জেলার একটি করে হাসপাতালকে জেলা পরিষদেব তত্ত্বাবধানে দেওয়া হবে, এবং এখানেও চিকিৎসক ও চিকিৎসক-কর্মিদের নিয়োগ করা হবে চুক্তির ভিত্তিতে ও দায়বদ্ধতার নিরিখে। এই নতুনভাবে পরিচালিত ব্লক কেন্দ্র এবং হাসপাতালগুলিতে, নিবারকমূলক চিকিৎসার ওপর গুরুত্বের সঙ্গে সঙ্গে, প্রয়োজনীয় চিকিৎসার সরঞ্জাম এবং ওষুধেরও যোগান থাকবে। এই নতুন উদ্যোগগুলির কথা মনে রেখে জনস্বাস্থ্যের ক্ষেত্রে পরিকল্পনা বরাদ্দ বর্তমান বছরে ৮৪ কোটি টাকা ব্যয় থেকে আগামী বছরে ১৯৩ কোটি টাকায় বৃদ্ধি করার পরও আরও ১৮ কোটি টাকা ব্যয়-বরাদ্দের প্রস্তাব রাখছি।

৩.২৭। মাননীয় সদস্যগণ, এই সামাজিক দায়বদ্ধতার বিষয়টি শুধু বিশেষ বিশেষ ক্ষেত্রে নয়, রাজ্য সরকারের সমস্ত দপ্তর, শিক্ষা-প্রতিষ্ঠান, পুরসভা এবং পঞ্চায়েত ব্যবস্থা—প্রতিটি ক্ষেত্রে আমরা সবচেয়ে বেশি গুরুত্ব আরোপ করছি।

৩.২৮। এ রাজ্যের সাধারণ উন্নয়ন প্রক্রিয়ার সঙ্গে সঙ্গে উত্তরবঙ্গ, সুন্দরবন এবং রাজ্যের পশ্চিমাঞ্চলের উন্নয়নের বিষয়গুলিকে আরও জোরদার এবং সমন্বিত করার জন্য সুন্দরবন উন্নয়ন পর্ষদের ধরনে উত্তরবঙ্গ এবং রাজ্যের পশ্চিমাঞ্চলের জন্যও উন্নয়ন পর্ষদ গঠন করার প্রস্তাব আমি রাখছি। এই পর্ষদের সঙ্গে সংশ্লিষ্ট জেলার সভাধিপতি, সাংসদ ও বিধায়করা যুক্ত থাকবেন। এই বিষয়ে সরকারি বিজ্ঞপ্তি সত্বরই জারি করা

হবে। আগামী বছরে এই তিনটি পর্যদের জন্য ৪৫ কোটি টাকা পশ্চিমবঙ্গ পরিকাঠামো উন্নয়ন অর্থ নিগম মারফৎ বরাদ্দের প্রস্তাব আমি রাখছি।

[4-00 — 4-10 p.m.]

৩.২৯। এই সমস্ত ক্ষেত্রে পরিকল্পনা বরাদ্দ যুক্ত করলে, রাজ্যের পরিকল্পনা ব্যয় বর্তমান বছরে ৩৯২২ কোটি টাকা থেকে প্রায় ২৬ শতাংশ হারে বৃদ্ধি পেয়ে আগামী বছরে ৪৯৫০ কোটি টাকাতে পৌঁছবে। এর মধ্যে কেন্দ্রীয় পরিকল্পনা সহায়তার অংশ প্রায় ২১ শতাংশ বাকি ৭৯ শতাংশ রাজ্যের নিজস্ব সম্পদ সংগ্রহের ভিত্তিতে রচিত।

৩.৩০। রাজ্যের বিভিন্ন ক্ষেত্রে এবং অঞ্চলে পরিকল্পনা বরাদ্দ বৃদ্ধি এবং উৎপাদন ও কর্মসংস্থান প্রক্রিয়া জোরদার করার ভিত্তিতে আগামী বছরে রাজ্যের মোট উৎপাদন ৮ শতাংশ হারে বৃদ্ধি করার লক্ষ্যমাত্রা ধার্য করছি, যা সমগ্র দেশের মোট উৎপাদন বৃদ্ধির হারের থেকে উঁচুতে থাকবে। এই উৎপাদন বৃদ্ধির ভিত্তিতে আগামী বছরে ৭ লক্ষ অতিরিক্ত কর্মসংস্থান সৃষ্টি করারও লক্ষ্যমাত্রা স্থির করেছি, যা আগামী বছরে অতিরিক্ত কর্মহীনের (অনুমিত ২.৫০ লক্ষ) চেয়ে অনেকটা বেশি হবে এবং বকেয়া কর্মহীনতার সমস্যাকে লাঘব করতে সাহায্য করবে।

৩.৩১। মাননীয় সদস্যগণ অবগত আছেন, যে, গত বছরে ভূমিহীন কৃষকদের জন্য একটি নতুন প্রভিডেন্ট ফান্ড প্রকল্প চালু করা হয়। এই প্রকল্পে স্বেচ্ছাপ্রণোদিতভাবে, একজন ভূমিহীন কৃষক প্রতিমাসে ১০ টাকা করে, ফান্ডে জমা রাখবেন এবং রাজ্য সরকারও সম পরিমাণ অর্থ, মাসে ১০ টাকা করে, ফান্ডে দেবেন। ৬০ বছর বয়স পূর্ণ হওয়ার পর, ঐ কৃষক মোট জমা অর্থ সুদসমেত ফেরত পাবেন। আমি আনন্দের সঙ্গে প্রস্তাব রাখছি যে, এই প্রকল্পে রাজ্য সরকারের বরাদ্দকৃত অর্থ বর্তমান বছরে ৪০ কোটি টাকা থেকে আগামী বছরে ৫০ কোটি টাকাতে বৃদ্ধি করা হোক।

৩.৩২। বিদ্যালয়ের মাননীয় শিক্ষকদের অবসরকালীন ভাতা দ্রুততার সঙ্গে পাওয়ার বিষয়ে রাজ্য সরকার বিশেষভাবে চিন্তা করেছে। তার ভিত্তিতে আমি ঘোষণা করছি যে, রাজ্য সরকার সংশ্লিষ্ট দপ্তরগুলি এবং বিদ্যালয়গুলির মধ্যে সমন্বয় করে, এবং প্রথাগত পদ্ধতি আরও সরলীকরণ করে, অবসরকালীন ভাতার বকেয়া সমস্যাটি আগামী আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণভাবে সমাধান করার সমস্ত উদ্যোগ গ্রহণ করবে এবং বিশেষ পদক্ষেপ নেবে, যাতে যে মাননীয় শিক্ষকেরা অবসর গ্রহণ করছেন তারা অবসর গ্রহণের এক মাসের মধ্যে নিয়মিত অবসরভাতা পান। এই সঙ্গে আরও উদ্যোগ নেওয়া হবে যাতে সেই ভাতা মাননীয় শিক্ষকের বাসস্থানের নিকটস্থ কোনও ব্যাঙ্কের শাখার মাধ্যমে দেওয়া যায়।

৩.৩৩। রাজ্য সরকার বেশ কিছুদিন ধরে রাষ্ট্রীয় পরিবহন সংস্থাগুলির কর্মচারিদের জন্য অবসবকালীন ভাতা চালু করার বিষয়টি বিবেচনা করছেন। আমি আনন্দের সঙ্গে মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি যে, এই কর্মচারিদের জন্য অবসরকালীন ভাতা চালু করার বিষয়ে রাজ্য সরকার নীতিগত সিদ্ধান্ত নিয়েছেন। পরিবহন দপ্তরের সঙ্গে আলোচনার পর, পরিবহন সংস্থাগুলি এই অবসরকালীন ভাতা যত শীঘ্র সম্ভব চালু করবে।

৩.৩৪। মাননীয় সদস্যগণ আরও অবগত আছেন যে, এ রাজ্যের সরকারি কর্মচারিদের বেতন-কাঠামো পর্যালোচনা করা এবং প্রয়োজনীয় সুপারিশ করার জন্য আমরা চতুর্থ বেতন কমিশন গঠন করেছি। কমিশন তাদের কাজ প্রায় শেষ করে এনেছেন এবং আশা করা যায় যে, আগামী মে মাসের মধ্যে কমিশন, তাদের সুপারিশ পেশ করবেন। সুপারিশ পেশ হলে যত দ্রুততার সঙ্গে সম্ভব তা বিবেচনা করা হবে এবং আগামী বছরের মধ্যেই কর্মচারিদের বেতন পুনর্বিন্যাস সম্বন্ধে রাজ্য সরকার সিদ্ধান্ত গ্রহণ করবে। মাননীয় সদস্যগণ স্মরণ করবেন, আমি আগে উল্লেখ করেছি যে, রাজ্যগুলি কেন্দ্রীয় সরকারের কাছে তাদের সঙ্গত দাবি জানিয়েছেন, যাতে এই বর্ধিত বেতন পুনর্বিন্যাসজনিত প্রয়োজনীয় অর্থের কিছু অংশের ক্ষেত্রে কেন্দ্র যথাযথ সহায়তা করে।

৩.৩৫। ইতিমধ্যে মূল্যবৃদ্ধির কারণে কর্মচারিদের আর্থিক সমস্যা কমানোর উদ্দেশ্যে ব্যবস্থা নেওয়ার প্রয়োজন দেখা দিয়েছে। আমি আনন্দের সঙ্গে ঘোষণা করছি যে, সর্বস্তরের রাজ্য সরকারি কর্মচারী, বেসরকারি শিক্ষা প্রতিষ্ঠানের শিক্ষক ও শিক্ষাকর্মী এবং স্থানীয় সংস্থাগুলির কর্মচারীর সকলকে ১৯৯৮ সালের ১লা এপ্রিল থেকে আরও এক কিস্তি মহার্ঘভাতা দেওয়া হবে। পেনশনভোগীরাও এই মহার্ঘভাতা পাবেন।

৩.৩৬। পরিবহন সংস্থাগুলির কর্মচারিদের জন্য অবসরকালীন ভাতা চালু করা, কমিশনের সুপারিশ অনুযায়ী বেতনক্রম পুনর্বিন্যাস এবং ১লা এপ্রিল, ১৯৯৮ সাল থেকে আরও এক কিস্তি মহার্ঘভাতা দেওয়া বাবদ যে অতিরিক্ত অর্থের প্রয়োজন হবে, তা মেটানোর জন্য আগামী বছরের বাজেটে প্রাথমিকভাবে ৯৭৫ কোটি টাকা বরাদ্দের সংস্থান করা হয়েছে।

৩.৩৭। মাননীয় সদস্যগণ, আগামী আর্থিক বছরে যদি এখন সামগ্রিকভাবে পরিকল্পনা ও পরিকল্পনা-বহির্ভূত ব্যয় এবং প্রস্তাবিত আয় একত্রিত করি, তাহলে ঘাটতির অর্থাঙ্ক দাঁড়াচ্ছে ৩৭ কোটি টাকায়। রাজ্যের উন্নয়ন পরিকল্পনায় মূল লক্ষ্যের কথা এবং এই ঘাটতির অর্থাঙ্ক মনে রেখে আমি এখন অতিরিক্ত সম্পদ সংগ্রহের প্রস্তাবগুলি উপস্থাপন করছি।

8

৪.১। মাননীয় সদস্যগণ,. এখন আমি কর আদায়ের ক্ষেত্রে প্রস্তাবগুলি উপস্থাপন করছি। এই প্রস্তাবগুলি উপস্থাপন করার সময় মূল যে উদ্দেশ্যগুলি সামনে থাকছে, তা হল—

(ক) নতুন শিল্পায়নকে উৎসাহিত করা এবং রুগ্ন ও বন্ধ শিল্পের পুনরুজ্জীবনের ক্ষেত্রে সহায়তা করা ;

(খ) কৃষির উন্নয়নের জন্য সুবিধাদান ;

(গ) রাজ্যের ব্যবসা-বাণিজ্যের প্রসার ঘটিয়ে পূর্বাঞ্চলের বাণিজ্য কেন্দ্র হিসাবে এ রাজ্যের গুরুত্ব বৃদ্ধি করা ;

(ঘ) সাধারণ মানুষকে রেহাই দেওয়া ;

(ঙ) উচ্চতর শ্রেণীর মানুষ ব্যবহার করেন এমন কয়েকটি সামগ্রীর ক্ষেত্রে করের হার বৃদ্ধি করা ;

(চ) করের পদ্ধতিগত দিকগুলির সরলীকরণ, যার ফলে কর প্রদানের নিয়ম মেনে চলার প্রবণতা বৃদ্ধি পায় এবং আইন মেনে চলা সহজ হয় ; এবং

(ছ) একই সঙ্গে কর ফাঁকি রোধে কঠোর ব্যবস্থা গ্রহণ করা।

এরপর আমি করের নির্দিষ্ট প্রস্তাবগুলি পেশ করছি।

৪.২। শিল্পবাণিজ্য প্রসারে সহায়তাদান এবং কর ফাঁকি রোধ করার জন্য, বর্তমানে সর্বোচ্চ ২০ শতাংশ হারে করযোগ্য কয়েকটি সামগ্রীর ক্ষেত্রে করের হ্রাস করা আমার প্রস্তাব। এই সামগ্রীগুলি হল—টুথ পেস্ট, টুথ ব্রাশ, এয়ারেটেড ওয়াটার হেলথ ড্রিংক, জুতার পালিশ, সিগারেট কেস এবং লাইটার। এ সবের ক্ষেত্রে বিক্রয়করের হার ১৭ শতাংশ হবে। মারবেল এবং গ্র্যানাইট বর্তমানে ২০ শতাংশ হারে করযোগ্য এবং এই কর বিক্রয়ের প্রথম পর্যায়ে আদায় করা হয়। আমি প্রস্তাব করছি, বিক্রয়ের দুটি পর্যায়ে এগুলির ক্ষেত্রে কর আদায় করার। বিক্রয়ের প্রথম পর্যায়ে ১২ শতাংশ হারে এবং পরবর্তী পর্যায়ে ৫ শতাংশ হারে এই কর প্রয়োগ করা হবে। কমপ্যাক্ট ডিস্কের ক্ষেত্রে বর্তমানে করের হার ২০ শতাংশ—এই হার কমে দাঁড়াবে, ব্যবহার অনুযায়ী—৫ অথবা ১২ শতাংশ।

৪.৩। ব্যবসা-বাণিজ্যের ভিন্নরাজ্যমুখিতা আটকাতে, কর প্রদানের প্রবণতা বাড়াতে এবং সাধারণ মানুষকে সুবিধা দিতে, আমি আরও সমাগ্রীর ক্ষেত্রে বিক্রয়কর হ্রাস করার প্রস্তাব করছি। মশলাপাতির ক্ষেত্রে বর্তমানে করের হার ১২ শতাংশ। এটা কমে দাঁড়াবে ৭ শতাংশ। স্টিল ও অ্যালুমিনিয়মের তৈরির ফার্নিচারের ক্ষেত্রে এখন বিক্রয়ের প্রথম পর্যায়ে ১৫ শতাংশ এবং পরবর্তী পর্যায়ে ৪ শতাংশ হারে কর ধার্য করা হয়। এই করের হার কমিয়ে এনে যথাক্রমে ১২ শতাংশ এবং ২ শতাংশ করা আমার প্রস্তাব। স্টিলের তৈরি সামগ্রীর সমপর্যায়ভুক্ত করে আমি অ্যালুমিনিয়মের তৈরি সামগ্রীর ক্ষেত্রে বিক্রয়করের হার ১৫ শতাংশ থেকে হ্রাস করে ১২ শতাংশ করার প্রস্তাব রাখছি। পাঁচশ টাকার অধিক মূল্যের জুতোর ক্ষেত্রে বর্তমানে করের হার ১৫ শতাংশ। অন্যান্য জুতোর মতো সমান হারে অর্থাৎ ৫ শতাংশ হারে এগুলি করযোগ্য হবে। বৈদ্যুতিক পাখার ক্ষেত্রে বর্তমানে বিক্রয়করের হার ১২ শতাংশ। আমি এই হার হ্রাস এবং এই সামগ্রীর ক্ষেত্রে দুটি পর্যায়ে কর আরোপ করার প্রস্তাব রাখছি। প্রস্তাবিত করের হার প্রথম পর্যায়ে ৭ শতাংশ এবং পরবর্তী পর্যায়ে ৩ শতাংশ হবে। ব্রিফকেস ও স্যুটকেসের ক্ষেত্রে বর্তমানে প্রযুক্ত করের হার ১৫ শতাংশ। এটা কমিয়ে ১২ শতাংশ করার প্রস্তাব রাখছি। এই রাজ্যের শহরাঞ্চলে এবং গ্রামীণ এলাকায় বহু সংখ্যক দক্ষ কর্মী সোনা ও রূপোর বিভিন্ন সামগ্রী তৈরি করে থাকেন। সোনা ও রূপোর তৈরি সামগ্রীর ক্ষেত্রে বর্তমানে করের হার ১২ শতাংশ। স্বর্ণ ও রৌপ্য শিল্পীদের কাজে উৎসাহ দানের জন্য, আমার প্রস্তাব, এই ক্ষেত্রে করের হার কমিয়ে ২ শতাংশ করা। আরও কয়েকটি সামগ্রীর ক্ষেত্রে বিক্রয়কর হ্রাসের প্রস্তাব আমি রাখছি। এই সকল সামগ্রীর বিশদ বিবরণ অর্থ বিল এবং সরকারি বিজ্ঞপ্তির মাধ্যমে পাওয়া যাবে।

৪.৪। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, ১৯৯৯ সালে হলদিয়া পেট্রো-রসায়ন প্রকল্পের বাণিজ্যিক উৎপাদন শুরু হবে। নিম্নমুখী (down-stream) শিল্পগুলির স্থাপনের কাজে এখন থেকেই উৎসাহ দেবার জন্য আমি একগুচ্ছ প্রস্তাব পেশ করছি। এই প্রস্তাবসমূহের মধ্যে আছে, সমস্ত প্লাস্টিকের তৈরি সামগ্রীকে বিক্রয়ের প্রথম পর্যায়ে করব্যবস্থার আওতায় নিয়ে আসা, প্লাস্টিকের তৈরি সামগ্রীর ক্ষেত্রে করের হার হ্রাস করা এবং রাজ্যের মধ্যে উৎপাদিত প্লাস্টিক সামগ্রীর বিক্রয়ের উপর দেয় করের পরিমাণ থেকে রাজ্যের মধ্যে থেকে প্লাস্টিক দানা ক্রয়ের ক্ষেত্রে প্রদত্ত করের পরিমাণ বাবদ সেট অফ দেওয়া। সাধারণত ব্যবহার করা হয় এমন সব প্লাস্টিক সামগ্রীর ক্ষেত্রে, যেমন গৃহস্থালিতে ব্যবহৃত দ্রব্যাদি, মোড়ক হিসাবে ব্যবহৃত দ্রব্যাদি, ক্যান, কনটেনার, সিট, টিউব ও পাইপ, এগুলির ক্ষেত্রে বিক্রয়করের হার বর্তমানে প্রযোজ্য ১৫ শতাংশ থেকে হ্রাস করে ৭ শতাংশ করা হবে। অন্যান্য প্লাস্টিকের তৈরি জিনিসপত্র, যেমন থার্মোওয়ার, চিকিৎসায় ব্যবহৃত সাজসরঞ্জাম, ব্রিফ্‌কেস, স্যুটকেস, মেঝে বা দেওয়ালে লাগানোর জন্য

পি ভি সি টালি, প্লাস্টিকের তৈরি জলের ট্যাঙ্ক, আসবাবপত্র, মোল্‌ডেড লাগেজ, দরজা, জানালা, এগুলির ক্ষেত্রে করের হার ১৫ শতাংশ থেকে হ্রাস করে ১২ শতাংশ করা হবে। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে, আমাদের এই রাজ্যে চট একটি সাবেকি শিল্প এবং চটশিল্পের বহুমুখীকরণ শুরু হয়েছে। আমি এই শিল্পের বহুমুখীকরণ প্রক্রিয়াকে উৎসাহ দিতে চাই, যাতে চটশিল্পে নতুন জীবনীশক্তি আসে। এই উদ্দেশ্যে আমার প্রস্তাব, রাজ্যের মধ্যে বহুমুখীকরণ প্রক্রিয়ায় উৎপন্ন বিভিন্ন রকম পাটজাত সামগ্রীর বিক্রয়ের ক্ষেত্রে দেয় করের পরিমাণ থেকে জুট ইয়ার্ন ও হেসিয়ান ক্রয় করার ক্ষেত্রে এই রাজ্যে প্রদত্ত করের পরিমাণ বাবদ সেট-অফ দেওয়ার ব্যবস্থা করা। একই রকম সেট অফ ব্যবস্থা চালু হবে পশ্চিমবঙ্গে থেকে কাঁচা চামড়া ক্রয় করে যদি রাজ্যের অভ্যন্তরেই চামড়া উৎপাদন করা হয়। কমপিউটারের ব্যবহার বৃদ্ধি পাওয়ার সঙ্গে সঙ্গে কমপিউটার স্টেশনারির চাহিদাও উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি পেয়েছে। এই সকল স্টেশনারি সামগ্রী যাতে স্থানীয়ভাবে উৎপন্ন করা যায়, সেই উদ্দেশ্যে আমি পশ্চিমবঙ্গে উৎপাদিত কমপিউটার স্টেশনারি বিক্রয়ের ক্ষেত্রে প্রযোজ্য করের পরিমাণ থেকে পশ্চিমবঙ্গ থেকে ক্রয় করা কাগজের উপর প্রদত্ত করের পরিমাণ বাবদ সেট-অফ দেওয়ার প্রস্তাব রাখছি।

[4-10 — 4-20 p.m.]

৪.৫। মাননীয় সদস্যগণ জানেন, আমরা উৎপাদনকারী সংস্থাসমূহকে উৎসাহ দেবার জন্য কয়েকটি গুরুত্বপূর্ণ কাঁচামালের ক্ষেত্রে প্রযোজ্য কর হার গত বছর হ্রাস করেছিলাম। এখন আমার প্রস্তাব, আরও কিছু কাঁচামালের ক্ষেত্রে এই সুবিধা দেওয়া। অ্যালুমিনিয়ম ইনগট, এক্সট্রুশন, সিট, কয়েল, বার এবং চ্যানেল ইত্যাদির ক্ষেত্রে করের হার ১৫ শতাংশ থেকে হ্রাস করে ৫ শতাংশ করা হবে। সেলোফেন কাগজের ক্ষেত্রেও করের হার ১৫ শতাংশ থেকে নামিয়ে ৫ শতাংশে আনা হবে। এ ছাড়া বিয়ারিং, ইলেকট্রনিক উৎপাদন, প্রিন্টেড সার্কিট বোর্ড, রেজিন, দস্তা ও তামা ইত্যাদি নন-ফেরাস ধাতু, পলিয়েস্টার ফিল্ম, স্টোরেজ ব্যাটারি তৈরির উপাদান, পিগমেন্ট এগুলির প্রতিটির ক্ষেত্রে বিক্রয় করের হার বর্তমানে প্রযোজ্য ১২ শতাংশ থেকে কমিয়ে ৫ শতাংশ করা হবে। জিপসামের ক্ষেত্রে করের হার ২০ শতাংশ থেকে কমিয়ে এনে ৫ শতাংশ এবং ম্যাগনেসিয়াম কার্বোনেটের ক্ষেত্রে করের হার ১০ শতাংশ থেকে কমিয়ে এনে ৫ শতাংশ করা আমার প্রস্তাব।

৪.৬। মাননীয় সদস্যগণের স্মরণ থাকবে যে ১৯৯৪ সালে ওয়েস্ট বেঙ্গল ইন্ডাস্ট্রিয়াল প্রমোশন (অ্যাসিস্ট্যান্স টু ইন্ডাস্ট্রিয়াল ইউনিটস) স্কীম চালু করা হয়েছিল। লক্ষ্য ছিল, এর ফলে কয়েকটি বিশেষ পণ্যসামগ্রীর উৎপাদকগণ তাদের উৎপাদন ক্ষমতা বৃদ্ধি করবেন, শিল্প ইউনিটগুলির আধুনিকীকরণ সম্ভব হবে এবং পণ্যবিপণন ক্ষমতা উন্নত

হবে। এই লক্ষ্যগুলি সিদ্ধ করার জন্য উল্লেখিত স্কীম অনুযায়ী উৎপাদক ব্যবসায়ীগণ ত্রৈমাসিক ভিত্তিতে যে পরিমাণ বিক্রয় কর বাবদ টাকা জমা করেন, তার ৯০ শতাংশের সমপরিমাণ অর্থ তাদের অনুদান হিসাবে দেওয়া হয়। এই প্রকল্প সফল হয়েছে এবং পরবর্তীকালে কয়েকটি নতুন সামগ্রীকে এই সহায়তা প্রকল্পের আওতায় আনা হয়েছে। আমি আনন্দের সঙ্গে জানাচ্ছি যে আগামী আর্থিক বৎসরে এই প্রকল্প চালু থাকবে। শুধু তাই নয়, যে সব ক্ষুদ্র শিল্প ইউনিট শিল্পক্ষেত্রে ব্যবহার্য ইলেকট্রনিক উপাদান তৈরি করবেন, তারা এই প্রকল্প অনুযায়ী সহায়তা লাভ করবেন। তবে যে সকল মাঝারি ও বৃহৎ শিল্প এই স্কীমের আওতার মধ্যে আছে, তাদের ক্ষেত্রে এই উৎসাহমূলক অনুদানের বর্তমান মাত্রা হ্রাস পেয়ে ৪৫ শতাংশে দাঁড়াবে।

৪.৭। মাননীয় সদস্যগণ অবগত আছেন, রাজ্যের মধ্যে অবস্থিত শিল্প ইউনিট যেগুলি কর ছাড় বা কর স্থগিত ব্যবস্থার সুযোগ লাভ করেছে, তারা ইউনিটগুলির প্রসারের জন্য অতিরিক্ত অর্থ বিনিয়োগ করলে কর ছাড় বা কর স্থগিতের সুযোগ আবার পেতে পারে। যে সব ইউনিট ট্যাক্স হলিডে ভোগ করেছে, তাদের ক্ষেত্রে এই সুযোগ ছিল না। এ ক্ষেত্রেও একই সুযোগ দেওয়া আমার প্রস্তাব। অর্থাৎ যে সব ইউনিট ট্যাক্স হলিডে ভোগ করেছে, তারাও প্রসারণের জন্য নতুন বিনিয়োগ করলে কর ছাড় বা কর স্থগিতের সুবিধা পাবে। ক্ষুদ্র, মাঝারি ও বৃহৎ শিল্পের ক্ষেত্রে বর্তমান ইনসেনটিভ স্কীম, ১৯৯৩-এর মেয়াদ এই বৎসরের ৩১শে মার্চ শেষ হওয়ার কথা। আমার প্রস্তাব, এই মেয়াদ ছয় মাস বাড়ানো। এই প্রকল্প আরও আকর্ষণীয় করে তুলতে সংশোধনী আনা হচ্ছে এবং শীঘ্র একটি নতুন প্রকল্প ঘোষণা করা হবে। মাননীয় সদস্যগণ জানেন যে নতুন শিল্প ইউনিটগুলি এই ইনসেনটিভ স্কীম অনুযায়ী যে সুযোগ-সুবিধা পায়, বন্ধ শিল্পগুলিকে পুনরুজ্জীবিত করার জন্য বন্ধ শিল্পের ক্ষেত্রেও এই স্কীম অনুযায়ী সুবিধালাভের ব্যবস্থা কার্যকর আছে এবং থাকবে।

৪.৮। রাজ্য সরকার রপ্তানির ক্ষেত্রে উৎসাহ দিতে যথেষ্ট পরিমাণে আগ্রহী। এটা আনন্দের বিষয় যে ফলতা এক্সপোর্ট প্রসেসিং জোনের মধ্যে অনেক শিল্প গড়ে উঠেছে। যাতে আরও বেশি সংখ্যায় শিল্প গড়ে উঠতে পারে, সেই লক্ষ্য সামনে রেখে আমার প্রস্তাব যে ঐ এলাকায় করমুক্ত পণ্যসামগ্রী উৎপাদনের যে সকল ইউনিট আছে বা আগামী দিনে গড়ে উঠবে, তাদের ক্ষেত্রে সুবিধামূলক করহারে কাঁচামাল ক্রয়ের সুযোগ দেওয়া। রাজ্য থেকে রপ্তানির পরিমাণ বাড়ানোর জন্য আমি এক্সিম-স্ক্রিপের ক্ষেত্রে বিক্রয়করের হার ১২ শতাংশ থেকে হ্রাস করে ৪ শতাংশ করার প্রস্তাব রাখছি। এক্সিম-স্ক্রিপ বিক্রয়ের ক্ষেত্রে কর আরোপ করার বৈধতার পক্ষে মহামান্য সুপ্রিম কোর্ট ১লা মে, ১৯৯৬ তারিখে তাদের রায় দিয়েছেন। ঐ তারিখের আগে রপ্তানিকারী সংস্থাগুলি এক্সিম-

স্ক্রিপ বিক্রয় করে থাকলে, সেই বিক্রয়গুলির ক্ষেত্রে প্রদেয় করের টাকার ওপর ১লা মে, ১৯৯৬-এর পূর্ববর্তী সময়ের জন্য কোনও সুদ চাপানো হবে না, এই প্রস্তাব আমি রাখছি। এ রাজ্য থেকে চামড়ার তৈরি দস্তানা বেশ ভাল পরিমাণে বিদেশে রপ্তানি করা হয়। ছোট ছোট কারখানায় এই দস্তানা তৈরি করা হয়। চামড়ার দস্তানার ক্ষেত্রে করের হার ১২ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশ করা আমার প্রস্তাব। এর ফলে এই সকল শিল্পের প্রসার ঘটবে।

৪.৯। কৃষির উন্নয়নের এবং গ্রামাঞ্চলের মানুষের সুবিধার্থে কয়েকটি প্রস্তাব আমি রাখছি। প্লাস্টিক বা অ্যালুমিনিয়মের তৈরি পাইপ প্রধানত যা জলসেচের কার্যে ব্যবহৃত হয়, সেগুলি এখন ক্ষেত্রবিশেষে ১৫ শতাংশ বা ১২ শতাংশ হারে করযোগ্য। এক্ষেত্রে করের হার কমিয়ে ৭ শতাংশ করা আমার প্রস্তাব। ইলেকট্রিক মোটরের ক্ষেত্রে করের হার ১৫ বা ১২ শতাংশ থেকে হ্রাস করে ৭ শতাংশ করা হবে। এর ফলে অনেক অল্প ব্যয়ে কৃষিকাজে আরও জলসেচের ব্যবস্থা করা সম্ভব হবে। উন্নত জীবনযাপনের জন্য ভাল বাসস্থানের একান্ত প্রয়োজন। উন্নততর বাসগৃহ নির্মাণে উৎসাহ দেবার লক্ষ্যে আমি ছাদের কাজে ব্যবহৃত সাধারণ সামগ্রীর ক্ষেত্রে প্রযোজ্য করের হার কমানোর প্রস্তাব রাখছি। অ্যাসবেস্টস সিটের ক্ষেত্রে বিক্রয় করের হার ১২ শতাংশ থেকে কমিয়ে ৭ শতাংশ করা আমার প্রস্তাব এবং এই কর বিক্রয়ের প্রথম পর্যায়ে প্রযুক্ত হবে। মাটির তৈরি টালির ক্ষেত্রে করের হার ৭ শতাংশ থেকে কমিয়ে ৪ শতাংশে আনা হবে। ঢালাই করা অবস্থায় (প্রি-কাস্ট) আর সি সি গৃহ নির্মাণ সামগ্রীর ক্ষেত্রে বিক্রয়কর হ্রাস করে ৭ শতাংশ করা হবে, যদি না এগুলি ফ্যাক্টরিতে তৈরি করা হয়। এ রাজ্যে, বিশেষত সুন্দরবন অঞ্চলে, লঙ্কার চাষ উল্লেখযোগ্য মাত্রায় বৃদ্ধিলাভ করেছে। লঙ্কার চাষ আরও বৃদ্ধি করানোর লক্ষ্যে লঙ্কা ক্রয়ের ক্ষেত্রে পারচেজ ট্যাক্স তুলে দেওয়ার প্রস্তাব আমার রয়েছে। একইভাবে যে সকল তাঁতি সিল্কের কাপড় বোনেন, যা গ্রামবাংলার সাবেকি শিল্প, তাদের উৎসাহ দানের জন্য সিল্কের কাপড়ের ক্ষেত্রে পারচেজ ট্যাক্স তুলে দেবার প্রস্তাবও আমি রাখছি। কেরোসিন স্টোভের ক্ষেত্রে বিক্রয়করের হার ১২ শতাংশ এটা কমিয়ে ৭ শতাংশ করা হবে।

৪.১০। মাননীয় সদস্যগণের স্মরণ থাকবে যে এ রাজ্যে বিক্রয়করের উপর সাধারণভাবে ১০ শতাংশ সারচার্জ এবং ৫ শতাংশ অতিরিক্ত সারচার্জ চালু আছে; কেন্দ্রীয় ও রাজ্য সরকারগুলি যে সব কেনাকাটা করে, তার ক্ষেত্রেও এগুলি প্রযোজ্য। আমার প্রস্তাব কেন্দ্র ও রাজ্য সরকারের ক্রয়ের ক্ষেত্রে সারচার্জ ও অতিরিক্ত সারচার্জ তুলে দেওয়া। এর ফলে কেন্দ্রীয় সরকারি অফিসগুলিতে পণ্যসামগ্রী সরবরাহ করার ক্ষেত্রে এই রাজ্যের ব্যবসায়ীরা, অন্য রাজ্যের ব্যবসায়ীদের সঙ্গে প্রতিযোগিতার ক্ষেত্রে

সহায়তা লাভ করবেন।

৪.১১। বর্তমানে বিদেশি মদের ক্ষেত্রে ২০ শতাংশ হারে বিক্রয়কর প্রযোজ্য। সারচার্জ ও অতিরিক্ত সারচার্জ যোগ করলে কার্যকরী হার দাঁড়ায় ২৩ শতাংশ। আমি এই ক্ষেত্রে করের হার ২৫ শতাংশ করতে চাই তবে এর সঙ্গে আর কোনও সারচার্জ ও অতিরিক্ত সারচার্জ প্রযুক্ত হবে না।

৪.১২। সীল করা আধারে বা ব্র্যান্ড নামে গমজাত সামগ্রী বিক্রয়ের ক্ষেত্রে ৪ শতাংশ হারে কর প্রয়োগের প্রস্তাবও আমি করছি। সাধারণত উচ্চতর আয়শ্রেণীর মানুষই এগুলি ক্রয় করে থাকেন। সাধারণ মানুষ যারা সরাসরি গম কিনে ভাঙ্গিয়ে নেন বা খোলা অবস্থায় গমজাত দ্রব্য ক্রয় করেন, তারা এতে ক্ষতিগ্রস্ত হবেন না। লটারি টিকিট বিক্রয়ের ক্ষেত্রেও ৪ শতাংশ হারে কর বসানো হবে তবে মীমাংসিত হারে (Compounded rate) কর দেওয়ার সুযোগও থাকবে। বিদেশ থেকে আমদানি করা সিল্ক ইয়ার্নের উপরও ২ শতাংশ হারে কর বসানো আমার প্রস্তাব।

৪.১৩। ঠিকাদারি কাজের ক্ষেত্রে কর আরোপ ব্যবস্থায় কিছুটা পরিবর্তন আনার প্রস্তাব আমি রাখতে চাই। বর্তমান ব্যবস্থায় ঠিকাদারি কাজের ক্ষেত্রে ৪ শতাংশ হারে কর প্রযুক্ত হয় এবং ঠিকাদাররা সুবিধাজনক হারে ঠিকাদারি কাজে লাগানোর জন্য প্রয়োজনীয় সামগ্রী ক্রয়ের সুবিধা পান না। অথচ রাজ্যের বাহির থেকে যদি তারা এইসব সামগ্রী ক্রয় করেন, সেক্ষেত্রে কেন্দ্রীয় বিক্রয়কর আইন অনুসারে এই ক্রয়ের উপর ৪ শতাংশ হারে কর দিলেই চলে। এতে এই রাজ্য থেকে ব্যবসা বাণিজ্য বহির্মুখী হবার প্রবণতা থাকে। ব্যবসা বাণিজ্যের এই স্থানান্তর রোধ করার জন্য আমি ঠিকাদারদের ঐচ্ছিক ভিত্তিতে সুবিধাজনক হারে প্রয়োজনীয় সামগ্রী ক্রয়ের সুবিধা দিতে চাই। একইসঙ্গে আমি প্রস্তাব রাখছি, যে সমস্ত ঠিকাদারি কাজে বৈদ্যুতিক সরঞ্জামের ব্যবহার হবে সেক্ষেত্রে বিক্রয়কর ১২ শতাংশ হারে প্রযুক্ত হবে। অন্যান্য সব ক্ষেত্রে এই হার ৮ শতাংশ হবে। এই নতুন হার প্রযুক্ত হবে সেই সব ঠিকাদারের ক্ষেত্রে যারা রাজ্যের অভ্যন্তর বা বাহির থেকে সুবিধাজনক হারে মাল খরিদ করেন বা রাজ্যের বাহির থেকে চালানি ভিত্তিতে মাল আনেন।

৪.১৪। করের হার হ্রাস করে যে সকল প্রস্তাব রাখা হল, সেগুলি কার্যকর হলে ১০ কোটি টাকা পরিমাণ রাজস্বের ক্ষতি হবে। কর প্রদানের প্রবণতাকে উৎসাহিত করার জন্য এবং কর ফাঁকি রোধের ব্যবস্থাকে শক্ত করার যে প্রস্তাবগুলি নেওয়া হল তার ভিত্তিতে এই রাজস্ব ক্ষতি কিছুটা পূরণ হবে। এর সঙ্গে কর বৃদ্ধির প্রস্তাবগুলি যুক্ত করলে ১৫ কোটি টাকা অতিরিক্ত রাজস্ব আসবে। সব মিলিয়ে বিক্রয়কর সংক্রান্ত যে

সকল পরিবর্তনের প্রস্তাব রেখেছি, তাতে নীট্ ৫ কোটি টাকা রাজস্ব বৃদ্ধি ঘটবে।

৪.১৫। মাননীয় সদস্যগণ অবহিত আছেন যে কিছুকাল পূর্বে দু-চাকার যানবাহনের ক্ষেত্রে এককালীন কর দেওয়ার ব্যবস্থা চালু করা হয়েছিল, এই প্রকল্প মোটামুটিভাবে সফল হয়েছে। আমি এখন প্রস্তাব করছি যে ব্যক্তিবিশেষের নামে রেজিস্ট্রি করা, পণ্য পরিবহনের কার্যে ব্যবহৃত নয়, এমন মোটর গাড়ি, জীপ ইত্যাদির ক্ষেত্রে করের হার ২০ শতাংশ বৃদ্ধি করা হোক এবং একই সঙ্গে এই সব যানের ক্ষেত্রে পাঁচ বৎসরের কর বাবদ এককালীন টাকা জমা করার ব্যবস্থা চালু হবে। এই এককালীন জমার ক্ষেত্রে ইনসেনটিভ দেওয়া হবে। এ ব্যাপারে বিস্তারিত ঘোষণা শীঘ্রই করা হবে। আগামী বৎসরে এই বাবদ ২০ কোটি টাকা বাড়তি রাজস্ব আদায় হবে।

৪.১৬। মাননীয় সদস্যগণ, এখন আমি কর আদায় পদ্ধতি সরলীকরণের জন্য আমার প্রস্তাবগুলি রাখছি। মূল উদ্দেশ্য হল, সাধারণ ব্যবসায়ীরা যে সব অসুবিধার সম্মুখীন হন সেগুলি দূর করা। আমাদের রাজ্যে করযোগ্য পণ্যসামগ্রী বাইরে থেকে আমদানি করার জন্য যে পারমিট ব্যবস্থা চালু আছে, তা প্রত্যাহার করছি। কিন্তু এই সব আমদানি সংক্রান্ত তথ্যের আমাদের প্রয়োজন আছে যাতে করে এগুলির বিক্রয়ের ক্ষেত্রে যথাযোগ্য কর আদায় করা যায়। বর্তমান ব্যবস্থার সহজতর বিকল্প হিসাবে আমি প্রস্তাব করছি যে রাজ্যের মধ্যে করযোগ্য পণ্য আমদানি বা রপ্তানির ক্ষেত্রে পরিবহনকারীদের নির্দিষ্ট ফর্মে ওয়ে-বিল সঙ্গে রাখতে হবে। এই ফর্ম বিক্রয়কর কর্তৃপক্ষ ব্যবসায়ীদের প্রয়োজনমতো সংখ্যায় আগাম দিয়ে দেবেন। ব্যবসায়ীদের যাতে অসুবিধায় না পড়তে হয়, তার জন্য এই ব্যবস্থা। রাজ্যের অভ্যন্তর করযোগ্য পণ্যসামগ্রী চলাচলের ক্ষেত্রেও এই বিধি বলবৎ থাকবে। তবে রাজ্যের মধ্যে চলাচলের ক্ষেত্রে ব্যবসায়ীরা নিজেদের কাগজে এই ফর্ম ছাপিয়ে নিতে পারবেন। এতে সংশ্লিষ্ট ব্যবসায়ীদের হয়রানি লাঘব হবে। এই পরিবর্তনের ফলে রাজ্যের বাইরে থেকে মাল আনা অনেক সহজ হবে। এতে কর ফাঁকিও এড়ানো যাবে।

৪.১৭। বর্তমান ব্যবস্থায় রেজিস্টার্ড ডিলারদের অ্যাসেসমেন্ট প্রত্যেক বছরই করা হয়। বড় বা ছোট, সব ব্যবসায়ীর ক্ষেত্রেই এই নিয়ম বজায় আছে। ছোট ছোট ব্যবসায়ীদের সুবিধাদানের উদ্দেশ্যে আমি, একটি নমুনাভিত্তিক অ্যাসেসমেন্ট প্রকল্প চালু করতে চাই। এই সুযোগের আওতায় আসবেন সেই সব ব্যবসায়ী যারা নির্দিষ্ট সময়ের মধ্যে করের টাকা জমা করেছেন এবং যাদের ক্ষেত্রে বিক্রয়ের মোট টার্নওভার অনধিক ৭ লক্ষ টাকা হবে। এই ডিলারদের একটি নির্দিষ্ট অংশকে প্রতি বৎসর অ্যাসেসমেন্টের জন্য বাছাই করা হবে।

৪.১৮। ছোট ডিলারদের আরও সুবিধা দানের প্রস্তাব আমার আছে। এদের জন্য আমি একটি কর মীমাংসার (compounding) পরিকল্পনা রাখছি। কয়েকটি দিনির্ষ্টি বাছাই করা পণ্যসামগ্রীর ক্ষুদ্র ব্যবসায়ীরা, শর্তসাপেক্ষে, এই সুযোগ লাভ করবেন। প্রতি তিন মাস অন্তে তারা নির্দিষ্ট মীমাংসামূলক হারে (compounded rate) করের টাকা দিতে পারবেন। বিগত কোনও বৎসর ডিলার যে পরিমাণ কর জমা দিয়েছেন তার ওপর বৃদ্ধির একটি নির্দিষ্ট হার যোগ করে এই মীমাংসামূলক হারে দেয় করের পরিমাণ নির্ধারণ করা হবে। এই ডিলারদের ক্ষেত্রে নিয়মমাফিক অ্যাসেসমেন্ট করা হবে না। এই পরিকল্পনা অনুযায়ী আমি প্রথম বৎসরে শীতাতপনিয়ন্ত্রিত হোটেল ও রেস্তোঁরার ক্ষেত্রে এই সুযোগ দিতে চাই যদি সেই হোটেল ও রেস্তোঁরার ক্ষেত্রে ১৯৯৭-৯৮ সালের টার্নওভার ৭ লক্ষ টাকার নিচে থাকে।

[4-20 — 4-32 p.m.]

৪.১৯। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে রেজিস্টার্ড ডিলারগণ সুবিধাজনক হারে পণ্যসামগ্রী ক্রয়ের সুযোগ পেয়ে থাকেন। বিক্রয়কর কর্তৃপক্ষ এজন্য এদের ডিক্লারেশন ফর্ম দিয়ে থাকেন। বিগত কয়েক বৎসর ক্রমান্বয়ে আমরা ডিক্লারেশন ফর্ম ইস্যু এবং এগুলির ব্যবহার সুষ্ঠুভাবে নিয়ন্ত্রণ করার প্রয়াস চালাচ্ছি। আমি রেজিস্টার্ড ডিলারদের আশ্বস্ত করতে চাই যে এই প্রয়াস অব্যাহত থাকবে এবং যে ডিলার রিটার্ন জমা করেছেন তার ডিক্লারেশন ফর্ম পেতে কোনও অসুবিধা হবে না। মাননীয় সদস্যগণ অবগত আছেন, বন্ধ শিল্প ইউনিটগুলিকে পূর্ববর্তী সময়ে সুবিধাজনক কর হারে পণ্য বিক্রয় করে, তাদের কাছ থেকে ডিলাররা ফর্ম পেতে খুবই অসুবিধা ভোগ করেন। এর সব ক্ষেত্রে আমার প্রস্তাব, যে সমস্ত সরকারি আন্ডারটেকিং ১৯৯৭ সালের ১লা এপ্রিল-এর পূর্ববর্তী সময় থেকে বন্ধ রয়েছে, তাদের নিকট সুবিধাজনক কর হারে বিক্রয়ের ক্ষেত্রে ডিক্লারেশন ফর্মের বিকল্প নিদর্শন মেনে নেওয়া হবে।

৪.২০। মাননীয় সদস্যগণ অবগত আছেন যে আমাদের প্রস্তাবের ভিত্তিতে কেন্দ্রীয় সরকার স্বেচ্ছা আয় ঘোষণা প্রকল্প (VDIS) চালু করেন এবং এতে সুফল মিলেছে। রাজ্যস্তরে, বিক্রয় করের ক্ষেত্রে আমি একটি অনুরূপ প্রকল্প চালু করতে চাই রেজিস্ট্রেশন নেবার দায়িত্ব থাকা সত্ত্বেও একশ্রেণীর ব্যবসায়ী রেজিস্ট্রেশন নিচ্ছেন না এবং এইভাবে কর ফাঁকি দেওয়ার চেষ্টা করছেন। এদের সামনে সুযোগ রাখছি যে যদি বর্তমান বৎসরে ৩০শে সেপ্টেম্বরের মধ্যে স্বেচ্ছায় নিজ নিজ টার্নওভার ঘোষণা করে তারা রেজিস্ট্রেশন নেবার জন্য আবেদন করেন, তা হলে রেজিস্ট্রেশন নিতে বিলম্বের দরুন যে পেনাল্টি ধার্য হয়, তা থেকে তারা অব্যাহতি লাভ করবেন।

৪.২১। মাননীয় সদস্যগণ, বর্তমানে করের টাকা জমা দিতে বিলম্বের জন্য প্রতি মাসে ৩ শতাংশ হারে সুদ দিতে হয়। বর্তমানে প্রচলিত সুদের হারের দিকে লক্ষ্য রেখে আমি ১৯৯৮ সালের ১লা এপ্রিল থেকে সুদের হার হ্রাস করে, মাসিক ২ শতাংশ করার প্রস্তাব রাখছি।

৪.২২। রেজিস্টার্ড ডিলারদের উপর করের বোঝা লাঘব করার জন্য বেশ কয়েকটি প্রস্তাব রাখলাম। আমার বিশ্বাস, এর ফলে নিয়ম মেনে যথাযথ কর জমা করার প্রবণতা বাড়বে। কার্যক্ষেত্রে কি দাঁড়াচ্ছে, সেদিকে নজর রাখবার জন্য আমি রিটার্ন জমা দেবার নিয়ম সংশোধন করার প্রস্তাব রাখছি। এখন থেকে, আলাদাভাবে অন্যরকম বলা না থাকলে, প্রত্যেক ডিলারকে তিন মাস অন্তর রিটার্ন দিতে হবে। তবে যে ক্ষেত্রে পূর্ববর্তী বৎসরে দেয় করের পরিমাণ ৩০ হাজার টাকার কম হবে, কোনও ডিলার ইচ্ছা প্রকাশ করলে তার ক্ষেত্রে ত্রৈমাসিক ভিত্তিতে কর বাবদ টাকা জমা করার সুযোগও আগের মতো চালু থাকবে। ডিলারদের সুবিধাদানের উদ্দেশ্যে রিটার্ন ফর্ম আরও সরল ও সহজ করা হবে।

৪.২৩। মাননীয় সদস্যগণ, এবার আমি কর ফাঁকি রোধ করার জন্য কয়েকটি ব্যবস্থা নেওয়ার প্রস্তাব রাখছি। আইনের বিধান লঙ্ঘন করার ক্ষেত্রে যে পেনাল্টি ধার্য করার ব্যবস্থা আছে, আমি সেই পেনাল্টির মাত্রা বৃদ্ধি করতে চাই। রাজ্যের বাহির থেকে আইন বহির্ভূত উপায়ে পণ্যসামগ্রী আমদানি করলে, সংশ্লিষ্ট পণ্যের বাজারমূল্যের উপর সর্বোচ্চ ২৫ শতাংশ হারে পেনাল্টি করার বিধান আইনে রয়েছে। এই সর্বোচ্চ সীমা বাড়িয়ে বাজারমূল্যের ৫০ শতাংশ করা আমার প্রস্তাব। কর ফাঁকি দেবার জন্য একশ্রেণীর ডিলাররা তাদের গুদামগুলির বিশদ বিবরণ দেন না। এটা বন্ধ করতে আমি আইনের মধ্যে একটি নতুন বিধান আনতে চাই। এর ফলে রেজিস্ট্রেশনের সময় গুদাম সম্পর্কিত যাবতীয় তথ্য কর্তৃপক্ষকে জানানো ব্যবসায়ীদের দায়িত্ব হবে। রেজিস্ট্রেশনের পরবর্তী সময়ে যদি কোনও গুদাম নেওয়া বা ভাড়া করা হয় তার বিবরণও দেওয়া বাধ্যতামূলক হবে। মালিকানা বা অংশীদারি ব্যবসার ক্ষেত্রে, যথাযথ সনাক্তকরণের জন্য মালিক বা অংশীদারগণের ফটো দরখাস্তের সঙ্গে জমা করতে পারে।

৪.২৪। মাননীয় সদস্যগণ, করহার পুনর্বিন্যাস ও পদ্ধতির সরলীকরণের সমস্ত প্রস্তাবগুলি একত্রিত করলে, মোট অতিরিক্ত কর সংগ্রহের পরিমাণ হবে ২৫ কোটি টাকা। তার ফলে ১৯৯৮-৯৯ সালে বাজেটে ব্যয় এবং আয়ের মধ্যে ব্যবধান এখন কমে গিয়ে দাঁড়াবে ১২ কোটি টাকায়। এই ব্যবধান নিয়েই এক সীমিত ঘাটতির বাজেটের প্রস্তাব আমি পেশ করলাম।

*৪.২৫। মাননীয় সদস্যগণ, ১৯৯৮-৯৯ সালে বিভিন্ন ব্যয়-বরাদ্দের প্রস্তাব নিয়ে বিস্তারিত আলোচনা সম্ভবত জুন মাসেও চলবে। ১৯৯৮ সালের ১লা এপ্রিল থেকে রাজ্য সরকার যাতে কাজকর্ম সঠিকভাবে চালু রাখতে পারে, সেইজন্য আমি আগামী আর্থিক বছরের প্রথম চার মাসের জন্য ব্যয় বরাদ্দের মঞ্জুরি চাইছি।*

৪.২৬। মাননীয় সদস্যগণ, রাজ্যের সীমিত ক্ষমতার মধ্যে এক বিকল্প নীতির এই বাজেট। সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে, তার স্বার্থে উৎপাদন ও কর্মসংস্থান বৃদ্ধির জন্য এই বাজেট। এ বাজেট তাই সাধারণ মানুষের বাজেট। এই বাজেটের ভিত্তিতে আমরা যত এগোব, ততই স্বার্থান্বেষী মহল ও বিভেদকামী শক্তিগুলির থেকে বাধা আসবেই। ইতিহাসের অবধারিত নিয়মে সাধারণ মানুষই সেই বাধা অতিক্রম করবেন সংগ্রামের পথ ধরে। তাদের সেই সংগ্রামেরই হাতিয়ার এই বাজেট।

সকলের সহযোগিতা কামনা করে আমার বাজেট উপস্থাপনা শেষ করছি।

## পশ্চিমবঙ্গের বার্ষিক অর্থনৈতিক বিবরণী, ১৯৯৮-৯৯

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত ১৯৯৬-৯৭ | বাজেট ১৯৯৭-৯৮ | সংশোধিত ১৯৯৭-৯৮ | বাজেট ১৯৯৮-৯৯ |
|---|---|---|---|---|
| **আদায়** | | | | |
| ১। প্রারম্ভিক তহবিল | ১৪৪,৫১,৯০ | (—)৫,০০,০০ | (+)২১৪,০৪,৭৪ (প) | (—) ৮,০০,০০ |
| ২। রাজস্ব | ৮২২৭,১১,৮৯ | ১০২৫৮,২৮,৪৭ | ৯৭৬৪,৩৬,১৮ | ১১৫৮২,৭০,১৪ |
| ৩। ঋণখাতে আদায় | | | | |
| (১) সরকারি ঋণ | ৬৬৯২,৬১,১০ | ৫৬৭৫,৫৩,৯২ | ৬১,২২,০৩,৯৮ | ৭৩,৮০,৩০,০৬ |
| (২) ঋণ | ৯৮১,৪০,৭১ | ৫৪,০০,০০ | ৮৩,৩৬,০০ | ৫৪,০০,০০ |
| ৪। আপন্ন তহবিল ও গণ হিসাব থেকে আদায় | ১৯৭১৪,৭৪,৪৯ | ১৭৫১৯,০৭,৩৯ | ১৮৩০৯,২৭,১২ | ২১২১৭,০০,৩৭ |
| **মোট** | ৩৫৭৬০,৪০,০৯ | ৩৩৫০১,৮৯,৭৮ | ৩৪৪৯৩,০৮,০২ | ৪০২২৬,০০,৫৭ |
| **ব্যয়** | | | | |
| ৫। রাজস্বখাতে ব্যয় | ১০৩৬২,৩৫,২৯ | ১২০৩২,৯০,৮৮ | ১২৬৯৯,০৫,৫১ | ১৩২৭৪,০৮,৬১ |
| ৬। মূলধনখাতে ব্যয় | ১৪৪৪,৯১,৪৯ | ৮৯৬,৭২,৫৩ | ৭৬০,১১,১৭ | ১০০৩,৩০,৪৩ |
| ৭। ঋণখাতে ব্যয় | | | | |
| (১) সরকারি ঋণ | ৪১১০,১৫,৮৭ | ১৯৯২,৬১,৯৫ | ১৯৬৬,৬৬,৫৭ | ২৬৩০,৭৯,৯৩ |
| (২) ঋণ | ৭৯৮,১২,৫৯ | ১৫২৩,২২,৫২ | ১৩৬৩,১১,০২ | ১৭৪৯,৫৯,৯৪ |
| ৮। আপন্ন তহবিল ও গণ হিসাব থেকে ব্যয় | ১৮৮৮৪,৫৮,০৪ | ১৬৭৪৯,৪১,৯০ | ১৭৭১২,১৩,৭৫ | ২০৪৩০,২১,৬৬ |
| ৯। সমাপ্তি তহবিল | ১৬০,২৬,৮১ | (+)৩০৭,০০,০০ | (—)৮,০০,০০ | (+)১১৩৮,০০,০০ |
| **মোট** | ৩৫৭৬০,৪০,০৯ | ৩৩৫০১,৮৯,৭৮ | ৩৪৪৯৩,০৮,০২ | ৪০২২৬,০০,৫৭ |

(প) রিজার্ভ ব্যাঙ্কের রিপোর্ট এবং পরিকল্পনা কমিশনের সঙ্গে আলোচনা অনুযায়ী ১৯৯৬-৯৭ সালের সমন্বিত তহবিল।

(হাজার টাকার হিসাবে)

| | প্রকৃত ১৯৯৬-৯৭ | বাজেট ১৯৯৭-৯৮ | সংশোধিত ১৯৯৭-৯৮ | বাজেট ১৯৯৮-৯৯ |
|---|---|---|---|---|
| **নীট ফল** | | | | |
| উদ্বৃত্ত (+) | | | | |
| ঘাটতি (—) | | | | |
| (ক) রাজস্বখাতে | (—)২১৩৫,২৩,৪০ | (—)১৭৭৪,৬২,৪১ | (—)২৯৩৪,৬৯,৩৩ | (—)১৬৯১,৩৮,৪৭ |
| (খ রাজস্বখাতের বাইরে | (+)২১৫০,৯৮,৩১ | (+)২০৮৬,৬২,৪১ | (+)২৭১২,৬৪,৫৯ | (+)২৮৩৭,৩৮,৪৭ |
| (গ) প্রারম্ভিক তহবিল বাদে নীট | (+)১৫,৭৪,৯১ | (+)৩১২.০০,০০ | (—)২২২,০৪,৭৪ | (+)১১৪৬,০০,০০ |
| (ঘ) প্রারম্ভিক তহবিল সহ নীট | (+)১৬০,২৬,৮১ | (+)৩০৭,০০,০০ | (—)৮,০০,০০ | (+)১১৩৮,০০,০০ |
| (ঙ) মহার্ঘ ভাতা, অন্তবর্তিকালীন রিলিফ ও বেতন কাঠামোর পুনর্বিন্যাস | | (—)৩০০,০০,০০ | | (—)৯৭৫,০০,০০ |
| (চ) নতুন প্রকল্প বাবদ ব্যয়/ অতিরিক্ত বরাদ্দ | | (—)৫৯,০০,০০ | | (—)২০০,০০,০০ |
| (ছ) অতিরিক্ত সম্পদ সংগ্রহ (কর ছাড় বাদে নীট) | | (+)৪২,০০,০০ | | (+)২৫,০০,০০ |
| (জ) নীট উদ্বৃও/ ঘাটতি | (+)১৬০,২৬,৮১ | (—)১০,০০,০০ | (—)৮,০০,০০ | (—)১২,০০,০০ |

**Mr. Speaker :** Under rule 212 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, 3 p.m. on Saturday, the 28th March, 1998 has been appointed on the latest time for receipt of notices of motions for reduction of Demands for Grants by this Secretariat.

While giving notices of motions for reduction of Demands, Members should mention specific grievances as briefly as possible and avoid lengthy statements.

Printed forms of notices of Cut Motions will be available from this Secretariat on week days during office hours.

## Adjournment

The House was then adjourned at 4-32 p.m. till 11 a.m. on Tuesday the 24th March, 1998 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Tuesday, the 24th March, 1998 at 11.00 a.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 13 Ministers, 7 Ministers of State and 133 Members.

[11-00 — 11-10 a.m.]

**CALLING ATTENTION**

**Mr. Speaker :** Today, I have received five notices of Calling Attention on the following subjects, namely :

| Subject | Name |
|---|---|
| i) Alleged Police firing at Muntiae under Bagnan P.S., Howrah on 21. 3. 1998 | : Shri Sanjib Kr. Das |
| ii) Devastating fire at Tangra on 23. 3. 1998 | : Shri Sailaja Kr. Das |
| iii) Alarming rise in price of potato in the ratail market. | : Shri Saugata Roy |
| iv) Re-opening of Dunlop (India) Ltd. | : Shri Rabin Mukherjee |
| v) Alleged retrenchment of labourers in Hindusthan Motors, Hooghly. | : Shri Jyoti Chowdhuri & Shri Abdul Mannan |

I have selected the notice of Shri Jyoti Chowdhuri and Shri Abdul Mannan on the subject of Alleged retrenchment of labourers in Hindustan Motors, Hooghly.

The Minister-in-charge may please make a statement today, if possible or give a date.

**Shri Prabodh Chandra Sinha :** The statement will be made on 27th March, 1998.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আমি যেটা দিয়েছিলাম সেটা কোথায় গেল?

**মিঃ স্পিকার ঃ** ওটা কম্বাইন্ড করুন, ওটা জয়েন হবে।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** স্যার, আপনি জানেন, আমাদের বিধানসভার কয়েকজন সদস্য, যারা প্রাথমিক শিক্ষক, তারা ষাটোর্ধ্ব ৩০ হাজার শিক্ষক যারা ৪ বছর ধরে বেতন পাচ্ছেন না তারা যাতে অবিলম্বে বেতন পান এবং ৫০ হাজার প্রাথমিক শিক্ষক যারা পেনশন পাচ্ছেন না তারা যাতে অবিলম্বে পেনশন পান সেই দাবিতে তারা হাউসের লবিতে অনশন করছে না। আপনি স্যার, মন্ত্রিসভাকে বলুন যাতে তারা অবিলম্বে এ ব্যাপারে ব্যবস্থা গ্রহণ করেন। আমরা আপনার মাধ্যমে মন্ত্রিসভার কাছে আমাদের দাবি জানাচ্ছি যাতে অবিলম্বে ৩০ হাজার ষাটোর্ধ্ব শিক্ষক বেতন পান এবং ৫০ হাজার প্রাথমিক শিক্ষক পেনশন পান। এ ব্যাপারে গুরুত্ব সহকারে বিবেচনা করে মন্ত্রিসভা কি নির্দেশ দেবেন, যদি সম্ভব হয় আজকের মধ্যে তারা তাদের সিদ্ধান্ত এই পবিত্র বিধানসভায় ঘোষণা করুন। মাননীয় বিধায়ক শ্রী অজিত খাঁড়া, মাননীয় বিধায়ক শ্রী সুধীর ভট্টাচার্য এবং আরও অনেক প্রাথমিক শিক্ষক অনশন করছেন।

(গোলমাল)

স্যার আপনি এ ব্যাপারে কি ব্যবস্থা নিচ্ছেন সে সম্বন্ধে আপনি কিছু বলুন।

(বিরোধী দলের একাধিক সদস্য দাঁড়িয়ে উঠে এক সাথে কথা বলার চেষ্টা করেন।)

**মিঃ স্পিকার ঃ** আপনারা শুনতেই চাইছেন না, তাহলে আমি কি করে কথা বলব!

(গোলমাল)

আরও চেঁচান, সবাই মিলে চেঁচান, হাউস এই ভাবে চলুক। এটা খুবই বিপদ—দি হাউস হ্যাজ এ ম্যাটার টু ফাংশনিং, সে অনুযায়ী না ফলো করা হলে আমি হেল্পলেস, আমি নিরূপায়। মিঃ সিন্‌হা, আপনি বিরোধী দলের নেতা, আপনার কিছু দায়-দায়িত্ব আছে, আমারও আছে। আপনার কোনও দায়-দায়িত্ব নেই, তা তো নয়। আপনি আমার দৃষ্টি আকর্ষণ করছেন, কোন এম. এল. এ. নাকি কি একটা অনশন করছেন।

(গোলমাল)

আমাকে বলতে দিন, আই অ্যাম অন মাই লেগ। টেক ইয়োর সিট, আই অ্যাম অন মাই লেগ, মিঃ দাস। দি কোয়েশ্চেন ইজ উই ডোন্ট টেক কগনিজেন্স অব এন ডিমোনেস্ট্রেশন ইন দি অ্যাসেম্বলি লবি। সো দি ম্যাটার অ্যান্ড ওভার দেয়ার।

(গোলমাল)

আমি এখন রুল ১৮৬ অনুযায়ী শ্রী আব্দুল মান্নানকে তার মোশন উত্থাপন করতে অনুরোধ করছি।

(গোলমাল)

মিঃ সিন্‌হা, হাউসের মধ্যে যে কোনও জিনিস তোলার একটা পদ্ধতি আছে, একটা মেথড আছে, ইউ ক্যান নট গো অ্যাজ ইউ লাইক। এখানে কি গো অ্যাজ ইউ লাইক হবে নাকি, এটা হতে পারে। মিঃ সিন্‌হা, দি হাউস হ্যাজ টু ফাংশন। মিঃ মান্নান, ইফ ইউ ডোন্ট মুভ ইয়োর মোশন, আই উইল দেন গো টু দি নেকস্ট মোশন।

**শ্রী আবদুল মান্নান ঃ** মিঃ স্পিকার, স্যার, আমি মোশন মুভ করার আগে একটা কথা বলছি। স্যার, আজকে হাউসে সদস্যরা উত্তেজিত হয়েছেন ঠিকই, কিন্তু এখন পর্যন্ত তারা কেউ কোনও অশালীন ব্যবহার করেনি। আজকে নন অফিসিয়াল ডে-তে কতগুলো মোশন আছে—একটা শিক্ষার ওপর আছে, একটা হাসপাতালের ওপর আছে, আরও অনেকগুলো আছে। কিন্তু আমরা আজকে দেখছি ট্রেজারি বেঞ্চের হাফ ডজন শিক্ষা মন্ত্রীর একজনও উপস্থিত নেই, স্বাস্থ্য মন্ত্রীও এখানে উপস্থিত নেই। স্বাভাবিকভাবেই বিরোধী দলের সদস্যরা এরপরেও এখানে চুপ করে থাকতে পারেন না। আমি বলছি, এই ভাবে হাউস চলতে পারে না। আপনি মন্ত্রীদের আসতে বলুন, তারা আসুন, তারপর আলোচনা শুরু হোক। আলোচনা হবে, মন্ত্রীরা কেউ থাকবেন না, আর বিরোধী দলের সদস্যরা সুবোধ বালকের মতো বসে থাকবেন, এটা আপনি কি করে আশা করেন? সুতরাং আপনি হাউস অ্যাডর্জোন করে দিন, মন্ত্রীরা আসুন, তারপর আমি প্রস্তাব তুলব। স্যার, স্বাস্থ্যমন্ত্রী উপস্থিত নেই, এমন কি স্বাস্থ্য বিভাগের স্টেট মন্ত্রীও নেই, হাউস কিভাবে চলবে?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় স্পিকার, মহাশয়, আজকে যে বেসরকারি প্রস্তাবগুলো এখানে আলোচনা করা হবে সে বিষয়ে আমরা গতকাল ঠিক করে রেখেছি কোন প্রস্তাবের ওপর কোন মন্ত্রী বক্তব্য রাখবেন। সমস্ত আমরা আলোচনা করে ঠিক করে রেখেছি। স্বাস্থ্যের প্রশ্নে যে প্রস্তাবটি আছে সেটির ওপর স্বাস্থ্যমন্ত্রী আলোচনার অংশ

গ্রহণ করবেন। পেনশনের ব্যাপারে অর্থমন্ত্রী আলোচনা করবেন। আরও কতগুলো আলোচনা আছে, আমি একটা বিষয়ে আলোচনা করব। আমাদের এসব ঠিক আছে। আমাদের ধারণা ছিল স্বাস্থ্য সংক্রান্ত প্রস্তাবটির ওপর আলোচনা পরে হবে। প্রোগ্রামটা প্রথমে যেভাবে ছিল তাতে আমাদের তাই ধারণা ছিল।

**শ্রী আবদুল মান্নান ঃ** যে বিষয়টা আগে হবে বলে আপনাদের ধারণা ছিল, সেই বিষয়টার সঙ্গে সংশ্লিষ্ট মন্ত্রী কি উপস্থিত আছেন?

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** স্বাস্থ্যমন্ত্রী জানতেন তার বিভাগ সংক্রান্ত প্রস্তাবটি পরে উত্থাপিত হবে, তাই তিনি এখনও এসে উপস্থিত হননি, তবে আমরা সংবাদ পাঠিয়েছি, তিনি জানিয়েছেন এখনই আসছেন।

[11-10 — 11-20 a.m.]

**মিঃ স্পিকার ঃ** আজ যে ফর্ম অব বিজনেস হবার কথা ছিল তার স্লাইট মডিফিকেশন হয়েছে এবং সেজন্য দায়ী আমি কারণ বিজনেসটা আমিই ঠিক করি, এটা আমার পেরোগেটিভের মধ্যে আছে, এটা আর কেউ করতে পারে না।

**(গোলমাল)**

এখন এর মধ্যে কোনও জায়গায় কমিউনিকেশন গ্যাপ হয়ে গিয়েছে। চিফ হুইপ একটু আগে বলছিলেন, যে প্রোগ্রাম সার্কুলেটেড হয়েছে তার সঙ্গে তো আগেরটা মিলছে না। আমি বললাম, হ্যাঁ, এটা কালকে সন্ধ্যার সময় পরিবর্তিত হয়েছে। ফর্ম অব সিকোয়েন্সে একটু চেঞ্জ হয়েছে এবং তারজন্যই একটু অসুবিধা হয়েছে। হাসপাতালেরটা যে আগে হয়েছে সেটা পার্থবাবু জানতেন না। তাকে খবর দেওয়া হয়েছে, তিনি আসছেন। সেইজন্য বলছি, মিঃ মান্নান, আপনি ডিবেট-টা আরম্ভ করুন। Minister will come.

(Voice)

Where the fault lies with me I cannot blame them.

(Noise)

Take your seat. The debate will go on. There are other motions also. Mr. Mannan you move the motion.

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, চেয়ারের বিরুদ্ধে বা আপনার বিরুদ্ধে আমাদের কোনও অভিযোগ নেই। আপনি বলছেন চেঞ্জ হয়েছে, সেটা না হয় আমরা মেনে নিলাম

কিন্তু আগে যে প্রোগ্রাম ছিল সেই অনুয়ায়ী তো মন্ত্রীরা আসবেন? মন্ত্রীরা আসেননি কেন?

(গোলমাল)

স্যার, আপনার বিরুদ্ধে আমাদের কোনও অভিযোগ নেই, আপনার কোনও ফল্টও নেই। যদি ধরেও নিই যে শেষ মুহূর্তে প্রোগ্রাম চেঞ্জ হয়েছে তাহলেও তো আগে যে প্রোগ্রাম ছিল সেই অনুযায়ী মন্ত্রীরা আসবেন? তারা আসেননি কেন?

## MOTION UNDER RULE 185

**মিঃ স্পিকার ঃ** মিঃ মান্নান, আপনি আপনার মোশন মুভ করুন।

**শ্রী আবদুল মান্নান ঃ** স্যার, আগে মন্ত্রী মহাশয় আসুন, তারপর আমার মোশন মুভ করব।

**(এই সময় মাননীয় স্বাস্থ্যমন্ত্রী শ্রী পার্থ দে সভায় প্রবেশ করেন।) স্যার, আমি আমার মোশন মুভ করছি।**

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, রাজ্য সরকার এপ্রিল ১৯৯৮ থেকে রাজ্যের সরকারি মেডিক্যাল কলেজ ও সরকারি হাসপাতালগুলিতে সমস্ত স্তরে পরিষেবার চার্জ ব্যাপকভাবে বৃদ্ধি করার সিদ্ধান্ত নিয়েছেন।

এই সভা মনে করে যে, এই রাজ্যে নিত্য প্রয়োজনীয় সামগ্রীর মূল্যবৃদ্ধির কারণে ইতিমধ্যেই জনসাধারণের জীবনধারণ খুবই কষ্টকর হয়ে উঠেছে, এমতাবস্থায় স্বাস্থ্য পরিষেবার মান উন্নয়ন না করে রাজ্যের একতরফাভাবে স্বাস্থ্য পরিষেবার চার্জ বৃদ্ধির এই সিদ্ধান্ত দরিদ্র মানুষদের স্বার্থের পরিপন্থী।

সেহেতু এই সভা রাজ্য সরকারকে সরকারি হাসপাতালগুলির পরিষেবা চার্জ বৃদ্ধি না করতে এবং একই সঙ্গে রাজ্যের স্বাস্থ্য পরিষেবার সামগ্রিক উন্নয়নকল্পে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছে।' স্যার, স্বাস্থ্য দপ্তরের অব্যবস্থার কথা এখানে মাননীয় সদস্যরা সকলেই বলেন। আজ মাননীয় স্বাস্থ্যমন্ত্রী যে জনবিরোধী নীতি নিয়েছেন আমরা তার বিরুদ্ধে সোচ্চার হবার জন্যই এই প্রস্তাব এনেছি। এর আগেও তিনি এই ধরনের পদক্ষেপ নিয়েছেন। একদিকে মানুষের উপর এরা ট্যাক্সের বোঝা চাপাচ্ছেন অপর দিকে গরিব মানুষদের স্বাস্থ্য পরিষেবা দেবার নাম করে বেশি টাকা আদায় করার প্রচেষ্টা চালাচ্ছেন। মানুষকে পরিষেবা দেবার নাম করে যে অতিরিক্ত বোঝা তাদের উপর চাপানো হচ্ছে তাতে হাসপাতালে চিকিৎসা করানোটা নার্সিং হোমের থেকে বেশি

ব্যয়বহুল হয়ে যাচ্ছে। মন্ত্রিসভার এই সিদ্ধান্ত অবশ্যই পুনর্বিবেচনা করা দরকার। স্যার, যে জনবিরোধী নীতি বামফ্রন্ট সরকার নিয়েছেন তা বর্জন করার জন্য আজকে আমি এই প্রস্তাব নিয়ে এসেছি। আমি আশা করব দলীয় সংকীর্ণ রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে না দেখে শাসক দলের মাননীয় সদস্যরাও এ সম্পর্কে তাদের বক্তব্য রাখবেন এবং এই প্রস্তাব গ্রহণ করবেন। স্যার, সকলেই জানেন যে আজ হাসপাতালগুলিতে চিকিৎসা ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। সেখানে রোগীরা গিয়ে ঔষধ পান না, ডাক্তারদের চিকিৎসা পান না। সব দলের মাননীয় সদস্যরাই উল্লেখ পর্বে এ সম্পর্কে বলেছেন। কাজেই আমি আবার সকলকে বলব, সত্যিই যদি জনপ্রতিনিধি হন তাহলে সংকীর্ণ দলীয় রাজনৈতিক দৃষ্টিভঙ্গিতে না দেখে দলমত নির্বিশেষে একে সমর্থন করুন এবং এই প্রস্তাব যাতে সর্বসম্মতভাবে পাস হয় তা দেখুন। আমি পরবর্তী সময়ে আরও বিস্তৃত বক্তব্য রাখব, আপাতত এখানেই শেষ করছি।

**শ্রী তাপস ব্যানার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আব্দুল মান্নান এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন, আমি তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, এপ্রিল ১৯৯৮ থেকে রাজ্যের সরকারি মেডিক্যাল হাসপাতাল ও সরকারি অন্যান্য হাসপাতালগুলিতে সমস্ত স্তরে পরিষেবার চার্জ বৃদ্ধি করার যে পরিকল্পনা নিয়েছেন, আমি তার প্রতিবাদ করছি এবং আমি মনে করছি যে পরিষেবার জন্য যে চার্জ বৃদ্ধি করা হচ্ছে সেটা রাজ্য সরকার উইথড্র করবেন। স্যার, আপনি জানেন এবং আমরা সকলেই জানি যে হাসপাতালগুলির বর্তমান অবস্থা কি। যে কোনও সরকারি হাসপাতালে যদি আমরা যাই তাহলে সেখানে দেখা যাবে যে এক শ্রেণীর দালালের চক্রে মানুষকে পড়তে হয় এবং তাদের মাধ্যমে সামান্য কিছু চিকিৎসার সুযোগ তারা পায়। সেটা ভর্তির ব্যাপার থেকে শুরু করে এক্স-রে থেকে শুরু করে সমস্ত সফরে ব্যাপক দুর্নীতি চলছে। তারপরে সেখানে যে সব খাদ্যদ্রব্য পরিবেশিত হচ্ছে তা অত্যন্ত নিম্নমানের। কোথাও কোনও পরিষেবা মানুষ পায় না। সাধারণ মানুষ গরিব মানুষ, যারা বিলো পভার্টি লাইনে বাস করে তারা সরকারি হাসপাতালে কোনও পরিষেবা পায় না। যাদের সামান্য একটু সামর্থ আছে তারা সরকারি হাসপাতালে যায় না কারণ সরকারি হাসপাতালে গিয়ে তারা চিকিৎসা পায় না। প্রথম কথা হচ্ছে, ডাক্তার যাদের আসার কথা ৮টা, ৮।। টার, তারা ১২ টার আগে আসে না। আমি যেখান থেকে এসেছি সেখানে ডাক্তাররা ১১টার আগে হাসপাতালে আসে না। তারপরে কিছুক্ষণ রুগী দেখার পরে চলে যায়। পেশেন্ট যারা স্লিপ নিয়ে [illegible] কাউন্টারে যায়, দুর্ভাগ্যের বিষয়, সেখানে দু'একটা ঔষধ ছাড়া কোনও ঔষধ পাওয়া যায় না। মাননীয় সদস্যরা নিজ নিজ এলাকার হাসপাতালের [illegible] জানেন। যদি কোনও পেশেন্টকে ভর্তি করা হয় তাহলে সেই পেশেন্ট হাসপাতালে পথ্য পায় না, ঔষধ পায় না। এমন কি যদি এমার্জেন্সি পেশেন্ট হয় এবং সেই পেশেন্টের যদি স্যালাইন

দেবার দরকার হয় তাহলে স্যালাইন পাওয়া যায় না, সেই স্যালাইন বাইরে থেকে কিনে আনতে হয়। সমস্ত কিছু তাদের বাইরে থেকে জোগাড় করতে হয়। এক্স-রে ব্যাপারে দেখা যায় যে ৪ মাস ধরে এক্স-রে মেশিন খারাপ হয়ে আছে। সরকারি হাসপাতালের ৯০ ভাগ হাসপাতালে যদি লক্ষ্য করে দেখেন তাহলে দেখবেন যে ৭/৮ মাস ধরে এক্স-রে মেশিন খারাপ হয়ে থাকে। এই সব এক্স-রে মেশিন খারাপ হয়ে থাকার পিছনে একটা কারণ আছে। হাসপাতালের বাইরে প্রাইভেট এক্স-রে ক্লিনিক খুলে অনেকে বসে আছে। তাদের সঙ্গে একটা আনহোলি রিলেশন এই সমস্ত হাসপাতালে গড়ে উঠেছে। ফলে ডেলিবারেটলি সেই মেশিনগুলিকে খারাপ করে দেওয়া হয়। বিভিন্ন এলাকার জনপ্রতিনিধিরা এসব কথা বলেছেন। মানুষ হাসপাতালে ঔষধ পায় না। একটা বেডে ৩ জন করে পেশেন্ট থাকছে। আমার আসানসোল মহকুমা হাসপাতালে একটা বেডে ৩ জন করে পেশেন্ট থাকে। এখানে প্রয়োজন হলে এক্স-রে করতে পারে না। এমার্জেন্সি পেশেন্ট হলে স্যালাইন মেলে না, গজ, তুলো সমস্ত কিছু তাকে বাইরে থেকে কিনতে হয় এবং অর্থোপেডিক সার্জনের কাছে গেলে তাদের মেশিনের নাট-বল্টু যা লাগে সেগুলি পর্যন্ত তাদের কিনে দিতে হয়।

[11-20 — 11-30 a.m.]

এই পরিবেশের মধ্যে আপনি পরিষেবা চার্জ বাড়াতে চলেছেন। এটা অত্যন্ত অন্যায়, অনৈতিক ; এটা ঠিক নয়। গরিব মানুষ আরও গরিব হয়েছে, অন্যদিকে ১০ বছর আগে হাসপাতালে যে পরিষেবা পেতাম তার থেকে সেটা ডেটোরিয়েট করেছে। তারপর নার্সদের ব্যবহার। তারা মানুষকে মানুষ বলেই মনে করেন না। আপনার পলিসি লক্ষ্য করছি, কোনও হাসপাতাল, যেখানে দু'জনের বেশি ডাক্তার দরকার নেই সেখানে আপনার পার্টি ক্যাডারদের ধরে ১০-১৫ জন ডাক্তার চলে যাচ্ছেন এবং সেখানে তারা চুটিয়ে প্রাইভেট প্র্যাকটিস করছেন। আসানসোলে একজন পেডিয়াটিক ডাক্তার মাসে মাত্র একদিন আসেন এবং সেদিন তিনি সারা মাসের সই করেন। কুলটিতে আর একজন ডাক্তার আছেন, তিনি সাটল সার্ভিস করেন। তার চেম্বার হটন রোডে। যে কোনও পেশেন্ট তাকে ডাকলে চট করে তিনি স্কুটারে চেপে পৌঁছে যান। সেখানকার ই. সি. জি. এবং প্যাথোলজিক্যাল সার্ভিসে দালালরা ঘুরে বেড়ায়। ডাক্তারদের তারা বলে দিচ্ছে এবং সঙ্গে সঙ্গে তিনি টাকা নিয়ে পৌঁছে যাচ্ছেন। ফলে হাসপাতালে প্যাথোলজিক্যাল সার্ভিসে কোনও কাজ হয় না। এটা শুধু আমার এলাকার চিত্র নয়, সারা পশ্চিমবঙ্গের এই একই চেহারা। ৫০ পারসেন্ট ডাক্তার সময়ে আসেন না। সব ডিপার্টমেন্টে ট্রান্সফার বলে একটা ব্যাপার আছে, কিন্তু ডাক্তারদের ক্ষেত্রে সেটা আছে বলে মনে হচ্ছে না। কারণ আমার জ্ঞান হবার সময় থেকে দেখে আসছি আসানসোল হাসপাতাল একজন ডাক্তার বসে আছেন, কারণ আসানসোল একটা ভাল জায়গা। এই রকম একটা অবস্থা

আর কি—এলোমেলো করে দে মা লুটেপুটে খাই। তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এটা আমার একার সমস্যা নয়, এটা সমস্ত পশ্চিমবঙ্গের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, এটা আমার একার সমস্যা নয়, এটা সমস্ত পশ্চিমবঙ্গের সমস্যা। আজকে যাদের সামান্য পয়সা আছে তারা সরকারি হাসপাতালে যাচ্ছেন না। তার জন্য আপনি হাসপাতালে পরিষেবা চার্জ বৃদ্ধির যে সিদ্ধান্ত নিয়েছেন সেই সিদ্ধান্ত উইথড্র করুন এবং তার জন্য এখানে সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করুন।

**শ্রী অধীররঞ্জন চৌধুরি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৯৮ সালে এপ্রিল মাস থেকে পশ্চিমবঙ্গে সরকারি হাসপাতালে ২৫ থেকে ৩০ শতাংশ পরিষেবা চার্জ বৃদ্ধির যে সিদ্ধান্ত সরকার নিয়েছেন তার প্রতিবাদ আমরা করছি। আমরা লক্ষ্য করলাম একটি জিনিস যে, এই সরকার যখন এই চার্জ বৃদ্ধির সিদ্ধান্ত নিচ্ছেন তখন তাদের দলের অন্যান্য শরিকরা প্রশ্ন তুলেছেন, পঞ্চায়েত নির্বাচনের আগে এই চার্জ বৃদ্ধি করলে আগামী পঞ্চায়েত নির্বাচনে ফল খারাপ হতে পারে। তার জন্য লুকোচুরি খেলবার অজুহাতে সিদ্ধান্ত হ'ল, কেবলমাত্র টিচিং হসপিটালগুলিতে চার্জ বৃদ্ধি করা হবে। আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে জিজ্ঞাসা করতে চাই, এই চার্জ বৃদ্ধির মাধ্যমে আপনার সংগ্রহের লক্ষ্যমাত্রা কত টাকা? আর আপনি যে সারা পশ্চিমবঙ্গের হাসপাতালগুলিতে নতুন করে পরিষেবা চার্জ বৃদ্ধির যে চিন্তা-ভাবনা করছেন সেক্ষেত্রে আপনার লক্ষ্যমাত্রাই বা কত? আমরা জেনেছি যে, শুধুমাত্র টিচিং হাসপাতালে চার্জ বৃদ্ধির মাধ্যমে আপনি ৩ কোটি ২৫ লক্ষ টাকা আদায়ের চিন্তা-ভাবনা করেছেন। আমি আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করলাম, স্বাস্থ্যমন্ত্রী সাংবাদিকদের বলেছেন যে, রোগীরা নাকি দাবি করেছেন হাসপাতালের চার্জ বৃদ্ধি করা হোক বলে। আমরা জানি না, পশ্চিমবঙ্গে কোনও রোগী এ ধরনের দাবি করেছেন কি না। স্বাভাবিকভাবে তাই স্বাস্থ্যমন্ত্রীর কাছে জানতে চাই, এই চার্জ বাড়িয়ে কত টাকা আদায়ের লক্ষ্যমাত্রা স্থির করেছেন উনি। এভাবে চার্জ বৃদ্ধির মাধ্যমে হাসপাতালের পরিষেবার উন্নতির কোনওরকম ব্যবস্থা সম্ভব হবে কি না জানতে চাই, কারণ স্বাস্থ্যমন্ত্রী এর আগে বলেছেন যে, আগামী ২০ বছর যদি ক্ষমতায় থাকিও তাহলেও পশ্চিমবঙ্গে স্বাস্থ্য-পরিষেবার উন্নতির সম্ভব নয়। আমরা দেখেছি, সারা বছরে, বিশেষ করে এপ্রিল থেকে আগস্ট মাসের মধ্যে একমাত্র কলকাতাতেই ৯৪ জন মানুষ ম্যালেরিয়ায় আক্রান্ত হয়ে মারা গেছেন।

আমরা দেখলাম স্বাস্থ্যমন্ত্রী সাধারণ মানুষের দৃষ্টি ঘুরিয়ে দেওয়ার জন্য আদেশ দিলেন যে রেজিস্টার বাইরের লোককে দেখানো হবে না। তারপর সরকার [illegible] করে দিলেন যে ২৯ জন মারা গেছে ম্যালেরিয়াতে। এই সরকারের আমলে আমরা দেখলাম কলকাতার মেডিক্যাল হাসপাতালের যে ইডেন হাসপাতাল যেটা সাউথ ইস্ট এশিয়ার

মধ্যে প্রেস্টিজিয়াস হাসপাতাল বলে পরিগণিত, যেটা একটা ১৫০ বছরের ঐতিহ্যবাহী পুরানো হাসপাতাল, সেই হাসপাতালে দেখলাম সদ্যজাত শিশু সেপটাসেমিয়া রোগে মারা যাচ্ছে। সদ্যজাত শিশু মারা যাওয়াটা একটা দুর্ভাগ্য জনক। এই ম্যালেরিয়া রোগ, এটার ক্ষেত্রে প্রিভেনশন ইজ বেটার দ্যান কিয়োর, এই ক্ষেত্রে যদি আমরা প্রিভেনশনের ব্যবস্থা করতে পারি, মানুষের মধ্যে যদি আমরা অ্যায়রনেসের প্রোগ্রাম করতে পারি তাহলে ম্যালেরিয়া রোগ প্রতিরোধ করা যায়। ১৯৯২ সালে আমস্টার্ডামে ওয়ার্ল্ড হেলথ অর্গানাইজেশন একটা বক্তব্য রেখেছিল সেটা হচ্ছে ম্যালেরিয়াকে আরলি স্টেজে প্রিভেন্ট করার জন্য একটা অন সাইড ডায়গোনিসিস করার ব্যবস্থা করা যায়। ডিকটেশনের র‍্যাপিড টেস্ট-এর মধ্যে পড়ে, ডিপ-স্টিক একটা পদ্ধতি। এটা গ্রামবাংলায় চালু করা যায়, এটা চালু করতে গেলে কোনও স্কিল্ড লোকের দরকার হয় না, আনস্কিল্ড লোক দিয়ে এই ডিপ-স্টিক পদ্ধতির মাধ্যমে ম্যালেরিয়া ডিটেক্ট করা যায়। সরকারের আর একটা দপ্তর সি. এম. সি., সেই সি. এম. সি. আজকে ম্যালেরিয়া প্রতিরোধে অক্ষমতা প্রমাণ করেছে। গত ১০ বছরে ২৫ কোটি টাকা খরচ করে শুধু মশার লার্ভা মারার ক্যানন কেনার ব্যবস্থা করতে পারেনি। আজকে শহরের বড় বড় হাসপাতালগুলিতে লার্ভা মারার কোনও ব্যবস্থা করা হয়নি। সম্প্রতি ট্রপিক্যাল স্কুল অব মেডিসিনের অমিতাভবাবু বলেছেন পশ্চিমবাংলায় ম্যালেরিয়া আবার ভয়ঙ্কর আকার ধারণ করবে। ম্যালেরিয়ার বেসিক যে জিনিস, মশার ব্রিডিং গ্রাউন্ড সেটা ডিটেক্ট করতে পারেনি। সেখানে যাতে মশা তৈরি হতে না পারে সেই ব্যবস্থা এই সরকারের উদ্যোগের মধ্যে দেখতে পাচ্ছি না। যখন একটা দপ্তর ম্যালেরিয়ার মতো রোগকে ঠেকাতে পারছে না, যখন একটা হাসপাতালে সদ্যজাত শিশু মারা যায় তখন সেই দপ্তরকে অপদার্থ বলব না তো কি বলব। সদ্যজাত শিশুকে বাঁচিয়ে রাখবার জন্য যে ইনকিউবেটর সেটা অচল। স্টেপটোসেমিয়া রোগে যখন শিশু মারা যাচ্ছে সেই দিন মেডিক্যাল কলেজে ৯টির মধ্যে ৮টি ইনকেউবেটর খারাপ। বেরিয়াম এক্স-রে করার কোনও ব্যবস্থা নেই, ই. সি. জি. করার কোনও ব্যবস্থা নেই, সেখানে সমস্ত যন্ত্রপাতি আউট অব ফাংশন হয়ে রয়েছে। এই সরকার আবার পরিষেবার উন্নতি করার জন্য চার্জ বৃদ্ধি করছেন। আজকে হাসপাতালের পরিবেশ মানুষ চোখের সামনে দেখছে, হাসপাতালগুলি একটা নরকখানা। হাসপাতালের মধ্যে গেলে নাক টিপে যেতে হয়, এত বিষাক্ত তীব্র গন্ধ যে নিঃশ্বাস নেওয়া যায় না। হাসপাতালে গিয়ে দেখা যাবে সেখানে রোগীদের শুশ্রুষার নূন্যতম বন্দোবস্ত নেই। হাসপাতাল জুড়ে নোংরা জিনিসপত্র পড়ে থাকে। ক্লিনিক্যাল নন-ক্লিনিক্যাল যে সমস্ত আবর্জনা পড়ে থাকে সেইগুলি পরিষ্কার হয় না। ক্লিনিক্যাল এবং ননক্লিনিক্যাল ওয়েস্টগুলি সেপারেট করবার ব্যাপারে সি. এম. সি.-র ওয়ারকারদের হাতে হ্যান্ডওভার করা হোক এটা সি. এম. সি. বলেছিল। কিন্তু হাসপাতালে দেখতে পাচ্ছি সেই গাইড লাইন মানা

হচ্ছে না। হাসপাতাল চত্ত্বরে যে ময়লা আবর্জনার স্তূপ পড়ে থাকছে তার থেকে ব্যবহার করা সিরিঞ্জ ব্যবহার করা ব্যান্ডেজ আবার হাসপাতালে চলে আসছে। সুতরাং এই মূল্যবৃদ্ধির বিরুদ্ধে পশ্চিমবাংলার সচেতন মানুষ প্রতিবাদ জানাবে। প্রতিটি বামপন্থী সদস্যদের বলতে চাই আপনাদের মধ্যে যদি কনসাসনেস থাকে তাহলে এর বিরোধীতা করবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[11-30 — 11-40 a.m.]

**শ্রী তাপস রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহোদয়, রুল ১৮৫ যে আমাদের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে, সেই প্রস্তাবকে সমর্থন করে বলার অনেক কিছুই ছিল। স্বাস্থ্যকে ঘিরে অনেক কিছুই বলার ছিল। কিন্তু সময়ের স্বল্পতার জন্য হেলথ বাজেটের জন্য সেগুলোকে তুলে রাখলাম। স্বাস্থ্য সম্পর্কে বলতে বলতে আমরা ক্লান্ত হয়ে পড়েছি। হাসপাতালগুলোর চেহারা দেখে আমার মনে হয়, আমরা যারা স্বাস্থ্য এবং শিক্ষা নিয়ে অনেক স্লোগান দিয়েছি, অনেক হেঁটেছি, শিক্ষা এবং স্বাস্থ্য নিয়ে বামফ্রন্টের অনেক দেওয়াল লিখন দেখেছি, আমাদের কারও অজানা নয় এবং একটা কথা এখানে মাননীয় সদস্যবৃন্দ যারা উপস্থিত আছেন, তারা মানবেন এবং স্বীকার করবেন যে এর ছোঁয়া এবং স্পর্শ আমাদের প্রত্যেকেরই পায়ে লাগছে। ১৯৯৫ সালের নভেম্বর মাসে এই সরকার প্রথম ধার্য করেছিলেন ১ টাকা টিকিট। হাসপাতালগুলোতে বিভিন্ন সময়ে এক্স-রে, ই. সি. জি., স্ক্যান খারাপ হয়ে পড়ে আছে। এগুলোতে চার্জ ১০ টাকা, ৭৫ টাকা এবং ৫০০ টাকা—মন্ত্রীর কাছে গেলে ২৫০ টাকা লাগে। কেবিনে গেলে লাগে ৫০ টাকা আর পেয়িং বেডের জন্য লাগে ১০ টাকা। আর গ্রামে গেলে পেয়িংয়ের জন্য ৮ টাকা এবং কেবিনের জন্য ১৬ টাকা লাগে। একদিকে হাসপাতালে চার্জ বৃদ্ধি করা হচ্ছে ১৯৯৮ সালের এপ্রিল থেকে, অপরদিকে পরিষেবার ক্ষেত্রে—মাননীয় স্পিকার স্যার, আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর কাছে আমার অনুরোধ, বামফ্রন্টের যে ব্যর্থতা এবং অপদার্থতার কথা বলা হয়, তা যদি চরমে পৌঁছে থাকে তা হচ্ছে স্বাস্থ্য ব্যবস্থায়। আমরা যারা নিজের জন্য, আত্মীয়স্বজনের জন্য, প্রতিবেশির জন্য এবং রাজনীতি করি বলে এম. এল. এ. হওয়ার জন্য হাসপাতালে যাই, আমাদের কারও এটা অজানা নয়। স্বাস্থ্যমন্ত্রী বিভিন্ন জায়গায় ঘুরে বেড়ান, তিনি জানেন, তিনি এ সম্বন্ধে বলবেন। এটা কোনও সংকীর্ণতার কথা নয়, রাজনীতির কথা নয়—স্বাস্থ্য এবং শিক্ষাকে সমস্ত কিছুর ঊর্ধ্বে দেখতে হয়, ভাবতে হয়। কিছুদিন আগে আমার কিউবা যাওয়ার সৌভাগ্য হয়েছিল। এখানে অনেকে জানেন যে, সেখানে অনেক যন্ত্রণা, অনেক অভাব রয়েছে। কিন্তু সেখানকার স্বাস্থ্য এবং চিকিৎসা দুটিই আমি দেখে এসেছি। বিশেষ করে আমি সেখানে চিকিৎসা ব্যবস্থাটা দেখে এসেছি। সেখানকার মানুষকে চিকিৎসার জন্য ভাবতে হয় না, কোনও অর্থ দিতে হয় না। সেখানে যে চিকিৎসা হয় তা পৃথিবীর যে কোনও উন্নত দেশের সঙ্গে

তুলনীয় কিউবাতে যারা যারা গিয়েছেন, তাদের মধ্যে এখানে আমি একজনকে দেখতে পাচ্ছি। বামফ্রন্টের ২১ বছরের মধ্যে ব্রিটিশ আমলে এবং তারপর কংগ্রেস আমলে যে কয়টি হাসপাতাল হয়েছিল, তারপর আর কয়টি হাসপাতাল আপনারা করেছেন তা এখানে স্বাস্থ্যমন্ত্রী দাঁড়িয়ে বলবেন। বিভিন্ন হাসপাতালগুলোতে যে বেডগুলো ছিল, বিভিন্ন জেলা হাসপাতালগুলোতে বেড যা ছিল, সেই বেড ক'টা বাড়িয়েছেন সেকথা এখানে বলতে হবে। মেডিক্যাল কলেজে যেখানে ১,৯০০ বেড ছিল, সেখানে এখন আছে ১,৪০০টি বেড। চার্জ বাড়াবার কথা বলার আগে আপনার মধ্যে এটা একবারও উদয় হল না যে, আজকে ১২ বছর হয়ে গেল এম. সি. এইচ.-র বাড়িটা, সেই বাড়িটা আপনি খুলে দিতে পারলেন না? লেডি ডাফরিন হাসপাতালে যেখানে ২৭৬টি বেড ছিল, সেখানে আজকে ১১০-১২০টি বেড ফাংশন করছে। হাওড়ার জয়সওয়ালে ২৬৬টি বেড ছিল, সেখানে এখন ১১০টি বেড আছে। লুম্বিনি পার্কে আগে ২০০টি বেড ছিল, যার মধ্যে এখন ৪০টি বেড আছে। কল্যাণীর টিবি হাসাপাতালে ১ হাজারটি বেডের মধ্যে ৬০০টি ফাংশন করছে। ধুবুলিয়ায় ১০০টি বেডের জায়গায় ৬০০টি আছে। কলকাতা হোমিওপ্যাথি হাসপাতালে যেখানে ১০০টি বেড ছিল, সেখানে বর্তমানে ৬-১০টি বেড কাজ করছে। কবিরাজ হাসপাতাল শ্যামাদাস সেখানে ৭৫টি বেড রয়েছে, তারমধ্যে ৩০-৩৫টি কাজ করছে। হাসপাতালগুলোতে গেলে দেখা যায় হয় বেড নেই অথবা তার বন্দোবস্ত নেই। আপনি আমার সঙ্গে যেতে পারেন আমার এলাকায়। আমি আপনাকে এর আগে অনেকবার বলেছিলাম, আমার এলাকায় চলুন। আপনি বলুন কবে যেতে পারবেন? অবিনাশ দত্ত হাসপাতালে সেখানে ১২৫টি বেড ছিল, ক'টা কাজ করছে, না ৩০-৪০টি। রিজিওনাল ইনস্টিটিউট অব অপথ্যালমোলজি ক্যালকাটা মেডিক্যাল কলেজের মধ্যে আছে। আমার মায়ের ক্যাটারাক্ট হয়েছে অথচ আমাকে অন্য জায়গায় নিয়ে যাওয়ার কথা ভাবতে হচ্ছে। আমারই অঞ্চলে রিজিওনাল ইনস্টিটিউট অব অপথ্যালমোলজি নামে পরিচিত, কলকাতা মেডিক্যাল কলেজের আই. ডিপার্টমেন্ট বলে আর নেই। আমার মায়ের বিষয় বলেই ভাবতে হচ্ছে যে বাইরের ডাক্তার বা বাইরে করাব কিনা। বাইরে কারনোর মতো সামর্থ আমার নেই কিন্তু তবুও মায়ের ব্যাপার বলে এবং লেসারের ব্যাপার আছে। কারণ এখানে অরগ্যান লেসার, ইয়ার লেসার নেই। ভেকসেটমি অ্যাপারেটার্সও নেই বললেই চলে, যেটা আছে সেটাও কাজ করছে না। রিজিওনাল ইনস্টিটিউট অব অপথ্যালমোলজি যদি তাদের পরিষেবা বাড়াতে পারত তাহলে আর মানুষকে বাইরে যেতে হত না। এরফলে মানুষকে হয় বাইরের থেকে অথবা অন্য রাজ্যে গিয়ে চোখের চিকিৎসা করাতে হচ্ছে। আপনারা বাংলার মানুষকে পরিষেবা দিতে বঞ্চিত হচ্ছেন। ক্যাবিনেটে যাই বলুক না কেন আপনার অন্তত এই ব্যাপারে বিরোধীতা করা উচিত। সরকারের অর্থমন্ত্রী বা মুখ্যমন্ত্রী ওনারা যাই বলুন না কেন, আপনার অন্তত বিরোধীতা করা উচিত। আপনার

ভাবা উচিত যে আজকে রিজিওনাল ইনস্টিটিউট অব অপথ্যালমোলজির মাইক্রোস্কোপ মেশিন দুটো অকেজো হয়ে পড়ে আছে, আউট অব অর্ডার হয়ে আছে। ১৯৯৬ সাল থেকে আউট অব অর্ডার হয়ে আছে, কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এখানে এ. সি. মেশিন কাজ করছে না, দুটো ও. টি. আছে, সেগুলোও ঠিকমতো কাজ করছে না। একজন পূর্ণ সময়ের জন্য ডিরেক্টর আজ পর্যন্ত ওখানে নিয়োগ করতে পারেননি। তারপরে ওই ইনস্টিটিউশনে যে ইক্যুইপমেন্ট ডে টু ডে দরকার তাও দিতে পারেননি। মেডিক্যাল কলেজে ই. সি. জি. মেশিন খারাপ, এক্স-রে মেশিন কিছু খারাপ আর কিছু ঠিক আছে। একটার পর একটা মেশিন অকেজো হয়ে পড়ছে কোনও ব্যবস্থা নেওয়া হচ্ছে না। হুজ যে ডাইরেক্টিভ পাঠাচ্ছে সেগুলো ঠিকমতো মানা হচ্ছে না। ওই ডাইরেক্টিভসে বলা হয়েছে ২০টি মানুষ পিছু একটি করে বেড, সেটাও কমতে শুরু হয়েছে সেখানে ২০টি মানুষ পিছু একটি করে বেড আপনি করতে পারেননি। তারপরে কনস্টিটিউশন অব ডাইরেক্টিভ প্রিন্সিপাল যা রয়েছে তাতে রোগীদের আপনারা হাসপাতালে চিকিৎসা করতে বাধ্য, ফেরৎ পাঠাতে পারবেন না। সুপ্রিম কোর্ট নির্দেশ দিয়েছে যে রোগী ফেরৎ পাঠাতে পারবে না। আপনার হাসপাতালে যখন রোগী আসছে আপনার ডাক্তাররা রিগ্রেট-নো বেড বলে স্ট্যাম্প না মেরেই রোগীকে ছেড়ে দিচ্ছেন। সেখানে রিগ্রেট নো বেড বলে টিকিটের উপরে স্ট্যাম্প মেরে দিলে পরে হাসপাতালের বিরুদ্ধে ব্যবস্থা হবে অথবা তৎকালীন যিনি দায়িত্বে আছেন তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হবে বলে কোনও স্ট্যাম্প মারা ছাড়াই রোগী ফেরৎ পাঠানো হচ্ছে। আপনি এরজন্য কি ব্যবস্থা নিচ্ছেন তারপরে হাসপাতালে চিকিৎসার গাফিলতির জন্যে ৬ দিনের শিশু ডলি সিং ন্যাশনাল মেডিক্যাল কলেজ হসপিটাল অ্যামপুট করতে হয়েছে। তার হাত কেটে বাদ দিতে হয়েছে। জানা যায় যে তার হাত কেটে বাদ দিতে হয়েছে। শিশুটি ডলি সিং, তার মায়ের কোলে চিকিৎসা চলাকালীন চিকিৎসা ক্ষেত্রে ভুলের জন্যে এবং গাফিলতির জন্যে তার হাত কেটে বাদ দিতে হল। প্যারা মেডিক্যাল ডাক্তারদের গাফিলতির জন্যে তার হাত কেটে বাদ দেওয়া হল। তারপরে ইডেন হসপিটালে ১৪২টি শিশুর মৃত্যু হল তার কোনও ব্যবস্থা নেওয়া হল না। তারপরে ২ কে. জি. তেলের জন্যে মেডিক্যাল কলেজে খাবার ছাঁটাই দিতে হয়, রোগীদের আন্দোলন করতে হয়েছিল। দু কেজি ওয়েল কসড ফুড সর্টেজ অ্যাট হসপিটাল। এইভাবে লক্ষ লক্ষ টাকা চলে যাচ্ছে কিন্তু শিশু মৃত্যুর হার বা চিকিৎসার পরিষেবা লোকে পাচ্ছে না। এরফলে স্বাস্থ্য ব্যবস্থা একেবারে ভেঙ্গে গেছে। আসলে এর নিয়ন্ত্রণ আর নেই, এরজন্য আপনাকে দায়ী করছি না, আপনাদের বামফ্রন্ট সরকারকে দায়ী করছি। আপনার পূর্ববর্তী ৩-৪ জন স্বাস্থ্যমন্ত্রী ছিলেন। প্রশান্ত শূর এর আগে স্বাস্থ্যমন্ত্রী ছিলেন, তিনি সর্বনাশ করে গেছেন, স্বাস্থ্য ব্যবস্থাটাকে শেষ করে গেছেন, তার দায়-দায়িত্ব তো আপনাকে বহন করতেই হবে।

আপনাকে একটা অনুরোধ করব-বাংলার মানুষ আপনাকে আশীর্বাদ করবে—দয়া করে পরিষেবা—উন্নত করার ব্যবস্থা করুন। আর, যদি পরিষেবা-উন্নত না করে চার্জ—বৃদ্ধির চেষ্টা করেন, তাহলে আগামী দিনে আপনাকে, আপনার দলকে, আপনাদের সরকারকে এক ভয়াবহ অবস্থার সম্মুখীন হতে হবে। তাই, এই চার্জ—বৃদ্ধির বিরোধীতা করে এবং এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[11-40 — 11-50 a.m.]

**শ্রী রবীন্দ্র ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় বিরোধী দলের সদস্য শ্রী আবদুল মান্নান এবং আরও অনেকে এই যে মোশন এনেছেন, তার বিরোধীতা করে আমি দু-চারটে কথা বলব।

বিরোধীরা চিরদিনই বিরোধীতা করবে—এটাই ওদের চরিত্র। ভারতবর্ষ স্বাধীন হয়েছে ৫০ বছর হ'ল। অতীতে ৪৪ বছর ভারতবর্ষ এবং ২৬ বছর পশ্চিমবাংলায় সরকারে থেকে আপনারা কি করেছেন? পশ্চিমবঙ্গের মানুষের চিকিৎসার জন্য আপনারা কি করেছেন? তখন হাসপাতাল ছিল না, ডাক্তার ছিল না, ওষুধ ছিল না—একজন ডাক্তার একটা মহকুমা হাসপাতাল চালিয়েছে। আজ পর্যন্ত দেশে শতকরা ৭০ ভাগ মানুষ দারিদ্র-সীমার নিচে বাস করছে। এই যে মূল্যবৃদ্ধি, এর জন্য কি পশ্চিমবঙ্গ সরকার দায়ি? ওষুধপত্র, খাবার সব জিনিসেরই দাম তো নির্ধারিত হয় ঐ দিল্লির মসনদ থেকে। আজকে আমরা গর্ব করে বলতে পারি যে, গ্রামের গরিব মানুষকে আজ সবরকম চিকিৎসার জন্য শহরে আসতে হয় না। সেখানেই এখন এক্স-রে, বেরিয়াম, ই. সি. জি. হচ্ছে, ব্লাড ব্যাঙ্ক আছে, ডাক্তার আছে, মেডিক্যাল, সার্জিক্যাল, গায়নি, সবরকম চিকিৎসা হচ্ছে। অনেক রকম পরীক্ষা এখন গ্রামেই হচ্ছে। উলুবেড়িয়া হাসপাতালের বেড ছিল আগে ১৬৯ টি, এখন হয়েছে ২২০টি। কুকুরে কামড়ানোর ওষুধ এখন পাওয়া যায়। কিন্তু এর যে ইঞ্জেকশন তা বাড়াতে হবে, কারণ কুকুরে কামড়ানোর ঘটনা বেশি হচ্ছে এখন। এক্স-রে মেশিনের সংখ্যাও বাড়ানো দরকার। ২৬ বছর ধরে আপনারা গরিব মানুষকে বাজরা, ভুট্টা, মাইলো, রাস্তার ডাস্টবিনের নোংরা খাইয়েছেন—তাদের অবস্থা খুব খারাপ। এই পেটের অসুখের জন্য বেরিয়াম মেশিন দরকার, মহকুমা হাসপাতালে যদিও আছে, এর সংখ্যা বাড়ানো দরকার এবং কার্যকর করা দরকার। চোখের অসুখের জন্য এখন আর মাদ্রাজে, ভেলোরে যেতে হয় না, এখন পি. জি.-তে চোখের সব রকম অপারেশন সম্ভব হচ্ছে, মাইক্রো-সার্জারি পর্যন্ত হচ্ছে, সবরকম মেশিন আছে। গরিব মানুষের সংখ্যা বাড়ছে, ডাক্তারের সংখ্যাও বাড়ছে, এখন এর সাথে সঙ্গতি রেখে আরও বেড এবং আরও ওষুধের ব্যবস্থা করতে হবে।

আরও ঔষধপত্রের ব্যবস্থা করতে হবে। যাতে বামফ্রন্টের আমলে লোকে চিকিৎসার সুযোগ ভালভাবে পায়। এইজন্য আমরা ২২ বছর আছি, অনেকেই বিরোধীতা করেছেন, স্বাস্থ্য ক্ষেত্রে করেছেন, নানা রকম বিরোধীতা করেও আজ পশ্চিমবাংলায় গরিব মানুষকে আপনারা কোনও কিছুর বিনিময়ে কিনতে পারেননি, গরিব মানুষ বামফ্রন্টের পক্ষেই আছে। কিছু সুযোগ সন্ধানী মানুষ আপনাদের মতো সুযোগ পেলেই বিরোধীতা করেন এবং সমালোচনাও করেন। ভাল হলেও সমালোচনা করেন। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী আছেন, আমাদের দেশের জনসংখ্যা বাড়ার সাথে সাথে আজকে অসুখ অনেক কমেছে, আগে যেমন বোঝানো হত, কলকাতার মানুষ নানা রকম জিনিস খায়, নানা রকম রোগ হয়, ট্রিটমেন্ট হত, কলকাতার মানুষ নানা রকম জিনিস খায়, নানা রকম রোগ হয়, ট্রিটমেন্ট হত না, লোক মারা যেত, আজকে কিন্তু সেই জিনিস হয় না, লোক মারা যায় না। আজকে গ্রামে যদি দেখা যায়, তাহলে দেখা যাবে, জনসংখ্যা বাড়ার সাথে সাথে রোগ বাড়ছে, ট্রিটমেন্টও বাড়ছে, নিত্য-নূতন পদ্ধতি ইন্ট্রোডিউস হচ্ছে হাসপাতালগুলিতে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে মোশন ওরা এনেছেন, এর বিরোধীতা করা উচিত এবং আমি মনে করি জিনিসপত্রের দাম বৃদ্ধির সাথে সাথে চার্জ যেটা বাড়ছে সেটা ঠিকই আছে। যে দেশে ভারতবর্ষের প্রাক্তন প্রধানমন্ত্রী উন্নয়নের টাকা, কোটি কোটি টাকা ঘুস হিসাবে খায়, যারা জালিয়াতি করায় সুপ্রিমকোর্টে হাজির হয় উন্নয়নের টাকা নষ্ট করে, তাদের মুখে বড় বড় কথা মানায় না। তাই আমি এই প্রস্তাবের বিরোধীতা করে, মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে বলব যাতে আরও গরিব মানুষ উপকৃত হয় সেই ব্যবস্থাটা করুন।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এখানে যে প্রস্তাবটা নিয়ে আলোচনা হচ্ছে, মাননীয় সদস্য মান্নান সাহেব এবং অন্যান্য কয়েকজন সদস্যর আনা এই প্রস্তাবের বিরোধীতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। প্রথমে আমাদের যেটা বলা দরকার, এটার সম্বন্ধে ভুল ধারণা থাকা উচিত নয়, এখানে যে হারে বৃদ্ধির কথা বলা হয়েছে, এতে সত্যিকারের যারা আমাদের সমাজের গরিব মানুষ তাদের কোনও রকম অসুবিধা হওয়ার কথা নয়। আমি সেটা একটু বিস্তারিত আকারে পরে বলব। তার আগে বলে রাখি, আমাদের সরকারি হাসপাতালে মোটামুটি ২৭০ ধরনের পরিষেবা চিহ্নিত করা হয়েছে, তার মধ্যে পরীক্ষা-নিরীক্ষা আছে, অপারেশন আছে, কিছু কেবিন ভাড়া, বেড ভাড়া ইত্যাদি আছে। ২৭০টি পরিষেবা চিহ্নিত করণের আগে ১০০টির ক্ষেত্রে কোনও রকম পরিবর্তন হচ্ছে না বা বাড়ছে না। অনেকগুলি আছে, যেগুলি বিনামূল্যে হয়, সেইগুলি বিনামূল্যে হবে। তার মধ্যে জাতীয় কর্মসূচির মধ্যে অন্তর্ভূক্ত যেগুলি সেইগুলি বিনামূল্যে হবে। যারা দুঃস্থ, দারিদ্র্য সীমার নিচে তাদের ক্ষেত্রে বিনামূল্যে হবে, হঠাৎ কোনও এমার্জেন্সি ব্যাপার হলে যেটা জরুরি পরিস্থিতিতে দরকার সেটা ব্যবস্থা করতে

হবে, সেটা বিনামূল্যে হবে। বন্দি যারা আছেন তারা অসুস্থ হলে বিনামূল্যে হবে, সেইদিক থেকে কোনও অসুবিধা নেই। এটা আমরা বিগত দিনে অনেক আলাপ-আলোচনা করে কতকগুলি ক্ষেত্রে নিয়ম ঠিক হয়েছিল, কতকগুলি পরিষেবার ক্ষেত্রে কিছু চার্জ মূল্য হিসাবে নেওয়া উচিত। এটা এইজন্য নয়, এর থেকে অনেক অর্থ আসবে, সেই অর্থ থেকে এই ব্যবস্থাটা চলবে। আপনারা কালকে শুনেছেন ৫০৭ কোটি টাকা স্বাস্থ্যখাতে বাজেট, গতবারে ছিল ৬০০ কোটি টাকা বাজেট, এটা মাহিনা এবং স্বাস্থ্য পরিষেবার জন্য ব্যয়িত হয়।

(নয়েজ)

[11-50 — 12-00 Noon]

**মিঃ স্পিকার ঃ** এইভাবেই কি চলবে। উনি তো আপনাদের পছন্দের মতো কথা বলবেন না। প্লিজ টেক ইওর সিট। বসুন, বসুন।

**শ্রী পার্থ দে ঃ** এখন এটা করা হয় দুটি কারণে। প্রথম কারণ হচ্ছে প্রত্যেকটি ক্ষেত্রে পরিষেবার একটা হিসাব থাকা দরকার। মাননীয় সদস্যরা খুশি হবেন, পশ্চিমবাংলায় সত্তর লক্ষ লোক সরকারি চিকিৎসা পায়। এর মধ্যে দুটি ভাগ আছে, এর মধ্যে একটি হচ্ছে ইন্ডোর এবং অপরটি আউটডোর। আমাদের কাছে যে পরিসংখ্যান আছে—মেডিক্যাল কলেজ হাসপাতাল, টিচিং হাসপাতাল এবং ডিস্ট্রিক্ট হাসপাতালের তলার লেবেলের পরিসংখ্যান আমরা নিইনি, সেখানেও ছয় লক্ষ রোগীর চিকিৎসা হয়। আমাদের পশ্চিমবাংলায় সাধারণভাবে মৃত্যুর হার কম, হাসপাতালে মৃত্যুর হার ছয় পারসেন্টেরও কম। ভারতবর্ষের অন্য রাজ্যগুলোর থেকে এটা উপরের দিকে। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের ব্যবস্থার জন্যই এটা সম্ভব হয়েছে এবং এর জন্য আমাদের সকলেরই গর্বিত হওয়া উচিত। হাসপাতালগুলিতে আউটডোরে যারা যাবেন তাদের এক টাকা করে দিতে হবে। তারপরে যখন তারা আবার হাসপাতালে চিকিৎসিত হতে আসে তখন তারা কিন্তু উপকৃত হয়, কারণ তার কার্ডটার মধ্যে তার রোগের সব কিছু রেকর্ড থাকে। এর পরে যখন তিনি অন্য জায়গায় চিকিৎসিত হতে যান তখনও এটা দরকার হয়। দ্বিতীয়ত, আমাদের হাসপাতাল পরিষেবার মধ্যে বেশির ভাগটাই কোনও শুল্ক লাগে না। তবে একটা অংশও বরাবর চার্জ চালু ছিল, ওদের আমলেও হাসপাতালে একটা অংশে চার্জ চালু ছিল। সুতরাং হাসপাতালে শুল্ক দেওয়ার ব্যবস্থা আগেও ছিল, এখনও আছে। আমরা হাসপাতালগুলিতে পেয়িং বেড, কেবিন, বিশেষ ব্যবস্থা সম্পন্ন কেবিন, এ. সি. কেবিন এইগুলিতে শুল্ক নেওয়া হয়, তাতে রোগীরা উপকৃত হবেন। ওখানে যে সমস্ত রোগীরা যান তারা বলেন, আমাদের কাছ থেকে শুল্ক বেশি নিন, কিন্তু পরিষেবাটা আরেকটু ভাল করে চালাবার চেষ্টা করুন। তাই প্রধানত দুটো জায়গায় আমাদের নতুন

*করে হস্তক্ষেপ করতে হচ্ছে।* কতগুলো ক্ষেত্র ছিল, এই ক্ষেত্রগুলোতে কোনও শুল্ক ছিল না। আমাদের হাসপাতাল ব্যবস্থাতে আকুপাংচার চিকিৎসা যা করা হয় সেখানে কিছু কিছু চিকিৎসা খরচ সাপেক্ষ। আমাদের দাঁতের চিকিৎসা আছে, খুব সু-ব্যবস্থা দাঁতের হাসপাতালে এবং শিক্ষা প্রতিষ্ঠানে আছে। এখানে সবটাই বিনামূল্যে হত। এখানে কথা উঠল, এটা বিনামূল্যে হবে, না কিছু নেওয়া হবে। তারপরে সাইক্রিয়াটিক ডিপার্টমেন্টও আছে সেখানেও বিনা পয়সায় চিকিৎসা করা হয়। তখন একটা কমিটি করা হয়, তারা একটা রেকমেন্ডেশন করল রেশনালাইজেশন অফ দি চার্জেস। মোটামুটি কি হলে পরে এটা ঠিকই চলবে এবং যারা পরিষেবা নেবে তাদের বড় অসুবিধা হবে না। অল্প কিছু অর্থ পেলে দৈনন্দিন হাসপাতালের কাজ চলবে। অসংখ্য ক্ষেত্রে, অসংখ্য আলাদা আলাদা বিভাগ, নানান ধরনের উপাদান, উপকরণ, এটার ছোটখাটো মেরামতির জন্য অর্থ দরকার এবং এটা নিয়ত করতে হবে। দৈনন্দিন কাজ চালাবার জন্য কিছু অর্থ যদি এর থেকে উঠে আসে ভাল হয়। মাননীয় সদস্যরা হয়ত অবগত নেই, আমাদের ভারতবর্ষে সরকারি ব্যবস্থায় যেখানে চিকিৎসা হয় সেখানে কিছুটা মূল্য তুলে নেওয়া হয়। এটাকে বলা হয় রিকভারি সিস্টেম।

আমি পরিসংখ্যান দিয়ে সময় নষ্ট করতে চাই না। কিন্তু এটুকু বলতে পারি যে, ভারতের যে সমস্ত প্রধান ১৫টি রাজ্য, তারা সরকারি হাসপাতালে রিকভারি করেন, এই ধরনের চার্জেস নিয়ে আসেন, তার মধ্যে শতকরা হার সবচেয়ে কম পশ্চিমবাংলায়। মহারাষ্ট্র শতকরা ৫.৮ ভাগ রিকভারি করেন। আমাদের পশ্চিমবাংলায় ১.৪ ভাগ রিকভারি করে। এটা কেন আমরা শতকরা ২ ভাগ রিকভারিতে নিয়ে যেতে পারব না? কি ক্ষতি আছে। আমরা যাদের সুযোগ সুবিধা দেব, তাদের সম্পর্কে নীতি আমাদের খুবই সুস্পষ্ট আছে। প্রথম হচ্ছে—দারিদ্র্যসীমার নিচে যারা আছে, আপনারা তো জানেন, সার্টিফিকেট দেন, দারিদ্র্যসীমার নিচে যারা আছেন, তারা যদি সার্টিফিকেট নিয়ে আসেন, যথাযথ সুযোগ সুবিধা তারা পাবেন। আর যারা দারিদ্র্যসীমার নিচে নয়, অথচ তাদের কিছু সুযোগ সুবিধার দরকার, তাদের জন্য ব্যবস্থা আছে। আমাদের এই পশ্চিমবঙ্গ সরকার, আপনাদের সুপারিশ, মাননীয় সদস্যদের সুপারিশে বিরোধীপক্ষের সবার সুপারিশে তারা তো পারতেন, কেউ কেউ পারতেন। সরকারের কাছে আসুন, কনসেশন পান। এরজন্য আপনাদের সরকার আপনাদের টাকা দিচ্ছেন, ৩ কোটি টাকা খরচ করে। সেখানে তো আমরা কোনও কার্পণ্য করব না। সেটা দেখবেন। শুধু তাই নয় এবার আমরা আরও **বেশি** মানুষকে যাতে সুযোগ দিতে পারি তার চেষ্টা করছি। কারণ যতই আমরা চাই না কেন, চিকিৎসার ব্যয় অসম্ভব বেড়ে গেছে। এটা যে কি হারে বাড়ছে, এটা লক্ষ্য না করলে বুঝতে পারবেন না। এখন সবটা যিনি করবেন, তাকেই ব্যয় করতে হবে। তবে মানুষ যাতে বঞ্চিত না হয়, সেটাই করতে হবে। আমরা ইলনেস অ্যাসিস্ট্যান্স ফান্ড চালু

করব। এটা রিকভারি হয়ে গেছে এবং এটার থেকে আমরা কতগুলি নিয়মের ভিত্তিতে যারা দ্রারিদ্র্যসীমার নিচে বাস করেন, তাদের যদি খুব ব্যয়বহুল চিকিৎসার মধ্যে যেতে হয়, তাদের আমরা কিভাবে সাহায্য করব, সেই চেষ্টা করছি এবং ঠিক দারিদ্র্যসীমার নিচে বাস করেন না, কিন্তু অন্যান্য দিক থেকে সাহায্যের প্রয়োজন, তাদের পাশে দাঁড়ানোর প্রয়োজন এটার ক্ষেত্রেও একই সঙ্গে আমরা করছি। কোথা থেকে আমরা পাব। আমরা চেষ্টা করছি সমিতি তৈরি করতে, যাতে তারা বাইরে থেকে অর্থ সংগ্রহ করতে পারেন। সেইজন্য এটার একটা সামগ্রিক পরিকল্পনার দরকার। এটা একটা ছোট জিনিস এবং কারোর উপর কোনও বোঝা চাপিয়ে দেওয়ার জন্য নয়, বা চাপ সৃষ্টি করার জন্য নয়। এটা শুনলেন এবং এটাই ঠিক যে, আমরা কেবলমাত্র শিক্ষা প্রতিষ্ঠানের সঙ্গে যুক্ত যে হাসপাতালগুলি আছে, তাদেরই আমরা এই ধরনের শুল্ক সামান্য বৃদ্ধি করার একটা সিদ্ধান্ত গ্রহণ করেছি। এর একটা অন্য দিক আছে এবং এটা আমাদের সকলকে অনুধাবন করার দরকার আছে এবং সহযোগিতা করা আমাদের সকলেরই দরকার। এটা দেখছি যে, শিক্ষা প্রতিষ্ঠানের সংলগ্ন যে সমস্ত চিকিৎসাকেন্দ্র আছে, এর উপর এত রোগীর চাপ বেড়ে যাচ্ছে যে, তাদের উপর সুপার স্পেশ্যালিটির ব্যাপারে নজর দেওয়া, তাদের পক্ষে অন্যান্য দিকে নজর দেওয়া সম্ভব হচ্ছে না। এটা আপনারা প্রত্যেকেই জানেন। সেইজন্য আমরা অন্তত এ ধরনের দিক থেকে এই দুটোকে আলাদা করতে চাইছি। আউট ডোর কার্ডে এক টাকা করে দিতে হয়। অনেক জায়গায় আউট ডোর কার্ড চালু হয়নি। ভবিষ্যতে হবে কিনা সিদ্ধান্ত নেওয়া হবে।

এই ভাবে আমরা গড়ে তুলতে চাইছি। আপনারা জানেন যে, আমরা একটা বড় পরিকল্পনায় হাত দিয়েছি। এই পরিকল্পনা নিয়ে কতগুলি ধাপ হয়েছে। ইতিমধ্যে আরও ট্রেনিং এর দিক ছিল। এরমধ্যে কিভাবে রেফারেন্স সিস্টেম চালু করব। কোনও বড় হাসপাতালের সঙ্গে কোন জেলা হাসপাতাল যুক্ত থাকবে, এগুলি ইতিমধ্যে কার্যকর করতে আরম্ভ করেছি। গৃহ নির্মাণের একটা ব্যাপার আছে।

[12-00 — 12-10 p.m.]

ওই অংশটা দেরি হচ্ছে কিন্তু যেটা আমরা নিজেরা করতে পারি সেটা আমরা করতে আরম্ভ করেছি। তাতে করে হবে কি যে মাঝারি হাসপাতাল, জেলা হাসপাতাল, স্টেট জেনারেল হাসপাতাল, রুর‍্যাল হাসপাতাল এরা আরও বেশি দায়িত্ব নেবে এবং নেওয়ার জন্য তাদের যে সমর্থন দেওয়া দরকার তা আমরা করব। এখানে কিছু কিছু সদস্য বললেন, কিছু কথা এখানে আমাকে বলা হয়—ভারতবর্ষের যে পরিবেশ, প্রত্যক্ষ যে পরিবেশ সেই অনুযায়ী তো হবে। ওয়ান ইজ টু বেড স্ট্রেংথ পৃথিবীর কোথায় আছে, স্বাস্থ্যের দিক থেকে। আমার কাছে হিউম্যান ডেভেলপমেন্ট রিপোর্ট আছে, পরপর কয়েক

বছরের। হিউম্যান ডেভেলপমেন্ট ইনডেক্স অনুযায়ী সেখানে কোথায় আছে ২০ জন লোকের জন্য একটা সরকারি হাসপাতাল শয্যা? আমাদের পশ্চিমবাংলায় হাজার দশ জন লোক এর জন্য একটা করে সরকারি হাসপাতাল শয্যা বেসরকারি ক্ষেত্রের কথা আমি বলছি না। ভারতবর্ষে অন্যত্র আড়াই হাজার জনের একটা সরকারি হাসপাতাল শয্যা। ভারতবর্ষের অন্য জায়গায় চিকিৎসা ব্যবস্থা যা আছে পশ্চিমবাংলায় তার থেকে অনেক বেশি আছে। শুধুমাত্র কেরালা এক লাফে অনেক বেশি এগিয়ে গেছে। কালকেই তো আমাদের অর্থমন্ত্রী বলেছেন। তবে তাতে আমাদের সন্তুষ্ট হওয়ার কিছু নেই। আমরা এটা অস্বীকার করি না যে হয়ত আরও পরিশ্রুত করা যেত, আরও উন্নতি করা যেত। এটা আমরা অস্বীকার করি না। যারা সত্যিকারের কাজ করেছেন, যারা মানুষের জন্য কাজ করেছেন, শিশু মৃত্যুর হার কমিয়েছেন, মৃত্যুর হার কমিয়ে এনেছেন প্রায় এক কোটি লোককে প্রতি বছর চিকিৎসার আওতায় এনেছেন এতে তো তাদের মনে বল বাড়বে না। তারা দুর্বল হয়ে যাবে। আমাদের করণীয় কাজ কি হবে সেটা আমরা বাছাই করবার চেষ্টা করছি। কিন্তু এটাকে আমাদের প্রশ্রয় দেওয়া উচিত না যে পুরো ব্যবস্থাটাই ভেঙে পড়েছে। অনেকেই মানুষের জন্য যোগ্যতার সঙ্গে কাজ করে চলেছে। শিশু মৃত্যুর হার নিয়ে একটা প্রশ্ন করা হয়েছিল। আমি তো সে উত্তর দিয়েছি। শিশু মৃত্যুর হার এক বছর একটু বৃদ্ধি পেয়েছিল। এত বিধানসভায় লিপিবদ্ধ হয়ে আছে। আপনারা দেখে নিতে পারেন। মৃত্যুর হার নিয়েও প্রশ্ন করা হয়েছিল। মাননীয় সদস্য আসেননি কিন্তু আমি তো লিখিত উত্তর জমা দিয়েছি। আপনারা বলেন। আমি অন্য জিনিস বলি। অগণিত মানুষ সরাসরি সরকারি হাসপাতালের উপর নির্ভর করছেন। আরেকটা অংশ আছেন যারা বেসরকারি চিকিৎসার জন্য যাচ্ছেন। বেসরকারি চিকিৎসার যে ব্যয় সেই ব্যয়ের সঙ্গে সরকারি ব্যয়ের কোনও তুলনাই চলে না। কালকে আমি সমীক্ষা করে দেখছিলাম যে আমাদের সরকারি হাসপাতালে একজন রোগী যদি ভর্তি হন, তিনি বহুদিন ওই শয্যায় থাকেন কিন্তু বেসরকারি শয্যায় তারা থাকতে পারছেন না, সরকারি হাসপাতালে যেতে চাইছেন। সরকারি হাসপাতালগুলোকে দাঁড় করাবার জন্য আমাদের চেষ্টা করতে হবে। এদের সুযোগসুবিধা দিতে হবে, যারা কাজ করেন তাদের সহযোগিতা দিতে হবে। এখন এটারই অভাব দেখা যাচ্ছে। আমাকে তো একবার সংবাদপত্রে বিজ্ঞাপন দিতে হয়েছিল যে হাসপাতালে দয়া করে হামলা করবেন না। এটা করলে কাজ হবে না, যারা কাজ করেন তাদের মনের জোর বাড়বে না।

এখানে অনেকে অনেক কথা বললেন যে স্বাস্থ্য ব্যবস্থায় হাসপাতালে এই এই ঘটনা ঘটছে। কিন্তু ওখানে তো ঘটবে, এটা বিধানসভায় ঘটবে না, বিধানসভা এত নোংরা হবে না, বিধানসভায় কুকুর ঢুকবে না জজের আদালতে কুকুর ঢুকবে না, কিন্তু হাসপাতালে অসংখ্য ঢোকার দরজা আছে সেখানে খাবার আছে, সেই জন্যই সেখানে

কুকুর ঢোকে। হাসপাতালে অনেক কিছু আছে যা মানুষের ভাল করা যায়, আবার অনেক কিছু আছে যা এখান থেকে লাভ করা যায়। সেই জন্য হাসপাতালের জন্য সবাই মিলে চিন্তা করা দরকার। আমরা পরস্পর যদি পরস্পরকে দোষারোপ করি তাহলে ভাল হবে না, এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা উচিত। আমি আপনাদের বলব যে আমরা যে শুল্ক পরিমার্জন করে চালু করবার সিদ্ধান্ত নিয়েছি এটা থেকে এই মানসিকতা যেন কারোর মধ্যে না আসে যে সাধারণ মানুষ বা দারিদ্র সীমার নিচে বসবাসকারী মানুষ তাদের উপর এই বোঝা চাপছে। আমরা যে তহবিল করছি সেটা আমরা যখন কার্যকর করব তখন তাদের আরও বেশি করে সাহায্য করতে পারব। এটা থেকে আমরা যে অর্থ সংগ্রহ করতে পারব সেটা পুরোপুরি সেই সেই হাসপাতালে তাদের ডেইলি মেন্টেন্যান্স করতে পারব, যেমন ধরুন, কোনও যন্ত্রপাতি খারাপ হল বা পাইপ ফেটে গেল বা তার খুলে গেল এটা তারা সরাসরি করতে পারেন, সেই টাকা থেকে করতে পারেন, যাতে রোগীদের সেবা বিলম্বিত না হয়। এতে অসুবিধা কি হচ্ছে, মনে করুন একটা যন্ত্রপাতি খারাপ হয়ে গেল এবং খারাপ হয়ে পড়ে থাকল, আজকে যদি বলা হয় ১ মাস পরে তারিখ দেওয়া হয়, এবং তাদের কত টাকা খরচ হবে এবং সে আবার সে সময় আসতে যদি না পারেন এই অসুবিধাগুলি হয়। তাই যাদের ক্ষমতা আছে তাদের থেকে নেওয়া হবে। তারা দিতে অনাগ্রহী নন এবং তারা দেওয়ার জন্য অনেকে আগ্রহী। এই প্রশ্নটা যাতে কারোর মধ্যে কোনও রকম আশঙ্কা সৃষ্টি না করে সেই জন্য বিরোধী পক্ষের এবং সরকার পক্ষের মাননীয় সদস্যদের বলব যে এটার সম্বন্ধে যেন ভুল ধারণা না থাকে। আপনারা অনেক ক্ষেত্রেই সমালোচনা করে দৃষ্টি আকর্ষণ করেছেন তা করুন, কিন্তু এই ব্যবস্থার প্রতি অনাস্থা তৈরি করে—অসাবধানতা বশত আমাদের এমন মানসিকতা যেন গড়ে না ওঠে। পশ্চিমবাংলার স্বাস্থ্য ব্যবস্থা কোনও দলের নয়, এটা আমাদের গৌরবের। এখানে ৭০ পারসেন্ট মানুষ সরকারি প্রতিষ্ঠানে চিকিৎসার জন্য আসেন, এখনও বেসরকারি চিকিৎসা ব্যবস্থা কোনও প্রাধান্য বিস্তার করেনি। এটাই হচ্ছে পশ্চিমবাংলার ঐতিহ্য। সেই জন্য আমি এই ব্যবস্থা নিজের পায়ে যাতে দাঁড়াতে পারে সে জন্য আপনাদের সাহায্য চাইছি। সকলের সহযোগিতায় অবশ্যই এটা কার্যকর হবে। আমি অনুরোধ করব এটা পাস করাবার জন্য। এটা সমর্থন করুন যাতে এই হার আমরা বৃদ্ধি করতে পারি। যেমন আমি এর দু-একটা উদাহরণ দিচ্ছি, আমাদের এয়ার কন্ডিশন কেবিনে উডবার্ন ওয়ার্ডের এর সঙ্গে অ্যাটাচড বাথ, অ্যাটাচড অ্যান্টি আছে এর নতুন রেট যদি ৫০০ টাকা হয় তাহলে এতে আপত্তির কি আছে? আমাদের কেবিন যেটা ২০০ টাকার ছিল সেটাকে ২৫০ টাকা করা হল এতে ক্ষতি কি? পেয়িং বেড ১০ টাকা ছিল সেটাকে একটু বাড়ানো হল এটাতে আপত্তি কি? যেমন ধরুন ডায়ালিসিস যদি বাইরে থেকে করাতে হয় তাহলে তাদের কত টাকা খরচ হয়। আমরা সামান্য টাকা বৃদ্ধি করছি যাতে আরও

পরিষেবা বৃদ্ধি করতে পারি। এবং সেটা আরও ভাল ভাবে হলে মানুষ উপকৃত হবেন। তাই মাননীয় মান্নান সাহেব এবং অন্যান্যরা যে প্রস্তাব এনেছেন সেটা প্রত্যাহার করে নিলে ভাল হয়। আপনারা যে কোনও প্রশ্ন করুন তার জবাব আমি দেব কিন্তু এটা প্রত্যাহার করে নেবেন এই আশা আমি করছি। আর, তা না করলে আমার কিছু করার নেই। আমি এই প্রস্তাবের বিরোধীতা করছি এবং সমগ্র সভাকে এই প্রস্তাব পাস না করানোর জন্য বলছি।

[12-10 — 12-20 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় স্পিকার স্যার, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী পার্থ দে মহাশয়ের বক্তব্য মন দিয়ে শুনলাম। শুনতে শুনতে আমার মনে প্রশ্ন জাগছিল, উনি একটা জনপ্রতিনিধি-মূলক সরকারের প্রতিনিধি, না সামরিক সরকারের মন্ত্রী। উনি যে সমস্ত বক্তব্য রাখলেন তা সবই জনস্বার্থ-বিরোধী এবং জনগণের যে আসল সমস্যা সেই সমস্যাগুলোকে এড়িয়ে গিয়ে বক্তব্য রাখলেন। উনি বললেন এতে অসুবিধা কি? মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, আপনি একটা অনুন্নত এবং দারিদ্র্যসীমার নিচে বসবাসকারী জেলা, বাঁকুড়া জেলা থেকে প্রতিনিধিত্ব করছেন। আপনি বলুন তো, যে লোকগুলো সরকারি হাসপাতালে চিকিৎসার উপর নির্ভরশীল সেই লোকগুলোর উপর চার্জ বৃদ্ধি করাতে তাদের অসুবিধা হবে কি হবে না? আমরা প্রস্তাবের মধ্যে কি আনতে চেয়েছি? আমরা আনতে চেয়েছি, চার্জ বৃদ্ধি না করে গরিব মানুষকে যাতে রিলিফ দেওয়া হয় এবং পরিষেবা বৃদ্ধি করা হয়। মাননীয় মন্ত্রী মহাশয় আবার গর্ব করে বললেন, ভারতবর্ষের মধ্যে এখানে সবচেয়ে বেশি সরকারি হাসপাতালে চিকিৎসা করা হয়। আমি যে ধরনের হাসপাতালগুলোর কথা বলেছি—মাননীয় মন্ত্রী মহাশয় বলতে পারবেন, গত ২১ বছরের রাজত্বে এই ধরনের একটাও নতুন হাসপাতাল তৈরি করেছেন? যেখানে কিনা রোগীকে ভর্তি করে চিকিৎসা করা হয়? তা আপনি করতে পারেননি। বরং যেগুলো কংগ্রেস আমলে তৈরি হয়েছিল সেগুলোর চিকিৎসা ব্যবস্থা উন্নত করতে পারেননি। তা সত্ত্বেও উনি নানা রকম সাফাই গাইলেন। স্যার, লালবাতি জ্বলে উঠেছে, আমার সময় শেষ হয়ে এসেছে, তাই আমি আর দু-একটা কথা বলব। স্যার, মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, দয়া করে এই রকম আগুন নিয়ে খেলা করবেন না। স্যার, আজকে এখানে বিধানসভা চলছে বাঁকুড়ার বিধায়ক এম. এল. এ. হোস্টেলে রয়েছেন এবং হয়ত সাংসদ দিল্লিতে রয়েছেন। কিন্তু এই অবস্থার মধ্যে ওখানকার কোনও গরিব মানুষ চিকিৎসার জন্য সার্টিফিকেট কি করে পাবেন? কেন এম. এল. এ. সার্টিফিকেট লাগবে? এটা একটা হিউমিলিয়েশনের ব্যাপার। একজন গরিব লোক কেন এম. এল. এ. সার্টিফিকেট নিতে যাবেন? তাই আপনাকে বলব, বিরোধী কাজ করবেন না। একটা অনুন্নত জেলা, যেখানকার

অধিকাংশ মানুষ দারিদ্র্যসীমার নিচে বসবাস করে সেই এলাকার প্রতিনিধি হয়ে যে ভাবে আপনি কথা বলছেন সেটা খুবই দুর্ভাগ্যজনক। আজকে এই মোশনের মধ্যে দিয়ে যে প্রস্তাবগুলো আমরা রেখেছিলাম এবং প্রশ্ন করেছিলাম তা আপনি আপনার উত্তরের মধ্যে দিয়ে দূর করতে পারেননি। আপনারা গরিব বিরোধী কাজ করছেন, গরিব মানুষের উপর অত্যাচার করছেন। হাসপাতালে চিকিৎসা ব্যবস্থার উন্নতি না করে স্বাস্থ্য পরিষেবার ব্যয় বাড়াচ্ছেন, তার বিরুদ্ধে এই প্রস্তাব এনে আমরা ঠিকই করেছি। সেই জন্য এই প্রস্তাব তুলে নেওয়ার কোনও প্রশ্নই নেই এবং আমরা এটাকে পাস করাতে চাই। আজকে যারা গরিবের বিরুদ্ধে তারা এর বিরোধীতা করবেন।

**মিঃ স্পিকার ঃ** দেয়ার ইজ নো অ্যামেন্ডমেন্ট টু দি মোশন। দি মোশন অব শ্রী আবদুল মান্নান দ্যাট—'এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, রাজ্য সরকার এপ্রিল ১৯৯৮ থেকে রাজ্যের সরকারি মেডিক্যাল কলেজ ও সরকারি হাসপাতালগুলিতে সমস্ত স্তরে পরিষেবার চার্জ ব্যাপকভাবে বৃদ্ধি করার সিদ্ধান্ত নিয়েছেন ;

এই সভা মনে করে যে, এই রাজ্যে নিত্যপ্রয়োজনীয় সামগ্রীর মূল্যবৃদ্ধির কারণে ইতিমধ্যেই জনসাধারণের জীবনধারণ খুবই কষ্টকর হয়ে উঠেছে, এমতাবস্থায় স্বাস্থ্য পরিষেবার মান উন্নয়ন না করে রাজ্যের একতরফাভাবে স্বাস্থ্য পরিষেবার চার্জ বৃদ্ধির এই সিদ্ধান্ত দরিদ্র্য মানুষদের স্বার্থের পরিপন্থী ;

সেহেতু, এই সভা রাজ্য সরকারকে সরকারি হাসপাতালগুলির পরিষেবা চার্জ বৃদ্ধি না করতে এবং একই সঙ্গে রাজ্যের স্বাস্থ্য পরিষেবার সামগ্রিক উন্নয়নকল্পে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছে।'

was then put and a division was taken with the following result:

**NOES**

Abu Ayes Mondal, Shri

Bagdi, Shrl Bijay

Bagdi, Shri Kiriti

Banerjee, Shri Debabrata

Banerjee, Shri Mrinal

Bangal, Dr. Makhanlal

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Nandagopal

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshmi

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapas

Choudhury, Shri Biswanath

Chowdhury, Shri Jayanta

Dakua, Shri Dinesh Chandra

Das, Shri Ananda Gopal

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Rabin

De, Shri Partha

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouri Pada

Gayen, Shri Nripen

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Goswami, Shri Kshiti

Goswami, Shri Subhas

Hembaram, Shri Jadu

Hore, Shri Tapan

Kabi, Shri Pelab

Kisku, Shri Lakhi Ram

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Bandan

Malick, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

Md. Yakub, Shri

Mondal, Mehbub Shri

Maikap, Shri Chakradhar

Minj, Shri Prakash

Mitra, Shri Biswanath

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shri Anil

Mukherjee, Dr. Srikumar

Munda, Shri Chaitan

Murmu, Shri Debnath

Mursalin Molla, Shri

Oraon, Shri Jagannath

Paik, Shrimati Sakuntala

Roy, Shri Mrinal Kanti

Samanta, Shri Rampada

Saresh, Shri Ankura

Sengupta, Shri Purnendu

Sk. Majed Ali, Shri

Soren, Shri Khara

AYES

Abdul Mannan, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Bakshi, Shri Sanjoy

Banerjee, Shri Shyamadas

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Bhattacharjee, Shri Sudhir

Chatterjee, Shri Rabindra Nath

Das, Shri Sailaja Kumar

Das, Shri Sanjib Kumar

Das, Shri Sukumar

Deb, Shri Ashok Kumar

Dey, Shri Gopal Krishna

Guha, Shri Kamal

Mondal, Shri Tushar Kanti

Md. Sohrab, Shri

Mondal, Shri Ramprabesh

Mukherjee, Shri Rabin

Paul, Shrimati Mayarani

Paul, Shri Paresh

Poddar, Shri Deokinandan

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

The Ayes being 25 and Noes 58 the motion was lost.

## MOTION UNDER RULE 185

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মোশন আন্ডার রুল ১৮৫ মুভ করছি ঃ—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়ার বৈদেশিক মুদ্রা শাখা কলকাতা থেকে মুম্বাইয়ে এবং আর কয়েকটি গুরুত্বপূর্ণ মন্ত্রকের কলকাতায় অবস্থিত দপ্তর রাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে,

এই সভা মনে করে যে, স্টেট ব্যাঙ্কের বৈদেশিক মুদ্রা শাখা কলকাতা থেকে সরিয়ে নিয়ে গেলে আর্থিক কেন্দ্র হিসাবে পূর্বাঞ্চলের বিকাশ গুরুতরভাবে ক্ষতিগ্রস্থ হবে এবং

আঞ্চলিক বৈষম্যের সৃষ্টি হবে,

সেহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে স্টেট ব্যাঙ্কের বৈদেশিক মুদ্রা শাখা কলকাতা থেকে মুম্বাইয়ে এবং রেলসহ আরও কয়েকটি গুরুত্বপূর্ণ মন্ত্রকের অধীন কিছু অফিস রাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাবার প্রচেষ্টা থেকে বিরত থাকার অনুরোধ করছে।

(গোলমাল)

**মিঃ স্পিকার ঃ** এভাবে হবে না। তাহলে আপনারা যখন বলবেন তখন আমি বারণ করব না। টেক ইওর সিট, টেক ইওর সিট।

(গোলমাল)

[12-20 — 12-30 p.m.]

Hon'ble members, take your seats. I am on my legs, please take your seats.

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার বৈদেশিক মুদ্রা শাখা কলকাতা থেকে মুম্বাইয়ে এবং আরও কয়েকটি তাদের গুরুত্বপূর্ণ মন্ত্রকের কলকাতায় অবস্থিত দপ্তর রাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে। ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্টের ডিলিং সেন্টার মুম্বাইয়ে সরিয়ে নিয়ে যাবার জন্য স্টেট ব্যাঙ্ক কর্তৃপক্ষ সিদ্ধান্ত গ্রহণ করেছে। এর ফলে আমরা দেখছি আমাদের রাজ্যের প্রতি অবিচারের ধারা এখনও অব্যাহত আছে। আরও কয়েকটি কেন্দ্রীয় সংস্থা এই রকম কাজ করতে চলেছে। পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্কও ফরেন এক্সচেঞ্জ-এর ডিলিং সেন্টার এখান থেকে তুলে নিয়ে যাচ্ছে। টি বোর্ডের ক্ষেত্রেও আমরা এই জিনিস লক্ষ্য করছি। রেল দপ্তর এখান থেকে তাদের অফিস সংকুচিত করে হাজিপুরে নিয়ে যাচ্ছে। স্টেট ব্যাঙ্ক কর্তৃপক্ষের ঐ অপচেষ্টার প্রতিকারের জন্য ইতিমধ্যে স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার স্টাফ অ্যাসোসিয়েশন আবেদন জানিয়েছে, প্রতিবাদ করেছে। আমাদের রাজ্যে মুখ্যমন্ত্রী, আমাদের সাংসদ সোমনাথ চ্যাটার্জি, ট্রেড ইউনিয়ন নেতা নীরেন ঘোষ প্রমুখ প্রতিবাদ জানিয়েছেন। এখানে এই প্রস্তাব আমরা উত্থাপন করছি—এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে স্টেট ব্যাঙ্কের বৈদেশিক মুদ্রা শাখা কলকাতা থেকে মুম্বাইয়ে এবং রেলসহ আরও কয়েকটি গুরুত্বপূর্ণ মন্ত্রকের অধীন কিছু অফিস রাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাবার প্রচেষ্টা থেকে বিরত থাকার অনুরোধ করছি। আমি আশা করছি এই প্রস্তাব সমস্ত সদস্য সমর্থন করবেন। ইতিমধ্যে বিরোধী দলের সদস্য আবদুল মান্নান এই প্রস্তাবে স্বাক্ষর

করেছেন।" অতএব এই প্রস্তাব সর্বদলীয় প্রস্তাব হবে এই আশা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are three amendments to this motion. I call upon Shri Saugata Roy to move his Amendments.

**Shri Saugata Roy :** Sir, I beg to move that—

1. In para 1, line 1, after the word 'বৈদেশিক' the words 'মুদ্রা' be omitted ;

   I also beg to move that—

2. In para 3, line 1, after the word 'বৈদেশিক' the words 'মুদ্রা' be omitted ;

স্যার, আমি রবীনবাবুর প্রস্তাবটি সমর্থন করার জন্যই এখানে উঠেছিলাম। কিন্তু সি. পি. এম. সদস্যদের মুশকিল হচ্ছে, পার্টির ব্রাঞ্চ থেকে যা লিখে দেয় না পড়েই ওরা এখানে তা উত্থাপন করেন। রবীনবাবু জানেন না স্টেট ব্যাঙ্কের যেটা মুভ আউট হচ্ছে সেটা ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট বা বৈদেশিক মুদ্রা শাখা নয়, রবীনবাবু, আপনার প্রস্তাবে আপনি ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট লিখেছেন। কিন্তু আপনি স্টেট ব্যাঙ্কের কর্মচারিদের কাছ থেকে যে-সব কাগজ-পত্র পেয়েছেন তাতে দেখুন, ওটা ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট হবে না। ওটা হবে ফরেন ডিপার্টমেন্ট। যেটা চলে যাচ্ছে, সেটা ফরেন ডিপার্টমেন্ট। আপনারা দুটো দপ্তরকে এক করে ফেলেছেন। ফলে আপনারা জ্যোতিবাবুকে দিয়েও ঐ ভুল কথাই লিখিছিলেন। জ্যোতিবাবুও তার চিঠিতে ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট বলে উল্লেখ করেছিলেন। আমি তিন বছর স্টেট ব্যাঙ্কে চাকরি করেছি। স্টেট ব্যাঙ্কের চাকরি করেছি। স্টেট ব্যাঙ্কের ফরেন ডিপার্টমেন্ট আমাদের এই স্ট্যান্ড রোডে আছে। আর ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট কি করে? তারা ড্রাফট ইস্যু করে, লেটার অব ক্রেডিট ইস্যু করে তাদের, যারা বিদেশে এক্সপোর্ট করতে চায় এবং এটার হেড কোয়ার্টারস কোনও দিনই কলকাতায় ছিল না। ইন্টারন্যাশনাল ব্যাঙ্কিং ডিপার্টমেন্টের আন্ডারে ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট। প্রতিটি ব্যাঙ্কের সমস্ত জায়গায়ই ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্টের ব্রাঞ্চ আছে। স্টেট ব্যাঙ্কের যেটা চলে যাচ্ছে, কলকাতায় যারা হেড কোয়ার্টারস ছিল, তার নাম ফরেন ডিপার্টমেন্ট। তারা বৈদেশিক শাখার রিকন্সিলিয়েশন করে। সারা পৃথিবী যে রেমিটেন্স পাঠাচ্ছে—কত টাকা কোন ফরেন এক্সচেঞ্জে কোন দেশে যাচ্ছে, সেটা এক জায়গায় রিকন্সিলিয়েশন হয়। এই কাজটা এখানে কলকাতায় ফরেন ডিপার্টমেন্টে হ'ত। আর একটা কাজ করত, ডেইলি ফরেন এক্সচেঞ্জ ট্রাঞ্জাকশন।

আপনি নিশ্চয় জানেন যে ফরেন এক্সচেঞ্জের রেট-টা রোজই ভ্যারি করে। ডলারের দাম হয়ত আজকে ৪০ টাকা, কালকে ৪১ টাকা হল আবার তারপর হয়ত কমে ৩৯ টাকা হল। ওদের ডিপার্টমেন্টে ব্রোকাররা সব বসে থাকে। ব্রোকাররা হয়ত কেউ ডলার কিনে নিল, কেউ হয়ত ডয়েস মার্ক বিক্রি করে দিল—এই কাজটা ওখানে হত। কিন্তু আপনি ঐ ফরেন এক্সচেঞ্জ কথাটা বার বার বলে এবং মুখ্যমন্ত্রীকে দিয়ে ফরেন এক্সচেঞ্জ কথাটা লিখিয়ে নিয়ে স্টেট ব্যাঙ্কের কর্তৃপক্ষ যারা এটা সরিয়ে নিতে চাইছেন তাদের সুবিধা করে দিচ্ছেন। প্লিজ ক্যারেক্ট ইয়োরসেলফ। সেইজন্যই বলছি, আমার অ্যামেন্ডমেন্টটা আপনি মেনে নিন। এটা বৈদেশিক মুদ্রার শাখা নয়, এটা বৈদেশিক শাখা। স্টেট ব্যাঙ্কের লোকরা যে কাগজ দিয়েছে আপনি ভালভাবে তা দেখলে দেখবেন যে তাতে ঠিকই ফরেন ডিপার্টমেন্ট কথাটা লেখা আছে কিন্তু আপনার কাগজগুলিতে আপনি ভুল করে ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট কথাগুলি লিখেছেন। তাতে ব্যাপারটা কমপাউন্ডেড হয়েছে। এটা ঠিকই যে ফরেন ডিপার্টমেন্টটা স্টেট ব্যাঙ্ক বম্বেতে নিয়ে যাবার চেষ্টা করছে এবং এই ব্যাপারটা অনেকদিন ধরেই চলছিল। কলকাতায় সেন্ট্রাল অ্যাকাউন্ট অফিস, সেন্ট্রাল।

এই তিনটি সেন্ট্রাল অফিস কলকাতায় ছিল। এর মধ্যে সেন্ট্রাল অ্যাকাউন্টস অফিস-এর গভর্নমেন্ট অ্যাকাউন্ট ডিপার্টমেন্টটা ওরা আগেই সরিয়ে নিয়ে চলে গিয়েছিলেন। এই ফরেন ডিপার্টমেন্টটা যেখানে অ্যাজ এ হোল ক্যারেন্সি ট্রাঞ্জাকশন হয় সেই ডিপার্টমেন্টটাও ওরা অনেক দিন ধরেই সরিয়ে নিয়ে যাবার চেষ্টা করছেন। এর আগেও '৮৭ সালে ওরা একবার চেষ্টা করেছিলেন। তখন মিঃ ডি. এন. ঘোষ স্টেট ব্যাঙ্কের চেয়ারম্যান ছিলেন। তিনি বাঙালি ছিলেন। এবং স্টেট গভর্নমেন্ট রিপ্রেজেন্টেশন দেবার পর তিনি সেই সময় সেটা রুখে দিয়েছিলেন। আবার নতুন করে এই এফোর্টটা শুরু হয়েছে। সুতরাং একে অপোজ করা দরকার। অলরেডি বম্বেতে ওরা ইন্টারন্যাশনাল ব্যাঙ্কিং ডিভিসন করেছেন এবং বড় বড় ফরেন কোলাবোরেশনের ডিলগুলি ওরা সব বম্বে থেকে করেন। আমাদের যেটুকু ছিল—অনেক ফরেন এক্সচেঞ্জের ব্রোকাররা এখানে করে খেত, অনেক বাঙালি ছেলে চাকরি করত তার সবটা বম্বেতে নিয়ে চলে যেতে হবে—এই ধরনের যে কোনও অপচেষ্টা আমাদের রেজিস্ট্রি করতে হবে। এর আগে সেন্ট্রাল অ্যাকাউন্টস অফিসের অংশ চলে গিয়েছিল, আমরা রেজিস্ট করতে পারিনি, আবার ফরেন ডিপার্টমেন্টটা নিয়ে যেতে চাইছে। কাজেই হায়েস্ট লেভেল পর্যন্ত গিয়ে আমাদের একে ঠেকানো দরকার। তার আগে মুখ্যমন্ত্রীর ঐ চিঠিটা চেঞ্জ করে ফরেন এক্সচেঞ্জ কথাটা চেঞ্জ করে ফরেন ডিপার্টমেন্ট করা দরকার।

মুখ্যমন্ত্রীর চিঠিতেই যদি ভুল থাকে তাহলে তার সুযোগ নিয়ে স্টেট ব্যাঙ্ক কর্তৃপক্ষ এটাকে শিফট করে দেবে। স্যার, আমরা দেখেছি, কলকাতায় কেন্দ্রীয় সরকারের সংস্থার

যে হেড কোয়ার্টারগুলি আছে সেগুলি মাঝে মাঝে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা হয়। যেমন রামবিলাস পাসোয়ান মহাশয় করেছিলেন। তিনি জোনাল হেড কোয়ার্টারের নামে ইস্টার্ন রেলওয়ের একটা হেড কোয়ার্টার হাজিপুরে নিয়ে গেলেন। তারপর প্রায়ই উড়িষ্যা থেকে দাবি ওঠে যে সাউথ ইস্টার্ন রেলওয়ের হেড অফিস গার্ডেনরিচ থেকে সরিয়ে ভুবনেশ্বরে নিয়ে যাওয়া হোক। এইসব দাবি মাঝে মাঝে ওঠে। জিওলজিক্যাল সার্ভে অব ইন্ডিয়ার হেড কোয়ার্টার কলকাতায় আছে। তার একটা পোরসান—সেন্ট্রাল গ্রাউন্ড ওয়াটার বোর্ড—অলরেডি নাগপুরে নিয়ে গিয়েছে। এটাকেও সরিয়ে নিয়ে যাবার চেষ্টা ছিল। ন্যাশনাল লাইব্রেরি, সেটা কলকাতায় আছে কিন্তু অনেকের এটাই চক্ষুশূল যে ন্যাশনাল লাইব্রেরি কলকাতায় থাকবে কেন, দিল্লিতে থাকবে না কেন। ইন্ডিয়া মিউজিয়াম কলকাতায়, এটা সেন্ট্রাল মিউজিয়াম কিন্তু ওরা অলরেডি একটা ন্যাশনাল মিউজিয়াম দিল্লিতে করে দিয়েছে। সেন্ট্রাল গভর্নমেন্টের ডিপার্টমেন্টের হেড কোয়ার্টারগুলি হিস্টোরিক্যালি কলকাতায় ছিল কারণ ১৯১১ সাল পর্যন্ত কলকাতাই ভারতবর্ষের রাজধানী ছিল। পুরানো অনেক সেন্ট্রাল গভর্নমেন্টের হেড কোয়ার্টার কলকাতায় আছে। যেমন আমাদের পিছনেই আছে ডাইরেক্টরেট of Commercial Inteligence and Statistics. দীর্ঘদিন ধরে তার পোরশন ওরা নিয়ে গিয়েছে। ডি. জি. সি. আই. এস. সেটা ওরা নিয়ে যাবার চেষ্টা করছে। এ ব্যাপারে আমি বলব, কোনও চেষ্টা এরকম হলে আমাদের রেজিস্ট করা উচিত এবং সমস্ত বাঙালিরই তা এক সাথে করা উচিত। তার কারন, পার্টিশনের পর নানানভাবে আমরা সাফার করেছি। সেখানে বম্বে সমস্ত অ্যাডভান্টেজ পেয়ে গিয়েছে—ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলির সব হেড কোয়ার্টার হচ্ছে বম্বেতে। রিজার্ভ ব্যাঙ্কের বম্বেতে, স্টেট ব্যাঙ্কের হেড কোয়ার্টার বম্বেতে, বেশির ভাগ ন্যাশনালাইজ ব্যাঙ্কের হেড কোয়ার্টার বম্বেতে, আই. ডি. বি. আই., আই. সি. আই. সি. আই.—বম্বেতে। ইউনিট ট্রাস্টের হেড অফিস বম্বেতে। তার ফলে টাকা পয়সা ইনভেস্টমেন্টের ক্ষেত্রে বম্বে, মহারাষ্ট্র, গুজরাট সুবিধা পাচ্ছে। আমরা ইস্টার্ন রিজিয়ন সেই সুবিধা পাচ্ছি না। কংগ্রেস আমলে অনেক চেষ্টা করে আই. আর. বি. আই.-এর হেড কোয়ার্টারটা কলকাতায় রাখতে পেরেছিলাম। সেটার হেড কোয়ার্টার একমাত্র কলকাতায় আছে, তা ছাড়া ঐ ইউ. বি. আই. ও ইউকো ব্যাঙ্কেরটা রয়েছে। অন্য সব বড় ফিনান্সিয়াল ইনস্টিটিউশনগুলির নেই।

[12-30 — 12-40 p.m.]

আপনি ইউকো ব্যাঙ্কে কিছুদিন চাকুরি করেছেন। আপনি জানেন যে এগুলি সরিয়ে নেবার একটা চেষ্টা হয়। ওদের একটা ধারণা যে কেন ব্যাঙ্কের হেড কোয়ার্টার কলকাতায় থাকবে। আমি একথা বলব যে, পশ্চিমবঙ্গ থেকে যে কোনও হেড কোয়ার্টার সরিয়ে নিয়ে যাবার চেষ্টাকে অ্যাজ এ হোল আমরা রেজিস্ট্রি করব। স্টেট ব্যাঙ্কের এই যে সিদ্ধান্ত সেই সিদ্ধান্তের সর্বতোভাবে আমাদের প্রতিবাদ করতে হবে। দরকার হলে স্টেট ব্যাঙ্কের

পাশে যে নুতন বাড়ি হচ্ছে ২৮ তলা, ওখান থেকে সরিয়ে নেবার চেষ্টা হলে আমরা আন্দোলন করব, আমরা বাধা দেব। আমি শুধু একটি কথা এই বিষয়ে বলতে চাই। আমি অনেক সময়ে সেন্ট্রাল গভর্নমেন্টের লোকেদের জিজ্ঞাসা করেছি যে, এখান থেকে কেন এটা সরিয়ে নিয়ে যেতে চান, এটা বাংলার বিরুদ্ধে কোনও ব্যাপার? ওরা বলেছেন যে বাংলার বিরুদ্ধে একটা ব্যাপার আছে, কিন্তু তা ছাড়াও আর একটা প্রবলেম আছে। সেটা হচ্ছে, কলকাতায় প্রতিষ্ঠিত সেন্ট্রাল গভর্নমেন্টের অফিসে সি. পি. এম. ইউনিয়ন করছে। সেন্ট্রাল গভর্নমেন্টের কো-অর্ডিনেশন কমিটি, ১২ জুলাই কমিটি, এরা এত বেশি ইউনিয়নবাজি করে এবং এত বেশি চাপ সৃষ্টি করে, সেটাও একটা কারণ হয়ে দাঁড়িয়েছে। আপনি জানেন যে কেন্দ্রীয় সরকারের অফিসে ইউনিয়ন করে দীপেন ঘোষ এরা নেতা হয়েছেন। কেন্দ্রীয় সরকারি অফিসে ইউনিয়ন করে এরা পার্টিকে একটা বড় অ্যামাউন্ট টাকা দেন। এদের ইউনিয়নের অত্যাচারে অনেক সময়ে ঐ দিকে নিয়ে যাবার টেন্ডেন্সি হয়। আমি বলব যে, পার্টি যে বেনিফিট করার সেটা করেছেন। এখন ইনস্টিটিউশনগুলি যাতে রাখা যায় সেই চেষ্টা করতে হবে। আপনাদের ১২ই জুলাই কমিটির অত্যাচার সেন্ট্রাল গভর্নমেন্টের অফিসগুলিতে কমাতে হবে। আপনি নিজেও ডালহৌসি না কি একটা সেলের চার্জে আছেন, রবীনবাবু, আপনি একটু দেখুন। কথায় কথায় স্ট্রাইক হলে আপনারা জোর করে সেন্ট্রাল গভর্নমেন্টের অফিসে কাউকে ঢুকতে দেন না, এটা হওয়া উচিত নয়। সামগ্রিক ভাবে বাংলার স্বার্থের প্রশ্ন যেখানে সেখানে কংগ্রেস কখনও তার বিরোধীতা করেনি। এই হাউসে অল পার্টি রেজলিউশন নিয়ে বাংলার স্বার্থে কংগ্রেস দল থেকে তাকে আমরা সমর্থন করেছি। এটা ঠিক যে তা সত্ত্বেও অনেক সময়ে আমাদের দাবি কেন্দ্রীয় সরকার মানেনি। এবারে কেন্দ্রে একটা প্রতিক্রিয়াশীল সরকার হয়েছে। সেখানে আমাদের আরও বেশি আন্দোলন, আরও বেশি দাবি করতে হবে এবং সেই আন্দোলন আমরা যাতে সকলে এক সঙ্গে করতে পারি তার জন্য আমরা কংগ্রেস দল থেকে সর্বত্র সচেষ্ট থাকব। স্টেট ব্যাঙ্কের ফরেন ডিপার্টমেন্ট, ফরেন এক্সচেঞ্জ নয়, এখান থেকে সরিয়ে নিয়ে যাবার চক্রান্ত কিছু স্টেট ব্যাঙ্কের আমলা করেছেন। ডি. এন. ঘোষ চলে যাবার পরে আবার সেই চক্রান্ত করা হয়েছে। আমরা এর বিরুদ্ধে সর্বত্রভাবে প্রতিবাদ করছি। রবীনবাবু আমার অ্যামেন্ডমেন্ট সমর্থন করেছেন। সেই অ্যামেন্ডমেন্ট মোশনকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ক্ষিতি গোস্বামী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য রবীন দেব সহ আরও কয়েকজন বিধায়ক মিলে যে প্রস্তাব এখানে এনেছেন, আমি সেই প্রস্তাবের সমর্থনে আমার বক্তব্য রাখছি। বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ একটু আগে মাননীয় সদস্য সৌগত রায়ের বক্তব্য শুনলাম এবং তিনি উদ্বেগও প্রকাশ করেছেন যে এই ব্যাঙ্কের ফরেন ডিপার্টমেন্টের কাজ কর্ম যদি কলকাতার বাইরে চলে যায় তাহলে আমাদের

এতদাঞ্চলের আর্থিক পরিস্থিতি, সামাজিক পরিস্থিতির পথে একটা প্রতিক্রিয়া ঘটবে। এই কথা আমরা অনেক আগে থেকে বলে আসছি। আসলে এই বিষয়টা শুরু হয়েছে প্রায় ৭০ দশক থেকে। ১৯৭২ সালে এখান থেকে কিছু কাজকর্ম গোটানোর ব্যবস্থা করা হয়েছিল। এজেন্সি অ্যারেঞ্জমেন্ট সিস্টেম বলে ব্যাঙ্কের যে ব্যবস্থা ছিল সেটা ৭২ সালে চলে যায়। তারপরে ৮৩ সালে আর একটা ব্যবস্থা যেটা রুপি এবং ট্রাভেলার্স চেক, এটা সরিয়ে নিয়ে যাবার ব্যবস্থা করা হয়। তারপরে ৮৬-৮৭ সালে ব্যাঙ্কের কর্তৃপক্ষ থেকে চেষ্টা চালানো হয় যে এখানকার যে বিদেশ দপ্তর আছে সেটাকে গুটিয়ে নেবার জন্য।

কিন্তু এর বিরুদ্ধে সে সময় প্রতিবাদের ঝড় ওঠে বিভিন্ন ট্রেড ইউনিয়ন সংস্কার। এবং তার সঙ্গে সঙ্গে পশ্চিমবঙ্গের ব্যবসায়ীদের একটা বড় অংশ এবং বুদ্ধিজীবী প্রগতিশীল মানুষ প্রতিবাদ তোলেন রাজ্যজুড়ে। ফলে সেই সময় এই কাজটা করা তাদের পক্ষে সম্ভব হয়নি। কিন্তু তারা প্রতিনিয়ত প্রচেষ্টা চালিয়েছেন এখান থেকে ব্যাঙ্কের কাজকর্ম গুটিয়ে মুম্বাই নিয়ে যাওয়ার। এই কাজের অজুহাত হিসেবে তারা বলছেন—'এখন একটা প্রতিযোগিতামূলক অবস্থা চলছে এবং তাকে মোকাবিলা করতে—যেমন অন্যান্য সংস্থাগুলি সেখানে থেকে কাজ চালাবার চেষ্টা করছে পশ্চিমবঙ্গে সেই ধরনের প্রতিযোগিতা না থাকার ফলে, শিল্প না থাকার ফলে—এখানে কাজ চালাতে অসুবিধা হচ্ছে। কাজেই মুম্বাই গিয়ে কাজ চালাতে সুবিধা হবে।' কিন্তু আমরা সকলেই কিছু কিছু জানি যে, এতদিন পর্যন্ত ঐ অফিসের প্রধান কার্যালয় ছিল কলকাতায়। এখানে থেকে তারা চার দশক ধরে কাজ করে আসছে এবং তাতে ভারতের বিভিন্ন জায়গায় বিনিয়োগের ক্ষেত্রে বা ব্যবসায়ী মানুষদের পক্ষ থেকে কখনও কোনও অভিযোগ আসেনি যে, এই অফিস কলকাতায় থাকবার ফলে কাজকর্মে অসুবিধা হচ্ছে। বরং ব্যাঙ্ক কর্তৃপক্ষের পক্ষ থেকে এই প্রচেষ্টা চালানো হয়। এক সময় পার্লামেন্টে রাজ্যসভার সাংসদ সুকোমল সেন প্রশ্ন তুলেছিলেন এ বিষয়ে। ১৯৯৭ সালে তদানিন্তন চেয়ারম্যানের সঙ্গে চিঠিপত্র বিনিময়ও হয় এবং সেই চিঠি অনুযায়ী তদানিন্তন ব্যাঙ্কের চেয়ারম্যান বলেছিলেন—'আমরা এখনও পর্যন্ত এমন কোনও ব্যবস্থা গ্রহণ করিনি যার ফলে বিদেশ দপ্তর কলকাতা থেকে সরিয়ে নিয়ে আসা হবে, যদিও আমাদের কিছু অসুবিধা হচ্ছে।' চেয়ারম্যান ডি. এন. ঘোষ একথা বলেছিলেন। যেহেতু তিনি বঙ্গ-সন্তান, তাই বোধ হয় এই অঞ্চল সম্পর্কে তার দরদ ছিল এবং তারই জন্য ব্যাপারটা তিনি এইভাবে বলবার চেষ্টা করেছেন। কিন্তু পরবর্তীকালে ব্যাঙ্কের আমলারা কিভাবে এই কাজটা সংঘটিত করা যায় তার চেষ্টা করছেন। এবং আমরা দেখেছি, একজন চেয়ারম্যান ডঃ কাকোদর, তিনি এক সময় ১৯৯৬ সালে এক প্রেস বিজ্ঞপ্তির মাধ্যমে জানিয়ে দিলেন—'আমাদের কোনও উপায় নেই, কারণ ম্যাকিন্সের রিপোর্ট অনুযায়ী ট্রেজারি এবং বাণিজ্য শাখা কলকাতা থেকে পারেন ডিপার্টমেন্টের কাজকর্ম গুটিয়ে নিতে চাইছে।' হঠাৎ করে এটা এল। ১৯৮৭

সালে তদানিন্তন চেয়ারম্যান ডি. এন. ঘোষ ঐ চিঠি দিয়েছিলেন। কিন্তু কাকোদর সাহেব সেই কাজ করতে চাইছেন ব্যাঙ্কের অজুহাত দিয়ে। কিন্তু ১৯৯৫ সালে যখন এই চেষ্টা হয় তখন তার বিরুদ্ধে একটা প্রতিবাদ হয় এবং ১৯৯৭ সালে আমাদের মুখ্যমন্ত্রী এ বিষয়ে প্রতিবাদ করেন এবং চিঠি পাঠান। তিনি চিঠিতে প্রাইম মিনিস্টারকে বলেন—বিষয়টা আপনি দেখুন, যাতে এই ডিপার্টমেন্ট কলকাতা থেকে তুলে নিয়ে যাওয়া না হয় তার জন্য পদক্ষেপ গ্রহণ করুন। যা হোক, আমরা দেখতে পাচ্ছি, সেক্ষেত্রে যে দৃষ্টিভঙ্গি তার কোনও পরিবর্তন হয়নি এবং ক্রমাগত বলবার চেষ্টা করা হচ্ছে যে, অফিসটা গুটিয়ে দেওয়া হবে। যদি এই অফিস গুটিয়ে নেওয়া হয় তাহলে এর সঙ্গে যুক্ত এর সহযোগী অফিসগুলির কর্মচারিরা ক্ষতিগ্রস্ত হবেন সন্দেহ নেই। আজকে শুধু এই অঞ্চল নয়, গোটা পূর্বাঞ্চল জুড়ে শিল্পায়নের পদক্ষেপ নেওয়া হচ্ছে এবং তারফলে পূর্বাঞ্চলে নতুন শিল্পের জোয়ার দেখা দিয়েছে। আর পূর্বাঞ্চলে কলকাতা হচ্ছে গেটওয়ে।

[12-40 — 12-50 p.m.]

কাজেই এই যে গেটওয়ে কলকাতা শহরকে বলা হল যার ফার ইস্টের সঙ্গে যোগাযোগ অত্যন্ত নিবীড় সেখানে হঠাৎ এই পদক্ষেপ নেওয়া মানে পূর্বাঞ্চলের সবচেয়ে সম্ভবনাপূর্ণ এলাকা আঘাত প্রাপ্ত হবে। আর এই যে আঘাত, সবচেয়ে বেশি গুরুতর আঘাত হল অর্থনৈতিক আঘাত এই আঘাত যদি আসে তাহলে সমস্ত পূর্বাঞ্চলের মানুষ আগামী দিনে বড় ধরনের যে বিনিয়োগের স্বপ্ন দেখেছিল সেটা নষ্ট হয়ে যাবে। ক্ষমতায় যারাই থাকুন না কেন বিভিন্ন সময় শিল্পের উন্নয়নের ক্ষেত্রে তাকেই অসুবিধার মধ্যে পড়তে হবে। আমাদের যেটা লক্ষ্য তা হল এখানে যাতে নূতন করে আবার শিল্প পরিকাঠামোকে শক্তিশালী করে গোড়ে তোলা যায় তার পদক্ষেপ গ্রহণ করা হয়েছে। বিগত যুক্তফ্রন্ট সরকার পূর্বাঞ্চল সম্পর্কে ভাল মনোভাব দেখিয়েছে। তারা এই অবহেলিত পূর্বাঞ্চলের উন্নতির জন্য যথেষ্ট পরিকল্পনা গ্রহণ করার চেষ্টা করেছে। কিন্তু সেই পরিকল্পনা বাস্তবায়িত হয়নি। আপনারা জানেন একমাত্র প্রধানমন্ত্রী যিনি ৭ দিন উত্তর-পূর্বাঞ্চলের উন্নয়নের জন্য একটা সংস্থা খোলবার প্রস্তাব দিয়েছিলেন। এই যে প্যাকেজ এই কথাগুলি বলা হচ্ছে, এই প্যাকেজ ডিলের সময় উল্লিখিত হয়েছিল। এই যে পদক্ষেপ নেওয়ার একটা চেষ্টা চলছিল। এই এটা কোনও রাজনৈতিক প্রশ্ন হয়, এটা সকলের প্রশ্ন। আপনার তৃণমূল কংগ্রেস ডিলিং কারা করবে? আর যাই করুন না কেন ব্যাঙ্কিং হচ্ছে সবচেয়ে বড় ব্যবস্থা, এটা না করতে পারলে, এই যে উন্নয়নের জোয়ার এসেছে সেটা বাস্তবায়িত হবে না। বিলো দি বেল্ট হিট করবার চেষ্টা করছে। সার্বিক স্বার্থে এই প্রশ্ন সকলের তোলা দরকার। আমরা নিশ্চয়ই কেউ আঞ্চলিকতাবাদে বিশ্বাসী নই। কিন্তু আমাদের সেই দিকে ঠেলে দেওয়া হচ্ছে, আঞ্চলিকতাবাদ মানসিকতার দিকে ঠেলে দেওয়া

হচ্ছে, বার বার এই ব্যাপারে ভাবতে বাধ্য করানো হচ্ছে। পূর্বাঞ্চলের উন্নয়নের সুযোগ কেন আমরা পাব না? অতীতে যে ব্যবস্থা ছিল যে সুযোগ ছিল সেটা বন্ধ করে দেওয়ার ছাঁটাই করে দেওয়ার দৃষ্টিভঙ্গি কাজ করছে। সর্বদলমত নির্বিশেষে এই ব্যাপারে প্রতিবাদ ধ্বনিত হওয়া দরকার। সৌগতবাবু বললেন সি. পি. এম.-এর লোকেরা ইউনিয়ন করে বলে এই কাজ করছে। এটা রাজনীতির দিকে ঠেলে দেবেন না। ওরা যুক্তি দেখাচ্ছেন আন্তর্জাতিক কমপিটিশনের কথা ভেবে অন্যান্য ব্যাঙ্কের সঙ্গে কমপিটিশনের কথা ভেবে এটা করছে। সৌগতবাবু নিশ্চয়ই জীবনসুধা বিল্ডিং-এ গিয়েছেন, সেখানে গিয়ে কি দেখেছেন বলুন। ১৯৮৮ সালে প্রতিটি ডিপার্টমেন্টকে ওয়েল ইক্যুইপড করা হয়েছে, সমস্ত কিছু কমপিউটারাইজ করা হয়েছে। প্রত্যন্ত জায়গায় যাতে যোগাযোগ করা যায়, সমস্ত বিষয়টা যাতে কমপিউটারের মাধ্যমে চলে সেই ব্যবস্থা সেখানে করা হল। সমস্ত ধরনের উন্নত ব্যবস্থা যে কোনও জায়গার সঙ্গে যোগাযোগ করা যায়, অতি দ্রুত যাতে হেড অফিসের সঙ্গে যোগাযোগ করা যায়, অতি প্রত্যন্ত জায়গা থেকে যাতে অতি দ্রুত যোগাযোগ করা যায় সেই ব্যবস্থা করা হয়েছে। কিন্তু এই সমস্ত ব্যবস্থা থাকা সত্ত্বেও কলকাতার অফিসে বসে বোম্বাই, চেন্নাই শহরের কাজকর্ম করতে অসুবিধা হচ্ছে এই কথা বলা হচ্ছে। সেই জন্যই আমাদের মনে হয়েছে যে আমাদের প্রতি, পূর্বাঞ্চলের প্রতি অবহেলা করা হচ্ছে। সেই কারণে বলতে চাই দলমত নির্বিশেষে পূর্বাঞ্চলের বিরুদ্ধে যে পদক্ষেপ নেওয়া হচ্ছে তার বিরুদ্ধে রুখে দাঁড়াতে হবে। সবাই মিলে প্রস্তাব নিয়ে যদি না এর প্রতিবাদ করি তাহলে এই ব্যাপারে কিছু করা যাবে না। তাহলেই আমরা ভবিষ্যত সম্ভবনাকে অটুট রাখতে পারব। আমি চাই সকল দল মিলিতভাবে আমরা দিল্লি যাব এবং যে সরকার আসছে তার সঙ্গে কথাবার্তা বলব। আমার মনে হয় সর্বদলীয় প্রস্তাবের মধ্যে দিয়ে এটা করলে ভাল হয়। সেই কারণে আমি হাউসে প্রস্তাব রাখছি, এই দাবি নিয়ে সর্বদলীয় ডেলিগেশন নিয়ে কেন্দ্রীয় সরকারের কাছে যাওয়া হোক।

**শ্রী রবীন দেব ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ধন্যবাদ জানাচ্ছি মাননীয় বিধায়ক সৌগত রায় এবং মাননীয় মন্ত্রী ক্ষিতি গোস্বামীকে এই প্রস্তাবের সমর্থনে তাদের বক্তব্য রাখার জন্য। এখানে আমি মাননীয় সদস্য সৌগত রায় যে অ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেটা সঠিক অ্যামেন্ডমেন্ট। মুদ্রণ প্রমাদের ফলে বৈদেশিক কথার সাথে সাথে মুদ্রা কথাটা ছাপা হয়েছে। সেজন্য অ্যামেন্ডমেন্টে যেটা রয়েছে, বৈদেশিক মুদ্রার কথা, সেখানে মুদ্রা কথাটা বাদ যাবে, ওখানে 'বৈদেশিক শাখা' কথা হবে। আমি সেটা অ্যাকসেপ্ট করছি। কিন্তু মাননীয় সদস্য সমর্থন করার জন্য যে কথা বললেন, একটু আগে ওর সঙ্গে আমার কথাও হয়েছিল, উনি বোধহয় ভুলে গেছেন যে, ওদের চিফ হুইপ এর মধ্যে আছে। সেখানে উনি এটাকে সিঙ্গল আউট করলেন। সুতরাং মাননীয় প্রবীণ একজন

সদস্যের ক্ষেত্রে এটি বেমানান বলে আমি মনে করি। আমি মনে করি এটা সিঙ্গল আউট করার বিষয় নয়। এটা একটা যৌথ প্রস্তাব। যে মুদ্রণ প্রমাদ ঘটেছিল সেটাকে বাদ দিয়ে আমি এটাকে লক্ষ্য করার জন্য বলছি যে, এটা হঠাৎ করে ঘটেনি। দীর্ঘদিন ধরে একটার পর একটা সেকশন এখান থেকে তুলে নিয়ে যাওয়ার চেষ্টা চলছে, ১৯৫৯-'৬০ সাল থেকে এটা চলছে। দি ট্রান্সফার অব গভর্নমেন্ট অ্যাকাউন্টস সেকশন অফ সেন্ট্রাল অ্যাকাউন্টস অফিস, ক্যালকাটা ১৯৫৯-'৬০ সালে তুলে নিয়েছেন। এরপর রিকন্সিলিয়েশন অফ ব্রাঞ্চ ক্লিয়ারিং জেনারেল অ্যাকাউন্ট অফ সেন্ট্রাল অ্যাকাউন্টস অফিস ১৯৬৭ সালে এখান থেকে সরিয়ে নিয়ে গিয়েছে। তারপর এ পোর্শন অব এজেন্সি অ্যারেঞ্জমেন্টস সেকশন অব ফরেন ডিপার্টমেন্ট, ক্যালকাটা এটাকে ১৯৭২ সালে সরিয়ে নিয়েছে। তারপর ওয়ার্ক রিলেটিং টু দি স্টেটমেন্ট অফ অ্যাফেয়ার্স সেন্ট্রাল অ্যাকাউন্টস অফিস, ক্যালকাটা, এটাকে ১৯৭৮-'৭৯ সালে তুলে নিয়ে গিয়েছে। এরপর ক্যাশ ম্যানেজমেন্ট; প্রিন্সিপ্যাল অ্যাকাউন্ট উইথ আর. বি. আই. ফ্রম সেন্ট্রাল অ্যাকাউন্টস অফিস, সেটাকে ১৯৮২-তে নিয়ে গিয়েছে। এটা দীর্ঘদিনের লাগাতার একটা চেষ্টা যে এখান থেকে একের পর এক অফিসগুলোকে তুলে নিয়ে যাবে। তারপর ব্যাঙ্ক'স ইনকাম ট্যাক্স অ্যাসেসমেন্ট ওয়ার্ক ফ্রম ক্যালকাটা এটাকে ১৯৮২ সালে সরিয়ে নিয়ে গিয়েছে। তারপর রুপি ট্রাভেলার্স চেকস ফ্রম ফরেন ডিপার্টমেন্ট অ্যান্ড ক্যালকাটা মেইন ব্রাঞ্চ, এটাকে ১৯৮৩ সালে সরিয়ে নিয়ে গিয়েছে। তারপর, সৌগতবাবু এখানে কাজ করেছিলেন, ইম্পিরিয়াল ব্যাঙ্ক, এর অফিসটি এখানে ছিল। পরবর্তীকালে এর নাম হয় স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়া, এর অফিসটিকেও তুলে নিয়ে যাওয়া হয়েছে। সেজন্য এখানে একটা ধারাবাহিকতা রয়েছে। এই অফিসটিকে এখান থেকে তুলে নেয়। যার ফলে এখানে যে স্টাফ ছিল তাদের সংখ্যা কমে যাবে। আর এর উপরে নির্ভর করে, একটা অংশ ডিলিং এজেন্সির উপরে নির্ভর করে কাজ করে। এদের উপর নির্ভর করে যে ব্রোকাররা কাজ করে তাদের কাজ চলে যাবে। এজেন্সি অ্যারেঞ্জমেন্ট অফিস, আমাদের কলকাতায় যে বিল্ডিং আছে, সেটি ১৯৯৫ সালের আগস্ট মাসে নবকলেবরে সজ্জিত করা হয়। ফরেন ডিপার্টমেন্ট. ডিলিং সেন্টার, রয়টার স্ক্রিন, সিটি ক্যাস ম্যানেজমেন্ট সিস্টেম, ভয়েস রেকর্ডার এস. বি. আই. নেট, ইন্টারনেট প্রভৃতির উন্নত প্রযুক্তি এখানে থাকা সত্ত্বেও এখান থেকে ১৯৯৫ সালে সরিয়ে নিয়ে যাওয়া হয়েছে। মাননীয় সৌগত রায় আপনি নিশ্চয়ই লক্ষ্য করেছেন যে, ১৯৮৬-'৮৭ সালে ডি. এন. ঘোষ যখন চেয়ারম্যান ছিলেন, তাকে আমাদের তখনকার লোকসভার সদস্য শ্রী নীরেন ঘোষ চিঠি দিয়েছিলেন। মাননীয় সুকমল সেনকে সেই চিঠির উত্তর দিয়ে ডি. এন. ঘোষ বলেছিলেন যে, না, এই পদক্ষেপ আমরা গ্রহণ করছি না। তারপর ১৯৯৬ সাল থেকে আবার এই পদক্ষেপ। তারপর ট্রেজারি, ফরেন এক্সচেঞ্জেস কলকাতাতে একত্রিত হতে পারে না, এই যে অজুহাত, সে

সম্পর্কে ম্যাকিনসে কমিটি বলেছেন যে, ফরেন এক্সচেঞ্জ এবং বৈদেশিক বাণিজ্য দপ্তর এক সঙ্গে থাকলে উপকৃত হবে। এটা ধাপ্পার জায়গা নয়। এটা আমাদের রাজ্যের ব্যাপার। কলকাতা সুবিধাজনক অবস্থায় আছে। আর একটা অজুহাত দাঁড় করাচ্ছে যে কলকাতায় বৈদেশিক বাণিজ্যের বাজার ছোট। এটিকে মুম্বাইতে নিয়ে গেলে সুবিধা হবে। এটা ঠিক নয়। ফরেন এক্সচেঞ্জ ডিপার্টমেন্ট এবং ট্রেজারি ডিপার্টমেন্ট-এর জন্য এখানে চাহিদা এবং যোগানের ক্ষেত্রে বাজার সম্ভব হয়েছে।

[12-50 — 2-00 p.m.] (Including Adjournment)

১৯৯০-৯১ সালে উপসাগরীয় চুক্তির সময়ে অভ্যন্তরীণ ব্যবস্থা হিসাবে এই যে ডলার তাতে আমরা ১.৯ বিলিয়ন ডলার রিজার্ভ করতে সক্ষম হয়েছিলাম। সুতরাং এই যে পশ্চিমবঙ্গের প্রতি বঞ্চনা এবং পূর্বাঞ্চলের প্রতি বঞ্চনা এটা তার ধারাবাহিক চেষ্টা এবং এই যে নবতম সংযোজন কলকাতার অফিস ফরেন ডিপার্টমেন্টের ডিলিং সেন্টারটাকে তুলে নেবার চেষ্টা এবং অ্যাটেম্পট, এর বিরুদ্ধে আমরা প্রতিবাদ করছি। এই ব্যাপার ইতিমধ্যেই আমাদের মন্ত্রী বলেছেন, সৌগতবাবু বলেছেন। ইতিপূর্বে এই ধরনের বঞ্চনার প্রস্তাব এসেছে এবং আঘাত এসেছে। টি ট্রেডিং কর্পোরেশনের ব্যাপারেও আমরা প্রতিবাদ করেছি, সর্বদলীয়ভাবে এই নিয়ে আলোচনা করেছি। জিওলজিক্যাল সার্ভের ব্যাপারেও আমরা সবাই মিলে প্রতিবাদ করেছি। এরই সঙ্গে সংশ্লিষ্ট পাঞ্জাব ন্যাশনাল ব্যাঙ্কের কলকাতায় যে ডিলিং সেন্টার আছে সেটাও তুলে নেবার নোটিশ দিয়েছে। সেই ব্যাপারে চিঠিও দিয়েছে। সামগ্রিকভাবে কেন্দ্রীয় ব্যাঙ্কিং ডিপার্টমেন্ট থেকে এটা করছে। সেইজন্য এর প্রতিবাদ আমাদের রাজ্যের থেকে করা হয়েছে। এইরকম বহু বঞ্চনা যেমন রেলের, কেন্দ্রীয় সরকারের অধীনস্থ অফিস সরিয়ে পূর্বাঞ্চল থেকে নিয়ে যাবার ঘটনা এসেছে, আমরা তার প্রতিবাদ করেছি। এরজন্য সর্বদলীয় প্রতিবাদ ইতিপূর্বেই আমরা করেছি। আমাদের রাজ্যের মুখ্যমন্ত্রী গত ৯ তারিখে চিঠি দিয়েছেন, তাতে একটা গ্যাপ রয়েছে,, ফরেন এক্সচেঞ্জের কারেকশনের ব্যাপারে, সেটা কারেকশন করে তার সচিবালয় নিশ্চয় পাঠিয়ে দেবে। সোমনাথ চট্টোপাধ্যায় ১০ই ফেব্রুয়ারি চিঠি পাঠিয়েছেন স্টেট ব্যাঙ্ক অফ ইন্ডিয়া চেয়ারম্যান মিঃ ভার্মাকে। ট্রেড ইউনিয়নের পক্ষ থেকেও প্রতিবাদ পাঠানো হয়েছে, মিঃ নীরেন ঘোষ প্রতিবাদ পত্র পাঠিয়েছেন। সৌগতবাবু যে যুক্তি দাঁড় করাতে চাইছেন যে, স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার স্টাফ অ্যাশোসিয়েশন শুধুমাত্র সি. পি. আই. এমের, এটা ঠিক নয়, এটা মিলিত সংগঠন। আসলে কমিউনিজিমের ভূত তো ১৯৪৮ সালের পর থেকেই মাথায় রয়ে গেছে, সেই কারণে যেখানেই অবিচার, অন্যায় হচ্ছে সেখানেই সি. পি. আই. (এম.) তার প্রতিবাদ করছে। এই স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার যে স্টাফ অ্যাশোসিয়েশন রয়েছে তাতে হাত চিহ্নের লোকও রয়েছেন, তারাও লড়াই করছেন। সুতরাং এইসব কথা বলে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না। ওখানকার স্টাফ অ্যাশোসিয়েশন

বিভিন্ন ধরনের রাজনৈতিক চিন্তাধারার সঙ্গে যুক্ত, সুতরাং ওই ভাবে বলাটা ঠিক নয়। মাননীয় মন্ত্রী তার বক্তব্যে বলেছেন যে এটা যাতে সর্ব সম্মতিক্রমে গৃহীত হয় সেটা দেখতে হবে। এখানে যে প্রস্তাব গৃহীত হল সর্বদলীয় প্রতিনিধি দল সেই প্রস্তাব নিয়ে দিল্লির প্রতিক্রিয়াশীল সরকারের কাছে চাপ সৃষ্টি করতে হবে। এই রেজলিউশন সহ পশ্চিমবঙ্গ তথা পূর্বাঞ্চলকে বাঁচিয়ে রাখবার জন্যে দিল্লিতে দরবার করতে হবে এবং তার জন্য আমাদের পক্ষ থেকে ব্যবস্থা নিতে হবে। এইকথা বলে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Saugata Roy that in para 1, line 1, after the word 'বৈদেশিক' the words 'মুদ্রা' be omitted ;

In para, line 1, after the word 'বৈদেশিক' the words 'মুদ্রা' be omitted and

In para 3, line 1, after the word 'বৈদেশিক' the words 'মুদ্রা' be omitted.

was then put and agreed to.

The motion as amended

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার বৈদেশিক শাখা কলকাতা থেকে মুম্বাইয়ে এবং আরও কয়েকটি গুরুত্বপূর্ণ মন্ত্রকের কলকাতায় অবস্থিত দপ্তর রাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাবার চেষ্টা হচ্ছে ;

এই সভা মনে করে যে, স্টেট ব্যাঙ্ক অব ইন্ডিয়ার বৈদেশিক শাখা কলকাতা থেকে সরিয়ে নিয়ে গেলে আর্থিক কেন্দ্র হিসাবে পূর্বাঞ্চলের বিকাশ গুরুতরভাবে ক্ষতিগ্রস্থ হবে এবং আঞ্চলিক বৈষম্যের সৃষ্টি হবে ;

সেহেতু, এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ভারত সরকারের কাছে স্টেট ব্যাঙ্কের বৈদেশিক শাখা কলকাতা থেকে মুম্বাইয়ে এবং রেলসহ আরও কয়েকটি গুরুত্বপূর্ণ মন্ত্রকের অধীন কিছু অফিস রাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাবার প্রচেষ্টা থেকে বিরত থাকার অনুরোধ করছে।"

was then put and carried.

**মিঃ ডেপুটি স্পিকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ২-টোর সময়ে।

(At this stage the House was adjourned till 2.00 p.m.)

[2-00 — 2-10 p.m.]

**(After Adjournment)**

## MOTION UNDER RULE 185

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আই বেগ টু মুভ।

এই সভা গভীর ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছে যে, রাজ্যের স্বীকৃত প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলির কয়েক হাজার শিক্ষক ও শিক্ষা কর্মী অবসরগ্রহণের পর দীর্ঘদিন পেনশন পাচ্ছেন না।

এই সভা অবগত আছে যে, উক্ত অবসরপ্রাপ্ত শিক্ষকও শিক্ষাকর্মিদের পেনশন প্রদান পদ্ধতি সরলীকরণ করার বিষয়ে এই সভার শিক্ষাসংক্রান্ত সাবজেক্ট কমিটি সুপারিশ করেছিল এবং পেনশন সরলীকরণ সংক্রান্ত নিয়মাবলীর খসড়া দীর্ঘদিন অর্থ বিভাগের পেনশন শাখার অনুমোদনের অপেক্ষায় রয়েছে।

এই সভা মনে করে যে, বৃদ্ধ ও অশক্ত শরীরে অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষাকর্মিরা বারবার সল্টলেক এবং জেলা শিক্ষা বিভাগে ঘোরাঘুরি করেও কোনও পেনশন আদায় করতে না পেরে যে অসহনীয় এবং অমানবিক পরিস্থিতির সম্মুখীন হয়েছেন—এখনই তার প্রতিবিধান করা প্রয়োজন। অতএব, এই সভা রাজ্য সরকারের কাছে অবিলম্বে সমস্ত প্রাথমিক ও মাধ্যমিক স্কুলের অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষা কর্মিদের পেনশনসহ সমস্ত পাওনা প্রদানের দাবি জানাচ্ছি।

স্যার, আমি এটার মধ্যে আরও একটা জিনিস উল্লেখ করতে চাই, একই মোশনে ২ রকম জিনিস করা যায় না বলে আমি এখানে পরে উল্লেখ করব। এই রাজ্যে প্রায় ২৫ থেকে ৩০ হাজার প্রাথমিক শিক্ষক যারা ৬০ বছরের উর্ধ্বে কাজ করছেন তারা বেতন পাচ্ছেন না। একদিকে শিক্ষক পেনশন না পাওয়ায় অপমানিত হচ্ছেন আর ৬০ উর্ধ্বে শিক্ষক ২/৩ বছর বেতন পাচ্ছেন না, তাদেরকে অশক্ত জীর্ণ শরীরে ঘোরাঘুরি করতে হচ্ছে। আমি এই ব্যাপারেও উল্লেখ করব। মন্ত্রীর বক্তব্যের পরে, সব শেষে আমি আমার বক্তব্য রাখব, এইটুকু আপাতত আমি বলতে চাই।

**শ্রী কমলাক্ষী বিশ্বাস ঃ** মাননীয় স্পিকার মহাশয়, আমি আপনার মাধ্যমে আজ আবদুল মান্নান, সৌগত রায় ও অন্যান্য সদস্যরা যে প্রস্তাব এখানে উপস্থাপন করেছেন, মোশন আকারে যেটা এনেছেন, তার পক্ষে এবং বিপক্ষে আমার কিছু বক্তব্য অবতারণা

করছি। স্যার, আপনাকে আমি অবগত করতে চাই, সৌগতবাবু একজন কলেজের অধ্যাপক, তিনি অপশন ফর্ম দেওয়ার সময়—উনি আন্দোলন করছেন ৬৫ বছর নিয়ে—উনি অপশন দিচ্ছেন ৬০ বছরের জন্য।

সহায়তা নেওয়ার সময় আমাদের পক্ষে থাকবেন, আর অন্যদের বিপথগামী করার জন্য অন্য পথ নেবেন। স্যার, আমি আপনার মাধ্যমে বলতে চাই, ১৯৬৮ সালে প্রয়াত মন্ত্রী সত্যপ্রিয় রায়ের সময় এই পেনশন সম্পর্কে প্রথম উত্থাপিত হয় আইন কানুনের ব্যাপারে। ১৯৮০ সালে আমাদের তৎকালীন মন্ত্রী মাননীয় পার্থ দের আমলে পেনশন কেসটা বিধানসভায় উত্থাপিত করে আইন-কানুন রচনা করে শিক্ষকদের পেনশন দেবার ব্যবস্থা হয়। অনেক ভুল-ত্রুটি কাগজপত্র থাকলে পেনশন পেতে দেরি হচ্ছে। আপনাদের মনে আছে কিনা জানি না, আপনাদের আমলে শিক্ষকরা মাসে মাসে মাইনে পেতেন না। বামফ্রন্ট সরকার আসার আগে পর্যন্ত এই শিক্ষকদের ছেলে-মেয়েদের সঙ্গে কেউ বিবাহ পর্যন্ত দিতে চাইতেন না। আজকে বামফ্রন্ট সরকার আসার পরে তাদের মাইনে বেড়েছে, পেনশনের সুযোগ-সুবিধা তারা পাচ্ছেন। যার ফলে আজকে মাস্টার মশাইরা দায়িত্ব সহকারে তাদের ছেলে-মেয়েদের মানুষ করছেন। যেদিন তিনি রিটায়ার করবেন তার এক মাসের মধ্যে যাতে তাঁর পেনশন দেওয়া যায় তার জন্য চেষ্টা করা হচ্ছে। এই ব্যাপারে মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট ভাষণের আঠাশ নম্বর পৃষ্ঠায় ৩.৩২ নম্বর প্যারাগ্রাফে পরিষ্কারভাবে উল্লেখ করেছেন, পদ্ধতি সরলীকরণ করে অবসরকালীন ভাতা ও বকেয়া সমস্যা আগামী আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণ করে যাতে পেনশন ব্যবস্থা চালু করা যায় তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন। অবশ্য বাস্তবে কতগুলো অসুবিধাও দেখা যাচ্ছে। আমার ব্যক্তিগত কথা বলি, আমার ক্ষেত্রেও কিছু কিছু ভুল ছিল, আগামী মাসে আমি টাকা পেয়ে যাব। মাস্টার মশাইরা অ্যাবসেন্ট হলে তাদের ছুটি নিতে হবে, সেই ছুটিগুলি মঞ্জুরি নিতে হবে। সেই সমস্ত অনেক ভুল-ত্রুটি আছে। আমি যে স্কুল তৈরি করেছিলাম সেই স্কুলের শিক্ষক দশরথ গায়েন তিনি অবসর নিয়েছেন, তার কাগজপত্র ভুল থাকার জন্য, তিনি কাগজপত্র জমা দিতে পারেননি। আশা করি তিনি পেনশন পাবেন। প্রথমে তিনি ষাট বছরে অবসর নেবেন বললেন, তিনি কিন্তু ৬৫ বছর বয়স অবধি চাকরি করেছেন। তারপরে কোন শিক্ষক দূরে ছিল, কাছে আসবেন, কিন্তু বদলির নিয়োগপত্র তার নেই। এই জন্য অনেক জায়গায় অসুবিধা আছে।

[2-10 — 2-20 p.m.]

আপনাদের মনে আছে, বামফ্রন্ট সরকার আসার আগে—বিশেষ করে উত্তর ও দক্ষিণ ২৪ পরগনা জেলার কথা বলছি, তখন একটাই জেলা ছিল—হাজার হাজার ছেলেকে বিনা ইন্টারভিউতে, বিনা কাগজপত্রে আপনারা অ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন।

সেইসময় তারা ঠিক মতো কাগজপত্র পায়নি, তারপর অবসরের আগে বলছে, নিয়োগপত্র দিন। তা দিতে পারেননি। তারপর, কয়েকবার বদলি হয়েছেন, সেইসব কাগজপত্রও নেই। এতগুলো ভুল থাকার জন্য পেনশন দিতে দেরি হয়। মাননীয় অর্থমন্ত্রী তাঁর বাজেট বক্তৃতার ৩.৩২ নং প্যারাতে বলেছেন, 'রাজ্য সরকার সংশ্লিষ্ট দপ্তরগুলি এবং বিদ্যালয়গুলির মধ্যে সমন্বয় করে, এবং প্রথাগত পদ্ধতি আরও সরলীকরণ করে, অবসরকালীন ভাতার বকেয়া সমস্যাটি আগামী আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণভাবে সমাধান করার সমস্ত উদ্যোগ গ্রহণ করবে এবং বিশেষ পদক্ষেপ নেবে, যাতে যে মাননীয় শিক্ষকেরা অবসর গ্রহণ করছেন তারা অবসর গ্রহণের এক মাসের মধ্যে নিয়মিত অবসরভাতা পান। এই সঙ্গে আরও উদ্যোগ নেওয়া হবে যাতে সেই ভাতা মাননীয় শিক্ষকের বাসস্থানের নিকটস্থ কোনও ব্যাঙ্কের শাখার মাধ্যমে দেওয়া যায়'। সুতরাং, আর বেশি কিছু না বলে এই মোশনের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মহঃ সোহরাব ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমাদের দলের মাননীয় সদস্য সৌগতবাবু, মান্নান সাহেব এবং অন্যান্যরা যে রেজলিউশন এনেছেন, তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলব। স্যার, আপনি আইনের ছাত্র, আপনার জানা আছে, পার্সিনানের একটা উক্তি—'এডুকেশন ইজ এ গ্রেট প্রিন্সিপল'। তাতে, কারা শিক্ষকতার কাজ দেখবে, সেই বিষয়ে বলা হয়েছে—'হি মাস্ট নো জন অ্যান্ড ল্যাটিন'। অর্থাৎ, তাকে সেই ছাত্রকে জানতে হবে এবং সেই সাবজেক্ট-ম্যাটারকে জানতে হবে। স্যার, আমাদের মাননীয় অর্থমন্ত্রী—যেহেতু পয়সা সংক্রান্ত ব্যাপার, তথাপি এডুকেশন ব্যাপার নিয়ে যে ভাবে নৈরাজ্য সৃষ্টি করেছেন, তাই তাকেও বলছি। স্যার, আপনি জানেন, এডুকেশন ইজ এ মাচ টকড সাবজেক্ট। এর একটা পোলে থাকবে শিক্ষক, আর একটা পোলে টট। সুতরাং, এডুকেশন ব্যাপার নিয়ে যিনি কারবার করবেন—হি মাস্ট নো টিচার অ্যান্ড মাস্ট নো টট। আমি বলব মাননীয় শিক্ষামন্ত্রী, বিশেষ করে কান্তিবাবুর থাকা উচিত ছিল এই সময়—কারণ এটা শিক্ষা-সংক্রান্ত ব্যাপার এবং এই সম্পর্কিত ব্যাপার আরও আসবে। শিক্ষাক্ষেত্রে যে নৈরাজ্য—প্রাথমিক, মাধ্যমিক স্তরে নিয়ে যাচ্ছেন, দুটো পোলে—হেডমাস্টার ছিলেন, রিটায়ার করেছেন—এসব জেনে বা একগুয়েমি ভাবে নিয়ে আসছেন, তাই এই শিক্ষা, শিক্ষক নিয়ে এই অবস্থা চলছে পশ্চিমবাংলায়। আজকের এই রেজিলিউশনটা গুরুত্বপূর্ণ—আপনি জানেন, এই ইস্যু নিয়ে আমাদের কয়েকজন বিধায়ক অনশন করছেন। সুতরাং তার থাকা কতটা যুক্তিযুক্ত আপনি জানেন।

আজকে পেনশন নিয়ে, আজকে বেতন নিয়ে যে গন্ডগোল, আজকে শিক্ষামন্ত্রী বলে দিলেন যে, ইট ইজ ক্লোজড চ্যাপ্টার। ইংরাজি প্রাথমিক স্তরে আনা হবে না। কিন্তু সি. এম. বলেছেন আনা হবে। প্রাথমিক স্তরে ইংরাজি আনা হবে। আজকে ওনাকে পদত্যাগ করতে হবে। যে কথা উনি বলেছেন পরিষ্কার ভাবে, সরকার উল্টো ডিসিসন নিতে

চলেছেন। স্যার, আজকে প্রাথমিক স্তরের কথা বলি। স্যার, আপনি জানেন যে, আমার একটু আগে এই পেনশনের ব্যাপারে বললেন, যে কোনও একটা ডেমোক্র্যাটিক স্টেটে, ওয়েলফেয়র স্টেটে স্টেপ বাই স্টেপ যেকোনও স্তরে যারা এমপ্লয়েড মানুষ হন, তাদের সুযোগ সুবিধা বাড়ে। ডঃ রায়ের আমলে প্রথম পে-স্কেল চালু হয়েছিল ফর দ্য টিচারস। প্রফুল্ল সেনের আমলে পেনশন প্রথম চালু হয় এবং সিদ্ধার্থশঙ্কর রায়ের আমলে সেটা আস্তে আস্তে বাড়ে। বর্তমান বামফ্রন্ট সরকারের আমলে নিশ্চয় তার রেট বেড়েছে কিন্তু কেবলমাত্র পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আছে বলে যে বাড়ছে তা নয়, ভারতের অন্য কোনও রাজ্যে যেখানে কংগ্রেস দল শাসিত রাজ্য, বা অন্য দল শাসিত রাজ্য সেখানে টিচার, নন টিচিং স্টাফ এবং অন্যান্য সেক্টরের এমপ্লয়িজ, সকলেই সুযোগ সুবিধা পাবে। দ্যাট is the character of the democratic state and that is the character of the welfare State.

সুতরাং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের আমলেই যে বাড়ছে তা নয়, এটা ন্যাচরাল, এটা একটা সাধারণ নিয়ম অনুসারেই বাড়ার ব্যাপার চলছে। স্যার, আজকে মেন ইস্যু হচ্ছে আজকে প্রাথমিক স্তরে শিক্ষকরা পেনশন পাচ্ছেন না দুটো স্তরে। একটা হচ্ছে যারা ৬০ বছরের পরে গভর্নমেন্ট সারকুলার অনুসারে এবং পরবর্তী স্তরে হাই কোর্টের জাজমেন্টের ভিত্তিতে যারা ৬০ বছরের বেশি চাকরি করেছে, তারা একটা সেকশন, তারা আজকে পেনশন পাচ্ছে না, বা তারা বেতন পাচ্ছে না। অ্যাবাউট ৩০,০০০ প্রাইমারি স্কুল টিচারস এটা একটা অংশ। কিন্তু আর একটা অংশ যারা ৬০ বছরে রিটায়ার করেছেন বা করছেন দে আর অলসো নট গেটিং দ্য পেনশন। আজকে কান্তিবাবু ৭ দিনের মধ্যে পেনশন পান। আজকে বিনয় চৌধুরি মহাশয়ের স্ত্রী, কয়েক মাসের মধ্যে পেনশন পান। কিন্তু আমাদের মতো হাজার হাজার শিক্ষক রিটায়ার করছেন মাধ্যমিক স্তরে মোর দ্যান ৩৫,০০০, আজকে প্রাথমিক স্তরে—দুই রকমের ক্যাটাগরি নিয়ে ৫০ হাজার শিক্ষক পেনশন পাচ্ছেন না। তাদের অবস্থা কি হবে? তারা কি করে বাঁচবেন? একটা কবিতা মনে পড়ে গেল—কি যাতনা বিষে, বুঝিবে সে কিসে, অশি.বিষে কভু দংশেনি যারে। সুতরাং আজকে স্যার, কান্তিবাবু, অসীমবাবু তারা কি করে বুঝবেন, যারা বছরের পর বছর পেনশন পাচ্ছেন না, তাদের কি অবস্থা হচ্ছে? স্যার, স্কুল থেকে ডি. আই. অফিস, সেখান থেকে প্রাইমারি কাউন্সিল, সেখান থেকে সল্ট লেক আজকে বয়স্ক মানুষ, তারা ঘুরে ঘুরে হয়রান হচ্ছেন। পেনশন পাচ্ছেন না। আজকে খবর আছে যে, পেনশন না পেয়ে মারা যাচ্ছেন। এই কলকাতাতেই বেনু মৌলিক কলাবাগান গার্লস হাইস্কুলের টিচার রিটায়ার করার পরে মারা গেছেন কিন্তু পেনশন পাননি। আমার জেলায় একজন টিচার ফাউন্ডার হেড মাস্টার, তার পেনশন পেপারে সই করলেন না ম্যানেজিং কমিটি, টিচার ইন চার্জ। এটা সই না করলে তার পেনশন পাবেন না।

সুতরাং বহু জায়গায় আজকে ইচ্ছাকৃতভাবে পেনশন পেপারে সই করছেন না, অসুবিধা হচ্ছে। মারা গেছেন অনেকে। মেদিনীপুরের ক্ষুদিরাম ব্যানার্জি পেনশন পাননি। আজকে এই ব্যাপার নিয়ে সাবজেক্ট কমিটিতে ইন ডিটেলস আলোচনা করেছি। ক্যাটাগরিকালি আলোচনা করেছি এবং বলছি যে, অর্থমন্ত্রী আছেন, আজকে এই নাম্বার অব টিচারস প্রতি বছর ৩ পারসেন্ট রিটায়ারড করে ভ্যাকান্সি হচ্ছে।

[2-20 — 2-30 p.m.]

থ্রি পারসেন্ট অব টোটাল টিচারস রিটায়ার করেছেন। সুতরাং তাদের পেনশন তৈরি করার জন্য যে ইনফ্রাস্ট্রাকচার তৈরি করা দরকার, যে মানুষ দরকার, যে লোক দরকার সে কোনও অফিসে পাওয়া যাচ্ছে না। আজকে আমরা যে কথা বারবার বলেছি, আমাদের সাবজেক্ট কমিটি থেকে সাজেশন দেওয়া হয়েছে। আজকে ডি. আই. অফিসে লোক নেই, আজকে সার্কল ইন্সপেক্টর নেই, প্রাইমারি কাউন্সিলে লোক নেই যারা এই সমস্ত পেনশন পেপারগুলো ডিল করবে। সাবজেক্ট কমিটির পক্ষ থেকে আমরা যে রেকমেন্ডেশন দিয়েছি তাতে আমরা বারবার করে বলেছি। আমরা পেনশন দপ্তরের অফিসারদের ডেকেছি। সুতরাং আজকে প্রাথমিক স্তরে পেনশন পেতে গেলে যে ফল্ট হচ্ছে, যে ত্রুটি বিচ্যুতি হচ্ছে তাতে সার্কল ইন্সপেক্টরদের স্ট্রেংদেন করতে হবে। এখান থেকেই ইনিশিয়েট হয়ে প্রাইমারি কাউন্সিলে আসে সেখান থেকে সল্ট লেকে আসে। সর্বত্রই এই লোকের অভাব। এখানে একটা হচপচ ব্যাপার হয়। মাননীয় অর্থমন্ত্রী এটা জানেন। সেকেন্ডারি স্কুলের ক্ষেত্রেও যদি কোনও টিচার এর ব্রেক অব সার্ভিস হয় তাহলে সেক্ষেত্রে কন্ডন করতে গিয়ে নানারকম অসুবিধা হয়। স্কুল কর্তৃপক্ষ দিনের পর দিন ফেলে রাখছে, সেখান থেকে ডি. আই. অফিস, সেখান থেকে অ্যাসিস্ট্যান্ট ডিরেক্টরের অফিস, সেখান থেকে সল্ট লেক, প্রচুর সময় লেগে যাচ্ছে। প্রাথমিক স্তরে পি. পি. ও. তৈরি হয়ে যায়, ট্রেজারিতে গিয়ে ৬/৯ মাস সময় লাগছে পেনশনের কাগজ পেতে। আজকে তাই আমরা সাবজেক্ট কমিটিতে আমরা ক্যাটেগরিকালি বলেছি যে কোথায় অসুবিধা হচ্ছে, কোথায় কোথায় দেরি হচ্ছে সেটা দূর করার জন্য। তাই আমরা একটা খসড়া দিয়েছি যে এইসব বিষয়গুলোকে সিম্পলিফাই করতে হবে। যে টিচার রিটায়ার করছেন তাকে ডি. আই. অফিস থেকে বলা হচ্ছে যে এই জিনিসগুলো দরকার। সেই জিনিসগুলো দেওয়ার ৬ মাস পরে আবার বলছে যে এই জিনিসগুলো লাগবে। আগের গুলোতে হবে না, আবার দাও। আমরা বলেছি যে তোমরা একেবারে বলে দাও যা যা লাগবে। কি লাগবে আর কি লাগবে না। এটা ওরা বলছে না। আমরা বলেছি যে রিটায়ার করার আগে জিনিসগুলো তৈরি করতে হবে। স্যার, কেবল সিম্পলিফাই করার জন্য আমরা পাঠিয়েছি ৯৭ সালের ১১ই জুন। আমরা ফিনান্স দপ্তরে, এডুকেশন দপ্তরে পাঠিয়েছি। কিন্তু আজ পর্যন্ত সিম্পলিফায়েড ফর্ম হল না। এডুকেশন দপ্তর বলছে

*ফিনান্স দিচ্ছে না, ফিনান্স দপ্তর বলছে যে এডুকেশন দপ্তর দিচ্ছে না।* এই অবস্থার সৃষ্টি হয়েছে একটা সিম্পলিফায়েড ফর্ম ফর দি স্যাংশন অব পেনশন। ৯৭ সালের ১১ই জুন থেকে আজকে ৯৮ সালের মার্চ মাস শেষ হতে চলল, আপনারা সিম্পলিফায়েড ফর্ম করতে পারেননি। আপনাদের যদি সদিচ্ছা থাকে টিচারদের পেনশন দেব, কি করে হবে? তাদের রিটায়ারের আগেই তো সব করতে হবে। মাননীয় অর্থমন্ত্রী আরেকটা অ্যানোমালি আছে। ৮১ সালের স্কেলে যারা ৩১. ১২. ৮৫-তে রিটায়ার করেছে তাদের ক্ষেত্রে কোনও রিলিফ দেওয়া হবে না। এই ব্যাপারে আমি মাননীয় অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি, শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করেছি। পরে খবর পেলাম এটা নাকি ও. কে.। ৮১ সালের স্কেলে তাদের কনসোলিডেটেড পেনশন দেওয়া হবে। জি. ও. এখনও পর্যন্ত তৈরি হল না।

হাইকোর্টের একটা অর্ডার আছে—**"To direct the State Government to take a policy decision."** 'We agree that in view of that it is a matter for the State Government to decide and not for the court, and so we direct the Government to issue a Government order.' এই যে চাকরি করে বেতন পাচ্ছেন না তাদের জন্য গভর্নমেন্ট হাইকোর্টের অর্ডার পর্যন্ত মানছে না। সেই রায়ে এমন কথাও বলা হয়েছে যে টু ইস্যু এ গভর্নমেন্ট অর্ডার টু সলভ দা ম্যাটার। এতে শিক্ষামন্ত্রীর যে গাছাড়া ভাব, তিনি ভাবছেন আমার হুকুম ব্যতি রেখে কিছু করবে না। আজকে যে একটা কথা আছে এ ব্যাড টাস্ক মাস্টার ক্যান নট বি এ গুড টাস্ক মাস্টার। সুতরাং শিক্ষকদের কাছ থেকে আমরা ভাল ব্যবস্থা কি করে পেতে পারি। সব কিছু ভাবনা-চিন্তা করে অবসর প্রাপ্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষক তাদের পেনশন আফটার রিটায়ারমেন্ট পাওনা এবং ষাট ঊর্ধ্ব প্রাথমিক শিক্ষকদের যে অ্যানোমালি তার একটা সুষ্ঠু ব্যবস্থা করবেন এই কটা কথা বলে এবং আমাদের রেজোলিউশন সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় বিধায়ক শ্রী সৌগত রায় এবং আরও কয়েক জন মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন সেই প্রসঙ্গে আমি বলতে চাই প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের অবসর গ্রহণের পর দ্রুততার সাথে পেনশন দেওয়ার যে কথা তারা বলেছেন সেটা শুধু তাদের কথা নয়, এই দাবি আমাদের রাজ্যের সমস্ত প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষকদের। এই বিষয়ে কোনও সন্দেহ নেই যে দীর্ঘ দিন এই সমস্ত শিক্ষকরা কাজ করেন এবং তার পর বার্ধক্য উপনীত হয়ে তারা যখন কাজের থেকে অবসর নেন তখন তাদের পক্ষে এই পেনশনের ব্যাপারে দরজায় দরজায় ধর্না দেওয়া সম্ভব হয় না। সে সম্বন্ধে সরকার যথেষ্ট সজাগ আছে। আমাদের মাননীয়

মুখ্যমন্ত্রী ইতিমধ্যেই গতকাল বিধানসভায় তার বক্তব্য রেখেছেন তিনি বলেছেন যত তাড়াতাড়ি সম্ভব এই শিক্ষকদের বকেয়া পাওনা সমেত তাদের অবসরকালীন পেনশনের ব্যবস্থা ত্বরান্বিত করা হবে এবং এক মাসের মধ্যেই পাওয়া যাবে এই আশ্বাস তিনি দিয়েছেন। এই পেনশন নির্ধারনের ব্যাপারে যে নিয়ম ছিল তার মধ্যে অনেক জটিলতা ছিল, অনেক দীর্ঘ সূত্রতা ছিল এবং সেই নিয়মগুলির সরলীকরণ করা হয়েছে। তা সত্ত্বেও বেশ কয়েক হাজার শিক্ষক ও শিক্ষক কর্মীর জন্য তারা পেনশন পাচ্ছেন না অবসর গ্রহণের এক বছর দু বছর পেরিয়ে যাওয়া সত্ত্বেও। আমরা প্রত্যক্ষ করেছি সেই সমস্ত ডি. আই. অফিস থেকে পেনশন অফিসে গেছে কিন্তু পেনশন পাচ্ছি না। তাদের পক্ষে কলকাতা যাতায়াত করা সম্ভব হয় না। আমাদের হাতে একটা কাগজ ধরিয়ে দিয়ে বলেন একটু যোগাযোগ করে আপনি দেখবেন পেনশন পাচ্ছি না কেন, কোথাও ভুল হ'ল কি না? তাই যথা সম্ভব দ্রুত এটার কার্যকর পন্থা উদ্ভাবন করতে হবে। যাদের পেনশন দু বছর পড়ে আছে সে ব্যাপারে কিছু অসুবিধা আছে কিছু কারণ আছে, সেই কারণগুলি দূর করতে না পারলে এই ফাইল আটকে থাকবে।

[2-30 — 2-40 p.m.]

আমরা জানি এবং আজকাল কাগজেও দেখছি, কোনও স্কুলের সুবর্ণজয়ন্তী, কোনও স্কুলের হীরক জয়ন্তী বা সেন্টিনারি পালন করা হচ্ছে। এই রকম ১০০ বছর আগে প্রতিষ্ঠিত বিদ্যালয়কে যদি বলা হয় তোমার স্কুলের ফার্স্ট রিকগনাইজেশন রেকর্ড দেখাও, শিক্ষকদের নিয়োগ-পত্র দেখাও—সেটা থাকার কথা নয়। শিক্ষকরাও পেনশন পাবেন একথা তখন ভাবা যেত না। তাই স্বাভাবিকভাবেই সেই সময়কার কাগজ-পত্র অনেক স্কুলে নাও থাকতে পারে। কিন্তু তা না থাকলেও এই সমস্যার সমাধানের জন্য একটা উপায় আমাদের বার করতে হবে। তা সে পঞ্চায়েতের সার্টিফিকেটের ভিত্তিতে হোক, আর যে ভাবেই হোক। স্কুল শিক্ষকরা যাতে পেনশন পায় সেটা আমাদের দেখতে হবে। সেটার চেষ্টা না করে শুধু আঁধারে পথ হাতড়ে কোনও লাভ হবে না। এ জন্য বাস্তবানুগ একটা ব্যবস্থা অবলম্বন করতে হবে। এ বিষয়ে আমাদের এখানকার শিক্ষা বিষয়ক যে কমিটি আছে তারাও একটা রিপোর্ট তৈরি করেছেন। যাই হোক, উদ্ভূত সমস্যার সমাধানের জন্য বিষয়টা সরলীকরণ করা দরকার। কারণ, যুগযুগ ধরে নিশ্চয় তারা পেনশনের জন্য অপেক্ষা করে থাকবেন না। যারা এক সময় সার্ভিস দিয়েছেন তাদের জন্য নিশ্চয় কিছু করা দরকার। তাদের যদি কোনও রেকর্ডের অভাব থাকে তাহলে দেখতে হবে ঠিক কোন জিনিস পেলে পেনশন বিভাগ স্যাটিসফাই হবে। শিক্ষকদের এই পেনশন সংক্রান্ত সমস্যার সমাধানের কথা অনেকদিন থেকে উঠলেও কাজ কিন্তু এগোচ্ছে না। যদিও আমাদের জেলা লেভেলে এই পেনশন নির্ধারণের কাজ এগোচ্ছে এবং কলকাতার

ডাইরেক্টরের কাজ কমে গেছে। কিন্তু তা সত্ত্বেও দেখছি অনেক বেশি সংখ্যক শিক্ষক যারা অবসর নিচ্ছেন তাদের বিষয়ে কাজ এগোচ্ছে না। বিষয়টা যাতে তরান্বিত করা যায় সেজন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে দৃষ্টি দিতে বলব।

যাটোর্ধ্ব শিক্ষকদের ব্যাপারে একটা হচপচ হয়ে আছে। যাটোর্ধ্ব বহু শিক্ষক রিভাইজড স্কেলে এবং ওল্ড স্কেলে কাজ করে যাচ্ছেন কিন্তু বেতন পাচ্ছেন না। আদালতের একটা অন্তর্বর্তীকালীন রায়ে বিষয়টা আরও জটিল হয়ে গেছে। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, বিষয়গুলো একটা সুষ্ঠু অবস্থায় নিয়ে যাতে জট খোলা যায় এবং যে সমস্ত প্রাথমিক শিক্ষকরা দুঃশ্চিন্তার মধ্যে দিন কাটাচ্ছেন তাদের একটা দুঃশ্চিন্তামুক্ত জায়গায় আনা যায় তার জন্য ব্যবস্থা অবলম্বন করুন। এই বলে প্রস্তাবকে সাধুবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী পঙ্কজ ব্যানার্জি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, ১৮৫ নম্বর ধারায় যে মোশন বিরোধীদের তরফ থেকে আনা হয়েছে আমি আনন্দ বোধ করছি যে, এই আলোচনায় আর. এস. পি. দলের সদস্য শ্রীযুক্ত সুভাষ গোস্বামী মহাশয় সেই প্রস্তাবের সমর্থনে বক্তব্য রেখেছেন। সুতরাং আমি মনে করি এই প্রস্তাব সর্বদলীয় সম্মতিতে এই হাউসে গৃহীত হবে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, বারে বারে এই বিধানসভায় কি সরকার পক্ষ কি বিরোধী পক্ষ, প্রত্যেক তরফের সদস্যরা বলেছেন যে, পশ্চিমবঙ্গে শিক্ষা জগতে একটা অরাজকতা চলছে। আজকে যদিও পেনশনের ব্যাপার নিয়ে আমরা আলোচনা করছি কিন্তু মূল বিষয়টা শিক্ষকদের নিয়ে। কিন্তু আজকে এখানে ছয়জন শিক্ষামন্ত্রী থাকা সত্ত্বেও একজনেরও নৈতিক দায়িত্ব হ'ল না যখন পশ্চিমবঙ্গ বিধানসভায় একটা মোশন শিক্ষা এবং শিক্ষকদের নিয়ে এসেছে তখন উপস্থিত হয়ে শিক্ষকদের তরফে তাদের কথা শোনেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের ৩০ হাজারের বেশি শিক্ষক বিভিন্ন স্কুলে শিক্ষা দিয়ে চলেছেন কিন্তু তারা আজ ২ থেকে ৪ বছর বেতন পাচ্ছেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা জানি একটা দেশ যদি খাদ্যাল্পতায় ভোগে তাহলে সেই দেশের মানুষ মরে যায় না, কিন্তু কোনও দেশের শিক্ষার মেরুদন্ড যদি ভেঙে যায়, দেশের শিক্ষার মান যদি নুয়ে যায় তাহলে সেই দেশের শুধু বর্তমান প্রজন্মই নয় ভবিষ্যত প্রজন্মেরও মেরুদন্ড নুব্জ হয়ে পড়ে। পশ্চিমবঙ্গের ব্যর্থ-হঠকারি বামফ্রন্ট সরকারের ২১ বছরের রাজত্বকালে সবচেয়ে বেশি ক্ষতিগ্রস্ত হয়েছে পশ্চিমবঙ্গের ছাত্র ও শিক্ষক সমাজ। আজকে পশ্চিমবঙ্গের ৩০ হাজারের বেশি শিক্ষক ২ থেকে ৪ বছর বিনা বেতনে পড়িয়ে যাচ্ছেন, তারা ঘন্টা বাজার সঙ্গে সঙ্গে স্কুলে ঢুকছেন এবং বিকেল ৫টা পর্যন্ত তারা

তাদের দায়িত্ব পালন করছেন—তারা শিক্ষা দানের ব্যবস্থা করছেন, অথচ মাসের শেষে সেই সব শিক্ষকরা মাইনে পাচ্ছেন না। মাসের শেষে গোটা পৃথিবীর মানুষ তার মজুরি বুঝে পাচ্ছেন, সেখানে পশ্চিমবঙ্গের ৩০-৩২ হাজার শিক্ষক বছরের পর বছর তারা তাদের প্রাপ্য বেতন থেকে বঞ্চিত হচ্ছেন। বারে বারে আমরা ব্যক্তিগত ভাবে, সামগ্রিক ভাবে শিক্ষকদের নিয়ে মন্ত্রীর দরজায় দরজায় হত্যা দিয়ে মন্ত্রীকে বুঝিয়ে বলার চেষ্টা করেছি—এই ব্যর্থতা, এই বেদনার কথা। কিন্তু তাদের কথা শোনবার মতো ধৈর্য সরকার হারিয়ে ফেলেছে। সেই সরকার সহজ সত্যকে অস্বীকার করে জোর করে মানুষকে দুর্দশার মধ্যে ঠেলে দেওয়ার চেষ্টা করছে। আজ তাদের বিরুদ্ধে আমরা নতুন করে মোশন এনে, আপনার মাধ্যমে এদের বিবেকের দরজায় কষাঘাত করতে চাই। আজ যে সব শিক্ষকরা অবসর গ্রহণ করেছেন, তাদের জীবনে কোনও সঞ্চয় নেই। তারা দিন এনেছেন দিন খেয়েছেন, তাদের নুন আনতে পান্তা ফুরোয়। তারা অনেকে নিজের ছেলে-মেয়েদেরই পড়াতে পারেননি, অথচ অবসর গ্রহণের পরও ৫০ হাজার প্রাথমিক শিক্ষক পেনশন পাচ্ছেন না। মাননীয় সরকার পক্ষের সদস্যরাও বলতে বাধ্য হয়েছেন যে এটা অন্যায়। কিন্তু অন্যায় বললেও আপনারা কিছু করছেন না। এদের জন্য আপনারা কি করেছেন? মাননীয় অর্থমন্ত্রী তার বাজেট বইয়ের ৩.৩২ প্যারায় বলেছেন—বিদ্যালয়ের মাননীয় শিক্ষকদের অবসরকালীন ভাতা দ্রুততার সঙ্গে পাওয়ার বিষয়ে রাজ্য সরকার বিশেষ ভাবে চিন্তা করছেন।' কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ হল উপহাস। পশ্চিমবঙ্গের শিক্ষকরা বছরের পর বছর অবসরকালীন ভাতা পাচ্ছে না। আমি একজন শিক্ষকের কথা বলছি, তার নাম বেনু মৌলিক, তিনি ১৯৯৪ সালের ১৯শে ফেব্রুয়ারি রিটায়ার করেছিলেন এবং তিনি ১৯৯৮ সালের ১৯শে জানুয়ারি অনাহারে, অর্ধাহারে, উপবাসে মারা গেছেন। তিনি রিটায়ার করার পর এই ৪ বছরের মধ্যে পেনশন পাননি। পেনশন না পেয়ে, তিনি মনে ব্যাথা বেদনা নিয়ে মারা গেলেন। তার বিধবা স্ত্রী জানেন না যে, তার স্বামী জীবিতকালে যে পেনশন পাননি সেই পেনশন তিনি কবে পাবেন। আর মাননীয় অর্থমন্ত্রী নির্লজ্জভাবে শীততাপনিয়ন্ত্রিত কক্ষে বসে উপহাস করে বলছেন যে, 'শিক্ষকদের অবসরকালীন ভাতা দ্রুততার সঙ্গে পাওয়ার ব্যাপারে রাজ্য সরকার বিশেষভাবে চিন্তা করছেন'। তিনি আরও বলেছেন যে, 'রাজ্য সরকার এ ব্যাপারে সংশ্লিষ্ট দপ্তরগুলি এবং বিদ্যালয়গুলির মধ্যে সমন্বয় করে এবং প্রথাগত পদ্ধতি আরও সরলীকরণ করে, অবসরকালীন ভাতার বকেয়া সমস্যাটি আগামী আর্থিক বছরের মধ্যে সম্পূর্ণভাবে সমাধান করার সমস্ত উদ্যোগ গ্রহণ করবে।' যার হয় না নয়ে তার হবে নব্বুইয়ে? আজ ২১ বছর ধরে আপনারা কিছু করতে পারলেন না। আজ ২১ বছর ধরে আপনারা পাপ বহন করলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী শিক্ষকদের অবসরকালীন ভাতা এই আর্থিক বছরের ভিতর তাদের হাতে বুঝিয়ে দেবেন বলেছেন।

[2-40 — 2-50 p.m.]

এই নির্লজ্জদের আর কতদিন আমরা মূক হয়ে সহ্য করতে পারি, মাননীয় অধ্যক্ষ মহাশয়? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যদি একজন অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষক পেনশনের দাবি করেন, তাহলে তাকে দপ্তরে দপ্তরে ঘুরতে হয়। এই দপ্তর থেকে ঐ দপ্তর, ঐ দপ্তর থেকে সেই দপ্তর করে যদি তাকে শেষ পর্যন্ত পেনশন পেতে হয় তাহলে কিছু ঘুষ, কিছু কালো টাকা প্রণামি দিতে হবে। তবেই তিনি পেনশন পাবেন। স্যার, আজকে বিভাজনটা এমন জায়গায় গিয়ে পৌঁছেছে যে, শিক্ষামন্ত্রী কান্তি বিশ্বাস শিক্ষক হিসাবে রিটায়ার করার এক সপ্তাহের মধ্যে পেনশন পেয়ে যান। অথচ মন্ত্রী নন্দোগোপাল ভট্টাচার্যর স্ত্রী অবসর গ্রহণ করার এক বছর পরেও পেনশন পান না। বিভাজনটা আজকে এই জায়গায় গিয়ে পৌঁছেছে। শিক্ষামন্ত্রী, তিনি মন্ত্রী হিসাবে বিভিন্ন রকম সুযোগ সুবিধা পাবার পরেও অবসরের ৭ দিনের মধ্যেই পেনশন পেয়ে যান। আর তার সহ-কর্মীর স্ত্রী অবসরের এক বছর পরেও অবসরকালীন ভাতা পাচ্ছেন না। এই যদি অবস্থা হয় তাহলে রাজ্যের সাধারণ মানুষদের কি অবস্থা তা আমরা সহজেই বুঝতে পারছি। এ বিষয়ে আজকে ১৮৫ নং রুল অনুযায়ী যে মোশন আনা হয়েছে তাকে সরকার পক্ষের আর. এস. পি.-র তরফ থেকে ধন্যবাদ জানানো হয়েছে। এই প্রস্তাব আনার জন্য আমাদের কৃতজ্ঞতা জানানো হয়েছে। তাই আমি আশা করব শিক্ষকদের অবসরকালীন ভাতা এবং শিক্ষকদের কার্যকালের বেতন না পাওয়ার বিষয়ে যে প্রস্তাব এখানে আমাদের তরফ থেকে উত্থাপন করা হয়েছে তা এই সভার সকল পক্ষই সমর্থন করবেন। এই প্রস্তাবের মধ্যে দিয়ে বিরোধী-পক্ষ এবং সরকার-পক্ষ, উভয় পক্ষ মিলিতভাবে অর্থমন্ত্রীর ওপর, তথা সরকারের ওপর চাপ সৃষ্টি করা হোক—শিক্ষকদের ওপর বে-আইনি এবং অমানুষিক কাজ বন্ধ করে শিক্ষকদের যথাযথ সম্মানে প্রতিষ্ঠিত করার ব্যবস্থা করা হোক।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজকে এই যে ১৮৫-র মোশনটি এসেছে, এই মোশনের ওপর বক্তব্য রাখতে গিয়ে বিরোধী দলের সদস্য আবদুল মান্নান এবং পঙ্কজ ব্যানার্জি আমাদের মন্ত্রীদের অনুপস্থিতি নিয়ে কটাক্ষ করলেন এবং বিষয়ের গভীরতা উপলব্ধি করার কথা বললেন। তা আমি তাঁদের জিজ্ঞাসা করছি, তারা কি তাঁদের বেঞ্চের পিছন দিকে একবার তাকিয়ে দেখেছেন? তাদের পেছনে কি বিষয়ের গভীরতা উপলব্ধি করে সত্য বাপুলি, আবু সুফিয়ান সরকার ইত্যাদি সদস্যরা উপস্থিত আছেন? সত্য বাপুলি কোথায়, ইজ হি প্রেজেন্ট? নো। তবে? লুক ব্যাক ইন অ্যানগার—বিষয়ের গভীরতার প্রতি সিরিয়াসনেস নেই। এই প্রস্তাব উত্থাপন করে কি বলা হচ্ছে—থাউজেন্ডস অ্যান্ড থাউজেন্ডস অব টিচিং অ্যান্ড নন-টিচিং স্টাফ আর নট

াটিং পেনশন। তারপর এই সব বলতে বলতে হঠাৎ করে ওরা চলে গেলেন—৩০ াজার শিক্ষক বেতন পাচ্ছে না।

**(বিরোধী বেঞ্চ থেকে একটি ধ্বনি ঃ রিলেটেড।)**

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** রিলেটেড? বন্যার রচনা লিখতে লিখ. . গরু রচনায় লে যাবার মতো রিলেটেড। হ্যাঁ, এই বিষয়টা সরকার পক্ষ ক .র বার এই াউসে উল্লেখিত হয়েছে। এই বিধানসভায় উল্লেখ করা হয়েছে . মন্ত্রিসভার পক্ষ থেকে বার বার উত্তর দেওয়া হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে এ বিষয়ে উল্লেখ করা হয়েছে। বাজেটের ভেতরেও বিষয়টা আছে। এমনকি সে দিন রাজ্যপালের ভাষণের ওপর আলোচনার জবাব দেবার সময় মাননীয় মুখ্যমন্ত্রী পর্যন্ত এ বিষয়ে উত্তর দিয়েছেন। ইভেন আফটার দ্যাট ঐ একটি বিষয় এখানে আনা হচ্ছে। এর ফলে আমরা বুঝতে পারছি যে, এর মোটিভ ভাল নয়। উদ্দেশ্য একেবারেই ভাল নয়—ওরা জনগণকে বিভ্রান্ত করতে চাইছেন।

আপনাদের সময় শিক্ষা ব্যবস্থার চিত্রটা কি ছিল? '৬৬ সালে কি অবস্থা ছিল—লুক ব্যাক ইন অ্যাঙ্গার। রক্তচক্ষু ফিরিয়ে পেছন দিকে তাকান দেখবেন সেদিন পেনশন ছিল না এবং এই পেনশন দেওয়া সম্পর্কে আপনাদের মোটেই কোনও আগ্রহ ছিল না। পেনশন সংক্রান্ত বিষয়টা এই সরকারই গুরুত্ব দিয়ে দেখছেন। এই সরকার শিক্ষকদের মর্যাদা বৃদ্ধি করার জন্য, শিক্ষক, ছাত্র, অভিভাবকদের সম্পর্ক সুষ্ঠুভাবে রক্ষা করার জন্য এক যুগান্তকারী ঘটনা ঘটিয়েছেন। It has opened up a new dimension in the field of education. It is new in India. ভারতবর্ষের কোথাও কি আমাদের রাজ্যের মতোন ব্যবস্থা আছে? পাশের রাজ্য আসামের দিকে তাকান—সেখানে কি পেনশন আছে? নো। কোথাও কি এরকম পেনশনের ব্যবস্থা আছে? কোথাও নেই। আমাদের এখানে যে ব্যবস্থা হয়েছে তা কোথাও নেই। সোহরাব সাহেব, আপনি কোনও নাম্বার মেনশন করেননি যে কত পেনশন কেস পেন্ডিং আছে। আপনি শিক্ষক সংগঠন করেন কিন্তু কত পেনশন কেস পেন্ডিং আছে সে কথা বলেননি। আমি জানি তা আপনি বলতেও পারবেন না। আমি বলছি কত পেনশন কেস পেন্ডিং আছে, কত পেনশন কেস আজ পর্যন্ত রিসিভড হয়েছে, কত পেনশন কেস শিডিউল্ড হয়েছে প্রাইমারি, সেকেন্ডারিতে। নাম্বার of pension cases received upto 31-12-97—Primary ৩৭ হাজার ১৮৭। সেকেন্ডারিতে ২১ হাজার ২৬০। নাম্বার অব পেনশন settled—pp. order has been delivered. আপ টু ৩১. ১২. ৯৭—প্রাইমারিতে ৩২ হাজার ৭২৭, সেকেন্ডারিতে ১৭ হাজার ২৮৯। নাম্বার অব কেসেস পেন্ডিং আপ টু ৩১. ১২. ৯৭—প্রাইমারিতে . হাজার ৮।

**(গোলমাল)**

গেট ইট রেকর্ড। আমি তো অন রেকর্ড বলছি। অসত্য বললে আমার বিরুদ্ধে প্রিভিলেজ আনুন। নাম্বার অব কেসেস পেন্ডিং—সেকেন্ডারিতে ৩ হাজার ৪৮০। তারপর রিটার্ন্ড উইথ অডিট অবজেকশন—প্রাইমারিতে ৪৫৭, সেকেন্ডারিতে হচ্ছে ৪৯১। অ্যানটিসিপেটেড number to be disposed. off যেগুলি হবে এই ৩১. ৩. ৯৭-র মধ্যে প্রাইমারিতে ২ হাজার ৬২৪, সেকেন্ডারিতে ১ হাজার ৭২০। দেন what number will be left? It is a fragment. সামান্য মাত্র পেন্ডিং থাকবে, বাট নট thousands and thousands somebody was saying 50 thousand cases—From where you get the number? না জেনে এসব কথা বলছেন। সামনে পঞ্চায়েত নির্বাচন তাই এই সব মিথ্যা কথা বলে হৈ চৈ করছেন প্রচারের জন্য। আর একটা কথা বলি। সোহরাব সাহেব তো ৬০ বছরে রিটায়ার করেছেন। But he insisted others to retire at the age of 65।

[2-50 — 3-00 p.m.]

গান্ধীজি যেমন নিজে মাথায় টুপি পরেননি, কিন্তু তিনি সকলকে টুপি পরিয়ে গেছেন, সোহরাব সাহেবও তেমনি নিজে ৬০ বছরে রিটায়ার করে সকলকে বলছেন যে ৬৫ বছরে রিটায়ার কর। আজকে ৬৫ বছরের ব্যাপারে যে রুল, সেই রুল অনুযায়ী হাইকোর্টে মামলা হয়েছে। হাইকোর্ট থেকে যে নির্দেশ দিয়েছে, তার বিরুদ্ধে তারা সুপ্রিম কোর্টে গেছেন এবং সেখান থেকে আবার এখানে এসেছেন। অতএব কি হবে? সুতরাং হাইকোর্টের যে নির্দেশ হবে সেটাই ফাইনাল হবে এবং সেই ভাবে চলবে। আপনারা বলুন যে কোন কেস করবে, কোথায় পেন্ডিং পড়ে আছে? আপনারা যে যে কেস দিয়েছেন সরকারের কাছে সেগুলি কোথায় পড়ে আছে—সরকার বা আমাদের এডুকেশন ডিপার্টমেন্ট বা আমাদের অর্থ মন্ত্রক সেই জায়গায় কার্পণ্য করেছেন, বা দেখার জন্য কোনও ব্যবস্থা নেয়নি, একটা কেসের কথা বলুন? Each and every case is properly and promptly looked into—Even a single case can you refer ? আপনারা তা বলতে পারবেন না। আপনারা শুধু প্রচারের জন্য বলছেন যে, অমুক মন্ত্রীর স্ত্রী সাত দিনের মধ্যে পেনশন পেয়ে গেল, অমুক মন্ত্রীর স্ত্রী সাত দিনে কেন পেনশন পেল না। We are committed to the people that we will give pension to each and everybody within 15 days/30 days from the date of retirement. We will give pension to everybody. আমি মনে করি যে, এটা হল মোটিভেটেড পারপাসে প্রচার করার জন্য এই মোশন আনা হয়েছে। আই স্ট্রংলি প্রোটেস্ট ইট। আমি পরিষ্কারভাবে

এর বিরোধীতা করছি এবং এই বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

(গোলমাল)

**শ্রী মহঃ সোহরাব ঃ** মাননীয় সদস্য প্রভঞ্জনবাবু বললেন যে আমি শিক্ষক সংগঠন করি, আমি ৬০ বছরে রিটায়ার করেছি। এটা টোটালি ফলস। আই রিটায়ারড অ্যাট দি এজ অব ৬৫, '৮১-র স্কেল নিয়ে। আমি ৬৫ বছরে রিটায়ার করেছি। কাজেই উনি যে সব স্ট্যাটিস্টিক দিলেন সেগুলি অসত্য। এগুলি যারা দরখাস্ত করেছিল তাদের ক্ষেত্রে। আর হাজার হাজার দরখাস্ত আসেনি। যেগুলি আপনি বললেন, এগুলি সাবজেক্ট কমিটিতে আলোচনা করেছি। এগুলি হচ্ছে, দোজ হু আর অ্যাপ্লায়েড তাদের কথা। অনেক কেস ডাইরেক্টোরেটে পাঠানো হয়েছে।

**শ্রীমতী সাবিত্রী মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আজকে এই হাউসে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের পেনশনের যে প্রস্তাব আনা হয়েছে, তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা এখানে বলতে চাই। আমার পূর্ববর্তী বক্তা এই হাউসে একটা ঝাউয়ের মন মাতানো বক্তব্য রাখলেন। তিনি যেভাবেই এবং যত চমৎকার করে কথা বলুন না কেন, নিজের বিবেকের কাছে একটা জায়গায় নিশ্চয়ই আপনাকে দংশাবে। আজকে ৫০ হাজার শিক্ষকের পেনশন নিয়ে, ৫০ হাজার শিক্ষকের জীবন নিয়ে আপনারা খেলা করছেন। আজকে এখানে দাঁড়িয়ে যিনি বক্তব্য রাখলেন যে, শিক্ষকদের জন্য আমরা এই এই পেনশন দিচ্ছি, আজকে যে পেনশনের কথা বললেন সেটা হচ্ছে, যে দরখাস্তগুলি পড়েছে তার মধ্যে থেকে বললেন। কিন্তু ওনাদের ক্ষেত্র থেকে কিছু বলতে পারলেন না। মনে হচ্ছে মাননীয় মনে হচ্ছে মাননীয় সদস্য যেন সি. পি. এম পার্টির ফান্ড থেকে টাকা দিচ্ছেন, মনে হচ্ছে পার্টি ফান্ডের টাকা টিচাররা পাচ্ছেন। আরে সরকারের টাকা, সরকারের যারা চাকুরি করছেন, সরকারের কাছ থেকে যদি তারা টাকা পান তাতে আপনাদের গাত্রোদাহ হওয়ার কোনও কারণ নেই। এখানে দাঁড়িয়ে আপনারা অনেক কথা বলেন যে, আপনারা নাকি শিক্ষকদের জন্য অনেক কিছু করেছেন, শিক্ষকদের জন্য আপনাদের প্রাণ কাঁদছে।

আজকে অ্যাসেম্বলি লবিতে বসে শিক্ষক বিধায়করা অনশন করছেন পেনশনের দাবিতে। এটা আপনাদের লজ্জার কথা নয়? শিক্ষক হচ্ছেন জাতির মেরুদন্ড। যে শিক্ষকরা আজকে দেশের শিক্ষা [illegible] রকাঠামোর তৈরি করছেন, যারা মানুষকে আলোতে নিয়ে আসছেন, সে শিক্ষকরা আজকে বঞ্চনার মধ্যে পড়েছেন এবং সেই বঞ্চনা সরকারের কাছ থেকে হচ্ছে। এটা সরকারের লজ্জা নয়? যে কারণই দেখান না কেন, পেনশন না দিতে পারার জন্য আপনাদের দুঃখ প্রকাশ করা উচিত ছিল। কিন্তু সেটা করলেন না। অনেকগুলো ব্যাপার দেখিয়েছেন। বলেছেন, প্রাইমারি এবং সেকেন্ডারি শিক্ষকদের ক্ষেত্রে

যে গভর্নিং বডি আছে সেখান থেকে স্কুল সার্ভিস কমিশনে ফাইল যেতে দেরি হয়। কিন্তু আজকে সার্ভিস বুক এস. আই. এর. কাছে গভর্নিং বডির মাধ্যমে যায় এটা মানতে পারি। এবং সেখানে এস. আই. হচ্ছেন অল ইন অল। কিন্তু দরখাস্ত করার কোনও নির্দিষ্ট টাইম আপনারা মেনে নেননি। একজন শিক্ষক অবসর নেবার সঙ্গে সঙ্গে নির্দিষ্টভাবে কতদিনের মধ্যে তাকে দরখাস্ত করতে হবে, তাতে কি কি পেপার লাগবে বলেননি। এই সময়সীমা না বাঁধায় আজকে তারা বঞ্চিত, অবহেলিত হচ্ছেন। তাদের কথা আপনারা চিন্তা করেননি বলে আজকে তারা পেনশন পাচ্ছেন না। আজকে ২৫ হাজার ষাটোর্ধ্ব শিক্ষক বেতন পাচ্ছেন না। যে সমস্ত শিক্ষক লেখাপড়া শিখিয়ে মানুষকে আলো দেখিয়েছেন তারা পেনশন না পেয়ে, বেতন না পেয়ে আজকে যে ক্ষেতমজুরের কাজ করছেন আপনারা সেই খবর রাখেন? এরফলে আজকে অনেক শিক্ষক মৃত্যুবরণ করেছেন পেনশন না পেয়ে, বেতন না পেয়ে। এরজন্য আপনাদের লজ্জা হয় না? এখানে অসীম দাশগুপ্ত মহাশয় বসে আছেন। আমি তার কাছে জানতে চাইব, ওর দপ্তর থেকে যে সমস্ত পেনশন দেওয়া হয় সেটা কি সিরিয়ালি দেওয়া হয়? আমি বলছি, না, সিরিয়ালি দেওয়া হয় না। কিছুদিন আগে আপনি ২৯ জনকে পেনশন দিয়েছেন। আমি জানতে চাই, সেগুলো কি সিরিয়ালি মেনটেন করে দিয়েছেন? আজকে রাজনৈতিকভাবে আপনারা শিক্ষকদের পরিচালনা করবার চেষ্টা করছেন এবং তাতে অনেক শিক্ষকের গায়ে হাত পড়েছে। এর ফলে জানবেন, ভারতবর্ষের সংস্কৃতি, কৃষ্টি বলে কিছু থাকবে না। তার জন্য আমি দাঁড়িয়ে এর প্রতিবাদ করছি, ধিক্কার জানাচ্ছি। এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে যাতে অবিলম্বে শিক্ষকরা পেনশন পান তার জন্য অসীমবাবুকে অনুরোধ করে শিক্ষকদের প্রতি অন্যায়ের লজ্জা স্বীকার কর াদের প্রতি দায়বদ্ধতা স্বীকার করে তাদের পেনশন দেবার জন্য পরবর্তীকালে এগিয়ে .বন এই আশা রাখছি। আজকে শিক্ষকরা বিধানসভা লবিতে অনশন করছেন, কিন্তু সে-ব্যাপারে রিঅ্যাক্ট করা হয়নি। এর প্রতিবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পিকার ঃ** এই আলোচনার নির্ধারিত সময় বিকেল তিনটায় শেষ হচ্ছে। কাজেই আধ ঘন্টা সময় বাড়াবার প্রস্তাব রাখছি।

(এই সময় সভার অনুমতিক্রমে আধ ঘন্টা সময় বৃদ্ধি ঘটে)

**শ্রী অশোককুমার দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রী সৌগত রায় এবং আমাদের অন্যান্য সদস্যগণের আনা প্রস্তাবকে সমর্থন করে বক্তব্য রাখছি। বর্তমানে এই রাজ্যে প্রাথমিক এবং মাধ্যমিক মিলিয়ে প্রায় ৬৫ হাজার শিক্ষক পেনশন পাচ্ছেন না।

[3-00 — 3-10 p.m.]

অর্থমন্ত্রী সামনে বসে আছেন। গতবার বাজেট এর সময় একই কথা বলেছিলেন যে, 'দ্রুত পাওয়ার ব্যবস্থা করছি।' দ্রুত মানে কি মৃত্যুর আগে না মৃত্যুর পরে সেটা জানা দরকার। হাউসের মধ্যে জনদরদি সি. পি. এমের শিক্ষকরাও আছেন। বাইরে কংগ্রেসের বিধায়ক শিক্ষকরা অনশন করছেন। কান্তিবাবু নিজে দিনের মধ্যে পেনশন পেয়েছিলেন। নিজের পেনশন। মৃণালিনী দাশগুপ্ত মহাশয় নিজের পেনশন পেয়েছিলেন ১০ দিনের মধ্যে। নিশ্চয় এতে আপনার বলার কিছু আছে বলে মনে করি না। কান্তি বিশ্বাসের একটা চিঠিতে ১ জন নয়, ২ জন নয়, সি. পি. এমের ৩৯ জন শিক্ষক শিক্ষিকা পেনশন পেয়েছিলেন। আপনার এটা দেখা দরকার এবং এই রাজ্যে বাস করে দুটো আইন হতে পারে না। আমরা জানি যে. অঙ্কের শিক্ষক মারা গেছেন আজ পর্যন্ত এবং তাদের ফ্যামিলি পেনশন পাননি। বেনীমাধব বলে একজন ভদ্রলোক রিটায়ার করেছেন ১৯৯৪ সালে এবং রিটায়ারের পরে পেনশন না পেয়ে মারা গেছেন। আজ পর্যন্ত পেনশন পাননি। আজকে ২৪. ৩. ৯৮ কান্তিবাবু বলেছেন এক মাসের মধ্যে পেনশন পাওয়া যাবে। তার আইডিয়া নিয়ে পেনশন পেতে গেলে তিনটি ডিপার্টমেন্ট ঘুরে আসতে হয়। শিক্ষা দপ্তর, অর্থ দপ্তর এবং পেনশন দপ্তর। কোনও অবস্থাতেই ৪ মাসের মধ্যে পেনশন পাওয়া যায় না। কোন অঙ্কে উনি বললেন আমি জানি না চেষ্টা করবেন। এখনও পর্যন্ত কতজন পেনশন পেয়েছেন বা কতজন বাকি আছে, আমি জানি তাদের একটারও হিসাব নেই। শুধু হিসাব আছে, যারা সি. পি. এমের শিক্ষক তাদের। পি. এফের যে টাকা পাওয়ার কথা, আজ পর্যন্ত পি. এফ. পাচ্ছে না। রাজ্য সরকারি কর্মচারী, যারা তারা পি. এফ. পেয়ে যাচ্ছেন, শিক্ষকরা কেন পাচ্ছেন না, আমি বুঝতে পারছি না। পশ্চিমবঙ্গে আগে শিক্ষকদের দাম ভাল ছিল। আজ শিক্ষকদের মান কমিয়ে দিয়েছে, এই সরকার। শিক্ষকদের সম্মান দেওয়ার চেষ্টা করছেন না। সি. পি. এম. দলের শিক্ষকরা বড় বড় কথা বলছেন। আমি জানি আমার সাউথ ২৪ পরগনা, নর্থ ২৪ পরগনা জেলায় প্রচুর শিক্ষক পেনশন পাচ্ছে না, পি. এফ. পাচ্ছে না। যারা পি. এফ. পাননি, তাদের পাওয়া দরকার বলে মনে করি কিন্তু সরকার তার চেষ্টা করছেন না। যারা মারা গেছেন, তাদের ফ্যামিলি কবে পাবেন তাও জানি না। আমি জানি মাস্টার মহাশয়রা তাদের ছেলে মেয়েদের বিয়ে দিতে পারছেন না। অসহায় অবস্থা, অথচ আমরা হাউসে চিৎকার করছি। যারা সি. পি. এমের এম. এল. এ. তারা বড় বড় কথা বলছেন এবং গ্রামে গঞ্জে বলে দিচ্ছে যে, আমরা বিধানসভায় বসে এসেছি। কিন্তু এখানে বিরোধীতা করার চেষ্টা করছেন। আমি মাননীয় অর্থমন্ত্রীকে অনুরোধ করব যে, দ্রুত মানে কতদিন, তিনি জানাবেন এক বছর না ১০ বছর। এটা চলতে পারে না। অবিলম্বে এটা বন্ধ হওয়া দরকার। তাই আমি এই সুপারিশের সমর্থন করে আমার

বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রভঞ্জনবাবু বলার সময় বললেন যে সত্য বাপুলি মোশন এনেছে। উনি সেকেন্ডারি টিচার বলে ভাল করেই জানি। কিন্তু উনি যে ক্লাস ফোর স্টাফের মতো বক্তৃতা দেবেন বলে আমি বুঝতে পারিনি। উনি বক্তৃতা দিলেন ক্লাস ফোর স্টাফের মতো, নট লাইক এ টিচার অব এ হাইস্কুল।

**ডঃ অসীমকুমার দাশগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে নন-অফিসিয়াল মোশন এখানে আনা হয়েছে, তার উপরে বক্তব্য রাখতে উঠে আমি মাননীয় শিক্ষক এবং শিক্ষাকর্মিদের অবসরকালীন ভাতা দেওয়ার ক্ষেত্রে সরকারেব যে দৃষ্টিভঙ্গি সেটা রাখছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি বক্তব্য রাখছি। সরকারের মন্ত্রী হিসাবে [illegible] আমি একদিন শিক্ষক ছিলাম, আমি দেখেছি। আমি এখনও সপ্তাহে একদিন বিশ্ববিদ্যালয়ে অবৈতনিকভাবে পড়াই। আমি সংক্ষিপ্ত ভাবে আমার বক্তব্য রাখার চেষ্টা করছি। আমার পাঁচটি বক্তব্য আছে। প্রথমত, সরকারের যে দৃষ্টিভঙ্গি সেটা আরও একবার [illegible] কতকগুলো যে তথ্য এসেছে, সেগুলো সম্বন্ধে বক্তব্য রাখা। দ্বিতীয়ত, আমি অর্থ বরাদ্দের বিষয়টি বলব। তৃতীয়ত, সবশেষ অবস্থাটা কি, এই অবসরকালীন ভাতা দেওয়ার ক্ষেত্রে। চতুর্থত, আমি মনে করি, আরও অনেক সরলীকরণ করা দরকার। এখানে শিক্ষা সংক্রান্ত যে কমিটি আছে, তার রিপোর্টটি আমার কাছে আছে। মাননীয় সোহরাব মহাশয়, তার উপরে আমার দৃষ্টি আকর্ষণ করেছেন। আমাদের দৃষ্টিভঙ্গি খুব পরিষ্কার [illegible] আর মাননীয় অশোক দেব মহাশয় বলেছেন যে, [illegible] কি, সেটি আমি নিজেই বলেছি। তার মানে হচ্ছে, এখন পর্যন্ত যা বকেয়া আছে। যা বকেয়া আছে তা [illegible] দিন ধরে করতে হবে। তার তথ্য আমি দেব। [illegible] মার্চ, ১৯৯৮ পর্যন্ত যে বকেয়া সংখ্যা এসেছে—মাননীয় শিক্ষক এবং শিক্ষাকর্মিদের এই বকেয়া আমাদের শূন্যতে নামাতে হবে। সেটি আর্থিক বছর নয়, এই বছরের ৩১শে ডিসেম্বরের মধ্যে তাদের কাছে পৌঁছে দিতে হবে। আমি যে তথ্যটা দিচ্ছি, তার বাইরে যেটি বাস্তব, সেটি খোলাখুলি আমি এখানে রাখব। তাদের ক্ষেত্রে [illegible] বক্তব্য হচ্ছে, কতকগুলো পদ্ধতি সাধারণভাবে যা আছে তা আমি এখানে উল্লেখ করতে চাইছি। তারা যেদিন অবসর গ্রহণ করছেন, তার এক মাসের মধ্যে তাদের পেনশন তাদের বাসস্থানের নিকটস্থ ব্যাঙ্কের মাধ্যমে দেওয়া হবে। আগামী আর্থিক বছরের জন্য আমি এটা রাখছি। মাননীয় সোহরাব মহাশয় এখানে দৃষ্টি আকর্ষণ করে [illegible]—একটা দৃষ্টিভঙ্গির—তার তো প্রকাশ থাকছে। এরমধ্যে ১৯৮১ সালের [illegible] যারা অবসর গ্রহণ করেছেন, তাদের একটা প্রস্তাব ছিল, তাদের মধ্যে—শিক্ষকদের নতুন [illegible], সেটা যেন পান। আর ডিয়ারনেস রিলিফটা যেন পান। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যকে জানাচ্ছি যে, সরকার ইতিমধ্যেই

ইতিবাচক সিদ্ধান্ত নিয়েছে। শুধু নির্বাচন ছিল বলে, নির্বাচনের নিয়ম নীতি মেনে আমরা সরকারি ঘোষণাটা করিনি। আরও একটি বিষয়, খুঁটিনাটি বিষয় আমি এখানে রাখছি। সাবজেক্ট কমিটি সুপারিশ করেছিলেন, নিয়মাবলীর খসড়া দীর্ঘদিন অর্থ বিভাগের অনুমোদনের অপেক্ষায় রয়েছে। আমাকে এটা নিয়ে বলতে হবে আমি আগে জানতাম না। ঘন্টা খানেক আগে এটি আমার কাছে এসেছে, সাবজেক্ট কমিটি রিপোর্ট পাঠান ডাইরেক্টর অব পেনশন অ্যান্ড প্রভিডেন্ট ফান্ডের কাছে জুন মাসের ১১ তারিখে। মাননীয় সোহরাব মহাশয় সঠিক বলেছেন।

[3-10 — 3-20 p.m.]

ডাইরেক্টরেট অব পেনশন সিম্পলি তাদের ফিকসেশনের কথা গত ১১ই জুন ১৯৯৭ সালে শিক্ষা দপ্তরে পাঠিয়েছিল, মাননীয় সদস্য ঠিকই বলেছেন যে ১১ই জুন পাঠানো হয়েছে। পেনশন ডাইরেক্টরেট শিক্ষা দপ্তরকে আবার তাদের মতামত ২রা সেপ্টেম্বর জানায়। গত ১৬ই মার্চ ১৯৯৮ শিক্ষা দপ্তর অর্থ দপ্তরকে তাদের মতামত পাঠিয়েছে। ১৬.৩.৯৮ এটা পাবার ৭ দিন পরে বাজেটে বক্তৃতা রাখি এবং তারই ভিত্তিতে সিদ্ধান্ত নিই। আমি যেটা বলছি সেটা হচ্ছে দৃষ্টিভঙ্গির কথা, এই প্রসঙ্গে আরেকটা ছোট অংশ বলা উচিত—অর্থ বিষয়ে। আমার মনে হয় হালকাভাবেই সৌগতবাবু টাকা পয়সার বিষয়ে বললেন যে অর্থ দপ্তর আটকে থাকে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষক এবং শিক্ষাকর্মী বেতন বাবদ বছরে ৩ হাজার কোটি টাকার দায়ভার অনুমোদন আমরা নিতে পারি এবং পেনশন বাবদ বছরে এতে লাগে ১০০ কোটি টাকার মতো। এবং এটা নেবার কোনও অসুবিধা হবে না। গত বছর ছিল ৯০ কোটি, এই বার সেটা বৃদ্ধি করেছি ১০০ কোটির মতো। এই পরিমাণ অর্থ বরাদ্দ করতে আমরা প্রস্তুত আছি। অর্থ বরাদ্দের দিক থেকে এবং কোনও সময়ে দেবার দিক থেকে এই সরকারের ইতিবাচক দৃষ্টিভঙ্গিটা রাখলাম। দ্বিতীয় অংশের আলোচনায় এবার আসছি। ওই অর্থ বরাদ্দের পরে সর্বশেষ পরিস্থিতি কি এই প্রসঙ্গে মাননীয় সদস্য প্রভঞ্জন মন্ডল যেটা বললেন সেটা ডিসেম্বরের মাসের কথা জানালেন। তারপরেও অনেকটা সময় চলে গেছে। সাবিত্রী মিত্র মহাশয়া যেটা বললেন সেটাও ঠিক কিন্তু এর বাইরেও তো আছে। সুতরাং দুটি বিষয় ছিল সেটা খোলাখুলি রাখছি। এখনই সবটা বলতে পারছি না, ১৯৯৮ সাল পর্যন্ত বলছি। অর্থাৎ ডাইরেক্টরেট অব পেনশনের ক্ষেত্রে মাননীয় শিক্ষক এবং শিক্ষাকর্মিদের যে যে কেসগুলো এসেছে তার সংখ্যা হচ্ছে ৫৯ হাজার ৯৩৫, এর আবার প্রাথমিক এবং মাধ্যমিক ভাগ আছে, এই ব্যাপারে আমি ডিটেলে যাচ্ছি না। এরই মধ্যে পেনশন ডাইরেক্টরেট থেকে যেটা দিয়ে দেওয়া হয়েছে সেটা হচ্ছে ৫২ হাজার ৬৮৩ অর্থাৎ শতকরা ৯০ ভাগের মতো। মাননীয় সদস্য অশোক দেবের বক্তব্য অনুসারে তার জ্ঞাতার্থে

*বলছি যে, কতগুলো ব্যবস্থায় পদক্ষেপ নেওয়াতে এই তিন মাসে দ্রুততা আনা* সম্ভব হয়েছে। গত বছরেও আনা সম্ভব হয়েছে। সেখানে ১লা জানুয়ারির ১৯৯৮ সালটা দেখুন—তখন বকেয়া ছিল ৭ হাজার ৪৮৮, এই বকেয়াটা নামিয়ে এনে ৬ হাজার ২০৮ করা গেছে। এক একটা মাসে আমরা পাচ্ছি ৭৫০টি মতো দরখাস্ত, আর আমরা ক্লিয়ার করতে পারছি ১ হাজার ৭০০টি। অর্থাৎ ক্লিয়ার হচ্ছে ১ হাজার ৭০০টির মতো। এরজন্য কিছু ওভারটাইম নিয়ে কেসগুলো ডিসপোজ অব করুক তাতেও আমরা রাজি আছি। কিন্তু এরপরেও একটা বিষয় আছে সেটাই আমি প্রশ্নোত্তরের বলেছি যে আমরা যেভাবে এগোচ্ছি তাতে এই ক্যালেন্ডার ইয়ারে অর্থাৎ আর্থিক বছরে নয়, ডিসেম্বরের মধ্যে ৭০ হাজার কেস আমরা ডিসপোজ অব করতে পারব। মাননীয় অধ্যক্ষ মহাশয় ৭০ হাজারের মতো পারব। এই ব্যাপারে আমরা সকলের সহযোগিতা চাইছি। তারপরে জেলাগুলোতে কিছু আছে, কলকাতাতেও কোথাও কোথাও বিদ্যালয় থেকে শিক্ষা দপ্তরের কাছে খবরটা এসে পৌঁছায়নি, এই ব্যাপারে সবার সহযোগিতা চাইছি, টু বি ভেরি ফ্র্যাঙ্ক অ্যাবাউট ইট এটা এখনও পৌঁছায়নি। এর আবার দু-তিনটে ভাগ আছে, এই সম্পর্কে এখনওই এত বলা সম্ভব নয়। তারপরে ৬০-৬৫ বছর অবসরকে কেন্দ্র করে যে মামলা আছে এটা আপনি যেভাবে বলেছেন সঠিকভাবেই বলেছেন। মামলার অর্ডারটা বেরুনোর পর আমি পড়ি। এই স্তরে একটা মামলা ডিভিশন বেঞ্চে চলে যায়, সেখান থেকে হেরে গিয়ে সুপ্রিম কোর্টে যায়। সেখানেও তারা হেরে গেছে, আমরা জিতেছি। এই ৬০-৬৫ বছরের ব্যাপারটার ক্ষেত্রে এই সরকারের যে দৃষ্টিভঙ্গি সেই ব্যাপারে আমি একটু মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে শিক্ষা বিষয়ক কমিটির সভাপতি পদ্মনিধি ধর এখানে উপস্থিত আছেন, তাকে অনুরোধ করব একটু সময় আমাদের দিন।

এপ্রিল মাসের একেবারে প্রথমে বলছি, কারণ এই সিদ্ধান্ত নেওয়ার আগে আমি সহমত করে নিতে চাইছি। যারা আছেন তারা যদি থাকেন খুব উপকার হয়। আমি এপ্রিল মাসের একেবারে প্রথম দিকে, ৩১শে পর্যন্ত এদিকে ব্যস্ত থাকব। আমরা সময় চাচ্ছি, ৬০/৬৫ এই ব্যাপারে একটা সিদ্ধান্তে ঐক্যমত হওয়ার জন্য। আমাদেরকে আইনজ্ঞের পরামর্শ নিতে হচ্ছে, কারণ হাইকোর্ট এর একটা রুলিং আছে, তাই আমরা আইনজ্ঞের পরামর্শ নিচ্ছি। নেওয়ার পরেও কিন্তু বিষয়টা থাকছে, ৬০/৬৫ বিষয়টা একমাত্র বিষয় নয়, এটা প্রাথমিক স্তরের শুধু বিষয় নয়, এক্ষেত্রে সরলীকরণের বিষয়টাও আছে। যদিও এখানে মাননীয় বিরোধী দলের সদস্যরা বক্তব্য রাখছিলেন—সেটাও আমি রাখছি—সরলীকরণের ক্ষেত্রে যেটা আছে, সাবজেক্ট কমিটির যে অনুচ্ছেদগুলি আমার সামনে আছে, আপনারা সরলীকরণের যে যে প্রস্তাবগুলি রেখেছেন, সেইগুলি তো করবই, তার চেয়েও বেশি সরলীকরণ করব। আপনারা যেটা রেখেছেন, সেটা আপনারা বুঝতে পারছেন না, তাতেও অসুবিধা আছে। আপনারা প্রস্তাব রেখেছেন সার্ভিস বুক ঠিক সময়ে

করার জন্য যেগুলি প্রয়োজন বিলের ক্ষেত্রে, স্যাংশনিং জি. ও. ইত্যাদিগুলি দিন। ঐগুলি আনতে গেলে শিক্ষকদের খুঁজে পেতে অনেক দেরি হবে। তাই সেখানেও আমি সরলীকরণের প্রস্তাব আনছি। আমি এই ব্যাপারে একধাপ বেশি এগিয়ে থাকতে চাইছি। দ্বিতীয়ত, এখানে অতিরিক্ত পদের যে কথা বলেছেন, হ্যাঁ আমি মনে করি অতিরিক্ত পদ যেখানে লাগবে হয় সেখানে রিডেপ্লয়মেন্ট অথবা সরকারের অনেক পদ লাগবে। মানুষ বসে আছে কাজ নেই। ঠিক জায়গায় নেওয়া হবে, প্রয়োজন হলে নূতন পদ সৃষ্টি করতে হবে। তৃতীয়ত, আর একটি বিষয় আছে, যেটা মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। এক্ষেত্রে আমরা সরকারি কর্মিদের ক্ষেত্রে যে বিকেন্দ্রীকরণের সুবিধাটা দিয়েছি, সত্যি একটা জায়গায় নিয়ে এসেছি, অনেকগুলি বকেয়া ছিল যেটা সত্যিই মাননীয় শিক্ষকদের জন্য আনতে চেয়েছি। এর দুইটি স্তর আছে, একটা হচ্ছে, স্যাংশনিং আর একটা হচ্ছে, ভেরিফিকেশন। এ. জি. যেটা আমাদেরকে বলেছিলেন, স্যাংশনিং এবং ভেরিফিকেশন দুইটি আমাদের অর্থ দপ্তরের হাতে থাকে, এটায় আমাদের বক্তব্য ছিল, এ. জি. প্রথমে দেখতেন সেখান থেকে নিয়ে আমরা অর্থ দপ্তরে আনি, আমার মনে হচ্ছে, এর মধ্যে একটা স্যাংশনিং—যদিও এটা সাবজেক্ট কমিটির সামনে আমাদের বক্তব্যটা রাখব-এর বিষয় আছে, স্যাংশনিংকে আমরা ডি-সেন্ট্রালাইজ করে দিই। এর জন্য আর নূতন করে পেনশন ডাইরেক্টোরেটে আসার দরকার নেই। এটার সংশ্লিষ্ট যে ডি. আই. অফিস আছে, মাধ্যমিক এবং প্রাথমিক তার সঙ্গে তো অর্থ দপ্তরের যারা অ্যাসিস্ট্যান্ট ডাইরেক্টর অ্যাকাউন্টস আছেন তাকে যুক্ত করে দেওয়া উচিত, তিনি এটা দেখে নেবেন ওখানেই। তার জন্য এখানে আসতে হবে না। এর জন্য অনেকটা সময় যেটা বলছিলেন, যাতায়াতে সেটা কমে যাবে। ভেরিফাই এর একটা দিকে যেহেতু এ. জি. বলেছেন অর্থ দপ্তরকে রাখতে হবে এটা সময়টা কম লাগবে, আমরা এটা কম্পিউটারাইজড করছি; এটা পুরোটা করে দেব। আর ঐ জায়গাটা কমাতে চাইছি, এটা একটু মনে রাখবেন, প্রত্যেকটা নিয়ে আমি অনেকদিন ধরে চিন্তা করছি এবং যে লক্ষ্যমাত্রা আমি বলেছিলাম আমি সেটা রাখার সঙ্গে সঙ্গে ব্যাঙ্কটাও যুক্ত করছি ; কারণ যাদের বয়স হয়েছে, তাদের বাইরে থেকে নিতে অসুবিধা হয়। আমি সর্বশেষে যে বিষয়টা রাখছি, এটা আপনাদের জ্ঞাতার্থে রাখছি, একটু যেন আমরা স্মরণ করি, যে '৭৭ সালের আগে কি অবস্থা ছিল, '৭৭ সালের আগে আপনাদের সময়ে পেনশনটা কত ছিল একটু বলি, সেটা মহঃ সোহরাব মহাশয় জানেন।

কিন্তু পেনশনটা কি ছিল, এখন কি আছে, তখন কি ছিল। এখন একজন মাননীয় শিক্ষক তার শেষ মাসের যে বেতন তার অর্দ্ধেক ভাগ তিনি পেনশন পাবেন, তার গ্র্যাচুইটি হচ্ছে ৬০ হাজার আর ডি. আর. নেস রিলিফ হচ্ছে প্রায় ১৭৩ পারসেন্ট। আগে '৭৭ সালের আগে কি ছিল, এটা ৩ বছর ৩৬ মাসে ৪ ভাগের ১ ভাগ মাত্র

বেতনের, গ্র্যাচুইটি ছিল ন্যূনতম, ডি. আর. নেস ছিল শূন্য। এর জন্য সেই সময় মাননীয় শিক্ষকরা পেনশন নিতেন না, সি. পি. এম. নিতেন। আপনারা কিন্তু মাননীয় শিক্ষকদের সম্মান করেননি। আর একটি কথা বলি, এখানে শ্রীমতী মৃণালিনী দাশগুপ্তর নামটি উল্লেখ করেছিলেন বন্ধু অশোক দেব মহাশয়, মাননীয় অধ্যক্ষ মহাশয়, শ্রীমতী মৃণালিনী দাশগুপ্ত উনি অবসর নিয়েছিলেন ৮৫ সালে, পি. পি. ও. পেয়েছিলেন '৮৭ সালে, ২ বছর পরে। শ্রীমতী মৃণালিনী দাশগুপ্ত আমার মাও বটে, কিন্তু ওঁকেও ২ বছর অপেক্ষা করতে হয়েছিল।

মৃণালিনী দাশগুপ্ত যিনি আমার মা, তাঁকেও দু'বছর অপেক্ষা করতে হয়েছিল। সুতরাং সেই ব্যাথা আমারও আছে। কিন্তু শিক্ষকদের তাড়াতাড়ি পেনশনের দাবি করার কোনও নৈতিক অধিকার আপনাদের নেই। আপনাদের সময় আপনারা শিক্ষকদের ন্যূনতম পেনশন পর্যন্ত দেননি। যার জন্য আপনাদের সময় কেউ পেনশন স্পর্শ করত না, সি. পি. এম. নিত। সেই সময় শিক্ষকদের কাগজপত্র ঠিক ছিল না বলেই আজকে এই সমস্যা সৃষ্টি হয়েছে। মাননীয় বিধায়ক যারা এখানে অনশন করছেন, তাদের আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি, এই ইতিবাচক দৃষ্টিভঙ্গির পরিপ্রেক্ষিতে আপনারা দয়া করে অনশন তুলে নিন। রাজনৈতিক ব্যাপার ছিল বলে যেভাবে মোশনটা এখানে রাখা হয়েছে, আমি সেই ভাবে মোশনটাকে গ্রহণ করতে পারছি না। তবে ইতিবাচক দৃষ্টিভঙ্গি পুনরায় গ্রহণ করে পেনশন আমরা দেব ঠিক সময়ে এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

[3-20 — 3-30 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমাদের দলের পক্ষ থেকে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের পেনশনের ব্যাপারে যে প্রস্তাব এনেছিলাম সেই প্রস্তাবে যারা অংশগ্রহণ করেছিলেন তাদের প্রত্যেককে আমি প্রথমে ধন্যবাদ জানাচ্ছি। এই জন্য যে এই গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এবং শিক্ষকদের প্রতি সহানুভূতি জানিয়ে তারা একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছেন। আর. এস. পি. দলের সুভাষ গোস্বামীকে আমি বিশেষভাবে ধন্যবাদ জানাচ্ছি, তিনি সরকারকে ডিফেন্ড করেননি, তিনি আমাদের পক্ষেই বলেছেন। মাননীয় অসীমবাবুকে তার বক্তব্যের জন্য ধন্যবাদ জানাতে পারছি না। তবে একটা ব্যাপারে ধন্যবাদ জানাচ্ছি—ওর বক্তব্য অর্ধ সত্য এবং অসত্য—কিন্তু উনি মানবিকতা দেখিয়েছেন যে দুজন শিক্ষক বিধায়ক তারা অনশন করেছেন তাদের আন্দোলন তুলে নিতে আবেদন করেছেন। এই মানবিকতা দেখানোর জন্য তাকে আমি ধন্যবাদ জানাচ্ছি। এই মানবিকতা তিনি পেনশনের ক্ষেত্রেও দেখাতে পারলে ভাল হয়। অসীমবাবু যখনই গলা চড়িয়ে এই হাউসে কোনও কথা বলেন তখনই আমাদের ভয় হয়। আমাদের অভিজ্ঞতা থেকে আমরা

দশ, এগারো বছর ধরে দেখছি, গলা চড়িয়ে উনি যখনই কোনও কথা বলেন, সেটা আসলে কিছুই হয় না। আমি স্মরণ করিয়ে দিতে চাই, এই অর্থমন্ত্রী, এই হাউসের, এই জায়গাতে দাঁড়িয়ে গত বছর বাজেটের সময় বলেছিলেন যে সমস্ত প্রাথমিক শিক্ষকরা পেনশন পাচ্ছে না, আমি ঘোষণা করছি তাদের মাসিক এক হাজার টাকা করে রিলিফ দেব। উনি হাউসকে মিসলিড করেছেন। একজন শিক্ষককেও উনি টাকা দিতে পারেননি। উনি গলা চড়িয়ে বলবেন, আর শেষ পর্যন্ত কিছু করবেন না। সেইজন্য আমরা ওনার গলা চড়ানোকে ভয় পাই।

স্যার, আপনি জানেন আসলে অবস্থা কি দাঁড়িয়েছে—আমাদের এই রাজ্যে ২৫ হাজার ৬০—উর্ধ্ব কর্মরত শিক্ষকগণ দীর্ঘ ৪ বছর থেকে ২ বছর পর্যন্ত বেতন পাননি, ৫০ হাজার অবসরপ্রাপ্ত শিক্ষক পেনশন পাচ্ছেন না। এটা শুধু প্রাথমিক শিক্ষকদের হিসেব। এই বিষয়ে কলকাতা উচ্চ আদালতের ডিভিসন-বেঞ্চের রায় থাকা সত্ত্বেও সরকার কোনও আদেশ দেননি। বেতন এবং পেনশন না পেয়ে ইতিমধ্যে কিছু শিক্ষক-শিক্ষিকা মারাও গেছেন। বারবার মন্ত্রী মহাশয়কে জানিয়েও কোনও ফল হয়নি। মন্ত্রী মহাশয় যে হিসেব দিলেন, সেটা অর্ধসত্য। কারণ, মন্ত্রী মহাশয় বলেছেন পেনশন ডাইরেক্টরেটে যে কাগজপত্র এসেছে, সেই হিসেবে। তা তো নয়—পেনশন তিনটি স্তরে হচ্ছে। প্রথমে স্কুল, স্কুল থেকে প্রাইমারি কাউন্সিল—জেলায়, সেখান থেকে আসবে পেনশন ডাইরেক্টরেটে। মাধ্যমিক শিক্ষকদের ক্ষেত্রে ডি. আই অফিসে আসবে, সেখান থেকে পেনশন ডাইরেক্টরেটে কিন্তু অধিকাংশ কাগজপত্র স্কুল থেকে পেনশন ডাইরেক্টরেটে পৌঁছয় না—মাঝখান থেকে ইনকমপ্লিট ইত্যাদি বলে ফেরত যাচ্ছে। আমার ধারণা মোট শিক্ষক ইনভলভড আছেন ৮০ হাজার পর্যন্ত। এখনও পর্যন্ত সরকার কোনও ফিগার পাবলিশ করতে পারেননি কত শিক্ষক এখন পর্যন্ত রিটায়ার করেছেন। অ্যাভারেজ সাড়ে চার হাজার প্রাথমিক শিক্ষক এবং সাড়ে তিন হাজার মাধ্যমিক শিক্ষক বছরে রিটায়ার করেন। কিন্তু সরকারের কাছে কোনও ফিগার নেই,—আমি চ্যালেঞ্জ করে বলছি। শুধু পেনশন নয়, পি. এফ.-এর টাকাও দিচ্ছেন না। সারা রাজ্যে পি. এফ.-এর বিষয় দেখার জন্য বিধানসভার সদস্যদের নিয়ে আর একটা কমিটি করা উচিত বলে আমি মনে করি। রোপা-র বকেয়া টাকাও পি. এফ.-এ জমা পড়া দরকার, কিন্তু আজ পর্যন্ত তা জমা পড়েনি। এই সব কিছুর জন্য প্রাইমারিলি দায়ী হচ্ছেন আমাদের অর্থমন্ত্রী, এবং আজকের এই উচ্চকিত কণ্ঠস্বর সত্ত্বেও তিনি কোনও অ্যাসিওরেন্স দিলেন না। কেন দু বছর আগে পেনশন—রিলিফ দেবেন বলেও দেননি? কেন এখন পর্যন্ত পি. এফ.-এর টাকা শিক্ষকরা রিটায়ার করার পরও পাচ্ছেন না? যেসব শিক্ষকরা অবসর গ্রহণ করেননি, ৬০ এর পরেও কাজ করে যাচ্ছেন, তাদের ক্ষেত্রে আমরা বলেছিলাম এই কথা। কিন্তু অনেকে বলেছিলেন, এটা পেনশনের মধ্যে পড়ে না। এটা পেনশনের মধ্যে পড়ে প্রভঞ্জনবাবু। হাইকোর্টের ডিভসন

বেঞ্চের অর্ডার সত্ত্বেও পলিসি ম্যাটারে ডিসিসন নিতে পারেননি। ৬০ উর্ধ্ব প্রাথমিক শিক্ষকদের ব্যাপারেও কোনও সিদ্ধান্ত সরকার গ্রহণ করেননি। আমাদের প্রাথমিক শিক্ষকরা অনশন করছেন এই কারণেই। অসীমবাবু আগেও বলেছেন অনেক বক্তৃতায়—জেলায় জেলায় পেনশন শিবির করবেন, কিন্তু কিছুই করেননি। যদি জেলা স্তরে পেনশনের ব্যাপারটা সেটল করা যেত, তাহলে এত ঝামেলা হত না। কমিটিও বলেছে, পেনশন সেল করা হোক। এই যে থ্রি ওয়ে ট্রাফিক, স্কুল থেকে প্রাইমারি কাউন্সিল, পেনশন ডাইরেক্টরেট, এতে কাজ হচ্ছে না। পেনশন ডাইরেক্টরেটে সেই ইনফ্রাস্ট্রাকচার নেই। সেটা ডি-সেন্ট্রালাইজও করলেন না—ওদের হাত থেকে ক্ষমতা চলে যাবে। এটা শুধুমাত্র বুরোক্র্যাটিক, ক্লামজি প্রসেস-এর জন্যই আজ পর্যন্ত শিক্ষকদের পেনশন সরলীকরণ হয়নি।

[3-30 — 3-40 p.m.]

আপনারা জানেন যে, শিক্ষকরা কি অসম্ভব অসুবিধার মধ্যে পড়েছে। অনেকে ২ বছর রিটায়ার করেছেন কিন্তু পেনশন পাচ্ছেন না। অনেকেই উল্লেখ করেছেন এই সব শিক্ষকদের কথা। সোহরাব সাহাব উল্লেখ করেছেন রেণু মৌলিকের কথা। তিনি ১৯৯৪ সালে রিটায়ার করেন এবং ১৯৯৮ সালেও পেনশন না পেয়ে মারা গেছেন। এখনও কত শিক্ষক যে পেনশন পাচ্ছেন না, তার একটা লিস্ট আমার কাছে রয়েছে। আপনাদের একটুও সিমপ্যাথি নেই। তাই স্যার, বলছি যে, এই প্রস্তাব হাউসে গ্রহণ করা হোক এবং পেনশনের ব্যাপারে শিক্ষকদের উপর অবহেলা যাতে না হয়, সেদিকে দৃষ্টি দেওয়া হোক এবং আমাদের আনা এই প্রস্তাবকে গরিব, অবসরপ্রাপ্ত শিক্ষকদের সাহায্যের জন্য সবাই সমর্থন করুন এটাই আমি চাই। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There is no amendment to the Motion.

The motion moved by Shri Saugata Roy that—

এই সভা গভীর ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছে যে, রাজ্যে স্বীকৃত প্রাথমিক ও মাধ্যমিক বিদ্যালয়গুলির কয়েক হাজার শিক্ষক ও শিক্ষাকর্মী অবসরগ্রহণের পর দীর্ঘদিন পেনশন পাচ্ছেন না ;

এই সভা অবগত আছে যে, উক্ত অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষাকর্মিদের পেনশন প্রদান পদ্ধতি সরলীকরণ করার বিষয়ে এই সভার শিক্ষাসংক্রান্ত সাবজেক্ট কমিটি সুপারিশ করেছিলেন এবং পেনশন সরলীকরণ সংক্রান্ত নিয়মাবলীর খসড়া দীর্ঘদিন অর্থবিভাগের

পেনশন শাখার অনুমোদনের অপেক্ষায় রয়েছে ;

এই সভা মনে করে যে, বৃদ্ধ ও অশক্ত শরীরে অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষাকর্মীরা বারবার সল্টলেকে এবং জেলা শিক্ষা বিভাগে ঘোরাঘুরি করেও কোনও পেনশন আদায় করতে না পেরে যে অসহনীয় এবং অমানবিক পরিস্থিতির সম্মুখীন হয়েছেন—এখনই তার প্রতিবিধান করা প্রয়োজন ;

অতএব, এই সভা রাজ্য সরকারের কাছে অবিলম্বে সমস্ত প্রাথমিক ও মাধ্যমিক স্কুলের অবসরপ্রাপ্ত শিক্ষক ও শিক্ষাকর্মিদের পেনশনসহ সমস্ত পাওনা প্রদানের দাবি জানাচ্ছে।

was then put and a division was taken with the following result :—

**NOES**

Abu Ayes Mondal, Shri

Acharya, Shri Maniklal

Bagdi, Shri Bijay

Bagdi, Shri Kiriti

Bag, Shri Kartic Chandra

Bera, Shri Dipak

Bhakat, Shri Buddhadeb

Bhattacharjee, Shri Buddhadeb

Biswas, Shri Ananda Kumar

Biswas, Shri Chittaranjan

Biswas, Shri Kamalakshmi

Biswas, Shri Sushil

Biswas, Shri Haripada

Chattopadhyay, Shri Jyoti Krishna

Chattopadhyay, Shri Tapash

Chowdhury, Shri Jayanta

Choudhury, Shri Nani Gopal

Choudhury, Shri Sibendra Narayan

Dal, Shrimati Nandarani

Das, Shri Ananda Gopal

Das, Shri Bidyut Kumar

Das, Shri Paresh Nath

Dasgupta, Dr. Asim Kumar

Das Mahapatra, Shri Kamakshya Nandan

Deb, Shri Rabin

Dhar, Shri Padmanidhi

Duley, Shri Krishna Prasad

Dutta, Shri Binoy

Dutta, Dr. Gouri Pada

Gayen, Shri Nripen

Ghosh, Shrimati Minati

Ghosh, Shri Rabindra

Ghosh, Shri Sunil Kumar

Giri, Shri Ashoke

Hembaram, Shrimati Deblina

Hembaram, Shri Jadu

Kabi, Shri Pelab

Kar, Shrimati Anju

Khabiruddin Ahmed, Shri

Kisku, Shri Lakshmi Ram

Mahata, Shri Satya Ranjan

Maikap, Shri Chakradhar

Maitra, Shri Banshi Bandan

Malick, Shri Shiba Prasad

Mandal, Shri Prabhanjan

Mandal, Dr. Ramchandra

Md. Amin, Shri

Md. Yakub, Shri

Mondal, Mehbub Shri

Meikap, Shri Chakradhar

Minj, Shri Prakash

Moitra, Shri Birendra Kumar

Mondal, Shri Rabindranath

Mozammel Haque, Shri

Mukherjee, Shrimati Mamata

Mukherjee, Shri Nirmal

Mukherjee, Shri Srikumar

Murmu, Shri Debnath

Murmu, Shri Maheswar

Naskar, Shri Sankar Sharan

Nazmul Haque, Shri

Paik, Shrimati Sakuntala

Patra, Shri Manoranjan

Routh, Shri Dibakanta

Samanta, Shri Rampada

Sen, Shri Dhiren

Sengupta, Shri Purnendu

Sengupta (Bose), Shrimati Kamal

Sk. Majed Ali, Shri

Unus Sarkar, Shri

**AYES**

Abdul Mannan, Shri

Abdus Salam Munshi, Shri

Abu Hena, Shri

Abul Basar Laskar, Shri

Abu Sufian Sarkar, Shri

Akbar Ali Khandokar, Shri

Bandyopadhyay, Shri Tarak

Banerjee, Shri Tapas

Bapuli, Shri Satya Ranjan

Biswas, Shri Shashanka Shekhor

Chakravorty, Shri Gautam

Deb, Shri Ashok Kumar

Dey, Shri Gopal Krishna

Dutta, Shri Sabuj

Ghosh, Shri Nirmal

Guha, Shri Kamal

Gulsan Mullick, Shri

Gyan Singh Sohanpal, Shri

Mahato, Shri Shantiram

Mandal, Shri Tushar Kanti

Md. Abdul Karim Choudhary, Shri

Md. Sohrab, Shri

Mitra, Shrimati Sabitri

Mukherjee, Shri Samar

Ray Chowdhury, Shri Biplab

Roy, Shri Saugata

Roy, Shri Tapas

Sinha, Shri Atish Chandra

The Ayes being 27 and Noes 69 the motion was lost.

**Mr. Speaker :** Now, motion under rule 185.

Shri Rabindra Nath Mondal you move you motion.

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** মাননীয় স্পিকার মহাশয়। এই বিধানসভায় ১৮৫ নম্বর ধারা অনুযায়ী যে প্রস্তাব উত্থাপিত হয়েছে তা আমি আপনাদের সামনে এই সভাতে উপস্থিত করতে চাইছি। আমি মোশনটা মুভ করছি।

The House expresses its deep concern over the emergence of communal and disruptive forces on the political horizon of India after the General election for the 12th Lok Sabha endangering communal amity, unity, secularism; democracy and integrity of the country; and

This House is of the opinion that all out efforts are extremely necessary to thwart the attempts of the reactionary forces to divide the masses of the country on the basis of religion and that every one must hold the banner of "Unity in Diversity" and principles of secularism with the conviction that ultimately the patriotic forces shall prevail and the disruptive forces will not be allowed to succeed in their nefarious game.

This House, therefore, calls upon the people to stand firmly and unitedly in order to preserve the communal peace and protect the democratic fabric and federal set up of the country.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রসঙ্গে আমি খুব সংক্ষেপে দু-একটি কথা বলতে চাই। আজকে কেন এই বিষয়টা আনতে হল? আমি খুব খুশি হতাম—আমি কংগ্রেস দলের কাছে আবেদন করেছিলাম আসুন আমরা সর্বসম্মতভাবে আজকে ভারতবর্ষের রাজনীতির আকাশে যে ঝোড়ো কালপর্বে এবং অশনি সংকেত যেটা আজকে সমগ্র ভারতবর্ষের সভ্যতার সামনে উপস্থিত সেখানে আমরা সকলে মিলে অন্তত পক্ষে এইরকম বিষাক্ত উদ্যত বিপদের সামনে দাঁড়িয়ে আমরা ঐক্যমত হতে পারি। দুর্ভাগ্যক্রমে সেটা সফল হয়নি। তবু আমি আবেদন করব যে তারা তাদের বক্তব্যের মধ্যে বিষয়ের গুরুত্ব উপলব্ধি করে সহমত পোষণ করেন। এটা আমরা সকলেই জানি যে ৪৭ সালে ভারতবর্ষ বিভক্ত হয়েছিল দ্বিজাতি তত্ত্বের ভিত্তিতে এবং তারপর ভারতবর্ষের যে বৈচিত্র্যতা, সমস্ত মানুষের মহামিলনের ক্ষেত্রে যে ধর্মনিরপেক্ষতা নীতি তা সর্বসম্মতভাবে স্বীকৃত হয়েছিল এবং সেটা আজকে এই পর্যন্ত স্বাধীনতার ৫০ বছরেও সেটা বলা হচ্ছে। এটা সারা পৃথিবীর মানুষের কাছেও স্বীকৃত। কিন্তু দুর্ভাগ্যের বিষয় সে সময়ে এমন একটা শক্তি

যারা স্বাধীনতার পূর্ববর্তী সময় থেকে স্বাধীনতার কাল পর্যন্ত এ জিনিস মেনে নেয়নি। তারা হচ্ছে রাষ্ট্রীয় সেবক সংঘ এবং এটা সকলেই জানেন যে কারা সে দিন আমাদের মহাত্মা গান্ধীকে খুন করেছিল, ধর্ম নিরপেক্ষতার জন্য যিনি প্রাণ বিসর্জন দিয়েছিলেন।

[3-40 — 3-50 p.m.]

স্বাভাবিক ভাবেই সেই শক্তি হচ্ছে আর. এস. এস.। তা সত্ত্বেও তারা সুযোগের অপেক্ষায় ছিল এবং এ যাবৎকাল তারা সফল হয়নি। তারপর ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর মন্দির ইস্যুকে কেন্দ্র করে তারা সমগ্র ভারতবর্ষ ব্যাপী এক দাঙ্গায় বিধ্বস্ত করল, ভারতবর্ষে অসংখ্য নারী নির্যাতন হল, ৫ হাজার মানুষের জীবন গেল, প্রচুর সম্পত্তির ক্ষতি হল, এর সবটাই স্বাধীন ভারতবর্ষে ঘটল। কিন্তু তাতে তারা খানিকটা সফল হল পরিপূর্ণ সফল হতে পারল না। আজকেও দুর্ভাগ্যক্রমে এই রকম একটা শক্তি দেশে সরকার তৈরি করেছে এবং কোন শক্তি? তাদের জনসমর্থন কি? সেই শক্তি সারা ভারতবর্ষের ২৫ ভাগ মানুষের সমর্থন পেয়েছে। আর যাদের নিয়ে সরকার তৈরি করেছে সবটা মিলে ধরুন ৩৭ ভাগ, তেলেগু দেশমের সমর্থন পেয়ে ঠিক এই মুহূর্তে কত পারসেন্ট হয়েছে সেটা সঠিক ভাবে এখনই বলতে পারব না। কিন্তু সরকার যখন তৈরি করেন তখন ৩৭ পারসেন্টের মতো সমর্থন পেয়েছিল। আর ৬৩ শতাংশ মানুষ এই শক্তির বিরুদ্ধেও ধর্ম নিরপেক্ষতার পক্ষে। এই রকম একটা সংখ্যালঘু দল তারা বিভিন্ন আঞ্চলিক দলগুলির ঘাড়ে চেপে তারা আজকে দিল্লির ক্ষমতায় এসেছে এবং এটা আমাদের কাছে বিপজ্জনক। কোন দলটা? যে দলটা সংবিধানের নির্দেশ মেনে চলার শপথ গ্রহণ করে সরকারে এলেন সেই দলই সংবিধানের কাছে লিখিত প্রতিশ্রুতি দিয়ে ১৯৯২ সালের ৬ই ডিসেম্বর এই রকম একটা সংবিধান ভাঙলেন এবং বিধ্বংসী ঘটনা ঘটালো। সরকার পিছনে যে শক্তি আজকে কাজ করছে, সেই শক্তি হল রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘ, যারা নাকি এই সব কিছু মানে না। এরাই হবে এই সরকারের মূল নিয়ন্ত্রক শক্তি। এরা হিন্দুত্বের ধারণাটাকে পরিত্যাগ করতে রাজি নয় এবং এই সরকারের পিছনে এই শক্তিটাই প্রধানত কাজ করবে এবং তারাই এই সরকারকে পরিচালনা করবে বিপদটা এই জায়গাতেই। শুধু তাই নয় ১১ কি ১২ই মার্চ ওই আর. এস. এসের প্রধান রাজেন্দ্র সিং প্রকাশ্যেই বলেছেন সেটা হল এই যে ধর্ম নিরপেক্ষতা ভারতবর্ষে নৈরাজ্য তৈরি করছে, সরকার ধর্ম নিরপেক্ষ হতে পারে না। যারা আজকে সরকারের মূল পরিচালক শক্তি দেশের ধর্ম নিরপেক্ষ গণতন্ত্রের পক্ষে এটা একটা মারাত্মক বিপদ হবে এবং ভারতবর্ষের মতো দেশকে বিভক্ত করতে এরা সক্রিয় ভূমিকা গ্রহণ করবে। আমার কথা হল আজকে বিপদ শুধু সাম্প্রদায়িকতার নিরীখেই নয়, এটা নিছক সাম্প্রদায়িক নয়, আজকে যে সরকার কেন্দ্রে আসছে এবং তাদের যে সাম্প্রদায়িক মতাদর্শ, সেই মতাদর্শের

শক্তি আজকে রাষ্ট্রীয় ক্ষমতা দখল করছে। তাই খুব স্বাভাবিকভাবেই দেশে আজকে সবচেয়ে বিপজ্জনক যে বিষয় সেটা হচ্ছে রাষ্ট্রীয় সেবক সংঘ। তাদের একটা নিজস্ব সংগঠন আছে, সেই সংগঠনের বড় কথা হল এই সংগঠনটা গণতান্ত্রিক নয়, এই সংগঠনটায় একটা নিজস্বতা আছে, সমস্ত দেশ জুড়ে এদের জাল বিস্তার করা আছে। এটা কোনও স্বাভাবিক বা গণতান্ত্রিক সংগঠন নয়, এটাই হল বড় বিপদ। আঞ্চলিক দলগুলিকে নিয়ে তারা একটা সরকার করছে। কিন্তু এই আঞ্চলিক দলগুলির একটা গণতান্ত্রিক ভিত্তি হল, তাদের একটা গণতান্ত্রিক দাবি-দাওয়া ছিল। কিন্তু তারা আজকে সাম্প্রদায়িক দলের কাছে আত্মসমর্পণ করছে এবং এই সাম্প্রদায়িক দলই ভারতবর্ষকে গ্রাস করবে, ছিন্ন-বিচ্ছিন্ন করবে। এই বিপদের সামনে দাঁড়িয়ে আমাদের রাজ্যে এই রকম একটা সাম্প্রদায়িক শক্তি একটা শক্তি মুসলিম মৌলবাদী শক্তি সেই শক্তিকে আমাদের রাজ্যের জনগণ পর্যুদস্ত করেছে, কিন্তু আজকে সংখ্যা গরিষ্ঠের যে মৌলবাদ, যে মৌলবাদ আজকে সারা ভারতবর্ষে বিপদ নিয়ে আসছে, তাদের মতাদর্শ দিয়ে ভারতবর্ষের সমস্ত মতাদর্শের মানুষকে অন্য আদর্শের মানুষের উপর প্রভাব বিস্তার করতে চাইছে এটাই হচ্ছে ভারতবর্ষের মানুষের সামনে একটা বড় বিপদ।

এটা আজকে ভারতবর্ষের সামনে সবচেয়ে বড় বিপদ। সাম্প্রদায়িক শক্তির এই উদ্ধত বিপদের সামনে দাঁড়িয়ে সমস্ত গণতান্ত্রিক, ধর্মনিরপেক্ষ শক্তিকে সাথে নিয়ে বামপন্থী গণতান্ত্রিক শক্তি মোকাবিলা করবে। এবং এই উদ্ধত বিপদের সামনে দাঁড়িয়ে সমস্ত রকমের জড়তা কাটিয়ে আজকে কংগ্রেসকে এই লড়াইতে সামিল হওয়ার আমন্ত্রণ জানাচ্ছি। আপনাদের একটা অংশের সাহায্যে এই রাজ্যে সাম্প্রদায়িক শক্তি এসে দাঁড়িয়েছে। এটা এই রাজ্যের সাংস্কৃতিক বিরোধী, ঐতিহ্য বিরোধী। কিন্তু এখন সকলে মিলে, ধর্মনিরপেক্ষতার উপর ভিত্তি করে, দলবদ্ধভাবে, সংঘবদ্ধ শক্তির উপর নির্ভর করে এই শক্তির মোকাবিলায় আমাদের এগোতে হবে। আজকে এটা একটা জাতীয় দুর্দিন। আপনাদের কাছে তাই আবেদন করব, আসুন আজকে সকলে মিলে ঐ সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে একসঙ্গে সিদ্ধান্ত নিই।

**Mr. Speaker :** There is one amendment to this motion received from Shri Abdul Mannan. The amendment is however, out of order.

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রবীন মণ্ডল মহাশয় যে মোশন এনেছেন, সাম্প্রদায়িক শক্তির ভয়াবহতা আমরা দেখতে পাচ্ছি। একটা ফ্যাসিস্ট ফোর্স আসছে। এই মোশন আনতে গিয়ে ডাক্তারের চিকিৎসার কথা উনি বলেছেন। কিন্তু তা করতে গেলে রোগীর হিস্ট্রি, রোগের ইতিহাস দরকার পড়ে, সেটা জানা দরকার হয়। কি কারণে রোগ হচ্ছে সেটা জানা দরকার হয়। এজন্য মাননীয় অধ্যক্ষ মহাশয় আমরা

একটা অ্যামেন্ডমেন্ট দিয়েছিলাম। কিন্তু আনফরচ্যুনেটলি আপনি সেটা গ্রহণ করেননি।

**মিঃ স্পিকার ঃ** অ্যামেণ্ডমেন্টটা পড়া যাবে না। ইট ইজ আউট অফ অর্ডার।

**শ্রী আব্দুল মান্নান ঃ** যে দল নিঃশেষিত হয়ে গিয়েছিল এবং ১৯৮৪ সালে মাত্র দুটো আসনে চলে গিয়েছিল আজকে সেই ফ্যাসিস্ট শক্তি ভারতবর্ষে ক্ষমতায় এ'ল। এই মোশন রেজিলিউশনের মধ্যে আনতে চেয়েছিলাম। কিন্তু সেটা না আসার জন্য আমরা দুঃখিত। সাম্প্রদায়িকতার ভয়াবহতা যেভাবে আজকে দেখা দিচ্ছে সে বিষয়ে সম্মিলিতভাবে একটা প্রস্তাব আনতে চেয়েছিলাম। কিন্তু সেটা আনতে দেওয়া হ'ল না। তাই হয়তো আমাদের পক্ষে এই মোশন সমর্থন করা সম্ভব হবে না।

**মিঃ স্পিকার ঃ** কিছু করা যাবে না। সংশোধনীটা আউট অফ অর্ডার। মিঃ অতীশচন্দ্র সিনহা আপনি বলুন।

**Shri Atish Chandra Sinha :** Mr. Speaker, Sir,

I am surprised that this particular motion brought by Shri Rabindranath Mondal and others has been brought in English, although, I find, that most of the other motions have been brought in Bengali. Probably, the motive is that this motion will probably be sent throughout the length and breadth of the country, and the people there will see that the Left Front Government here is probably the only force which is anti-communal, which is secular and is fighting the anti-secular forces throughout India. But this is not the case, this is far from the truth and this is not a fact. May I recall, Mr. Chairman, Sir, that – I will quote in 'various years, these are the forces — the Left Front forces have joined hands with the communal forces – in the recent past and also in the year 1967 – I will quote from the elections recorder. In 1967, Mr. Mondal if you would recall – you are on old member – a Jana Sangh member by the name of Girin Chandra Mondal was elected from Gosaba scheduled castes seat, and he, at that time – if you remember – the United Front Govt was formed with Shri Ajoy Mukherjee as the Chief Minister and your Left Front was a part of that Govt and Mr. Girin Chandra Mondal was also a part of that Govt-. he supported it. You didn't find him communal at that time and you are now finding that the

communal forces are destroying our country. Yes, I agree with you. We from the Congress stand against communal forces.

[3-50 — 4-00 p.m.]

The history of Congress will support my view that since independence and even before that it has faught against communalism. You have mentioned the name of Mahatma Gandhi. He has faught all his life so that amity is maintained between different religions, sects, castes etc. in the country.

You would also recall that in 1977 when Indira Gandhi lost an election and Murarji Desai became the Prime Minister, who have to support him ? You supported him and the Jana Sangha people also supported him. You did not find Jana Sangha communal. Again in 1989 when V. P. Singh became the Prime Minister, what did you do ? You called Atal Behari Bajpayee in the Shahid Minar and our Chief Minister also attended the meeting. We have shown you the photographs a number of times. You did not find Atal Behari Bajpayee to be communal. N w. after 21 years of your rule in West Bengal what have you done ? Have you been able to stop the communal forces in West Bengal ? It is under your government that one gentleman has been elected from that party from Dum Dum which is not very far from Calcutta, and now you are coming with this proposal. You have some ulterier motive. We have given an amendment and that was not accepted on some plea or the other. We have nothing to say but the fact remains that you cannot change the history of the country. It is written. People will not forget that and you cannot blame the Congress that it is not secular. Your Chief Minister has said that Congress is a secular party and non-communal. The history of Congress, everybody knows throughout the length and breadth of the country, is full of fight against communalism. We have to fight against BJP in Maharastra, Rajasthan, Madhya Pradesh, Uttar Pradesh where you have no existence. So by bringing a motion here you cannot do away with all the communal

forces, all the non-secular forces in the country.

What did you say here? "This House is of the opinion that all out effots are extremely necessary to thwart the attempts of the reactionary forces to divide the masses of the country on the basis of religion." A more expression of these words will not thwart the attempt of the reactionary forces in the country. In the last 21 years, we have brought so many resolutions like this but nothing positive has happened.

What has happened to that. That has not been brought into practice. So, mere expression of opinion is not enough. Mr. Mandal, you have to do the base work. We have to teach the people as to what is 'Religion'. Do you know the meaning of religion, I don't think that you know the meaning of religion. You do not believe in religion. You said that religion is opium. Sir, I will take a little time to express what is religion. The Bengali meaning of religion is 'ধর্ম'. It comes from Sanskrit 'ধৃ', 'ধৃ' means—that holds. What does it hold. It holds the eternal truth. What is eternal truth. The eternal truth is to live a proper like, not to hate others, always speak the truth. So, these are the eternal truth. By religion we normally mean ritualistic functions—to hold Durga Puja, to dance and similar other things. We think that is our religion. But that is not the true religion. Religion teaches not to hate others. But you have not done that. Your Marxism philosophy teaches to hate others which is opposite to religion. It is not only the Hindu religion, but the Muslim religion, the Jain religion, the Buddha religion also—all religion teach the same thing. Perhaps you don't forget what our Ramkrishna Paramhans said. He himself became Muslim for a few days. He became Christian also just to find out what it means. Ultimately he said—'যত মত তত পথ'. Even Chaitanya Mahaprabhu never hated the Muslims. Many Muslims became his disciples. This is religion. Nobody of your Left Front tried to teach the people what is true religion. Your Marxism teaches only bloodshed. You want to introduce the clash rivalry. Your people teach to hate others. You are responsible for the bloodshed in

the country. So, I would say that mere expression of opinion is not enough. Even in this august House, if this resolution passed unanimously— that would also not enough to fight with the communal forces. So, I would request you to accept our amendment. If the amendment is not accepted, you cannot change the course of History. What happened in the past. Our Party always stood against the communal forces throughout the length and breadth of the country. Your party is restricted to West Bengal only. Even in West Bengal, you have been failed miserably to fight with the non-secular forces.

[4-00 — 4-10 p.m.]

So, another thing I would like to say, by insisting on every occasion that communal forces are increasing in the country. Secular forces should be separated and all these things. You are raising inquisitiveness in the mind of the people as to find out—everybody is saying BJP is communal, BJP is bad. If the BJP comes to power it will be very bad. 'We are very bad' you are saying that. So, people are becoming inquisitive. You are saying, Congress (I) is also saying that BJP is bad. CPM is also saying that BJP is bad. It is communal. Let us see how bad it is. I think, we should resist all these things. Now, we have been taught a lesson in the election. You see, there is a natural tendency of human being to find out what it is. If somebody says, 'Don't do it', it is a natural tendency of human being what it is and that is what has happened in India in the last Lok Sabha election. That is the biggest mistake we have committed. You are committed to the people of India. We are also committed to them. The people of India wanted to see what BJP is. Everybody is saying BJP is bad, Congress is saying, CPM is saying and all the other parties are saying. Let us see what BJP is. That is what has happened in the last election. You are also doing the something. You are again committing the same mistake by trying to bring a motion here. Let us see what they do. Since they have come to power even with 35% vote, let us see what they do and

I can assure Mr. Mandal that if they are there to do anything like what they did on the 6th of December, 1992, I can assure you that I will go with you to prevent any damage to any other Masjid in India. You did not go there. You have committed a bigest mistake there. What did you do on the 6th of December, 1992 when Babri Masjid was destroyed. What did you tell the people of West Bengal in the rural areas. You did not propagate that BJP has destroyed that Masjid. You did not go the people to say that it is the BJP who is responsible. You went there and said that 'Congress has destroyed'. For the destruction of the Masjid P. V. Narasima Rao is responsible and that was a mistake that you did. Because you thought that at that time that Congress (I) was your enemy and knowing fully well that Congress was not responsible for destroying the Babri Masjid. You went to the rural people. You went to different areas and said that it was P. V. Narasima Rao, it was Congress who was responsible for the destruction of Babri Masjid which was not the cause. Therefore, I would request you to search your own mind and come out with the truth and what is the truth. Truth is that you should try to teach people what true religion is. If you do that, you will do some service to the human being. I, therefore, conclude Sir, I think, that if the amendment could have been taken, it would have been easier for us to support the whole thing. Since the amendment has not been taken, I think, we would not be able to support this resolution and at the same time I assure this House through you, Sir that we from the Congress Party give assurance that we are anti-BJP, we are anti-communal. We will try to save the people of India, not only of West Bengal from any destructive forces that the communal party may try to bring forward in the near future. Thank you, Sir.

**শ্রী ক্ষিতি গোস্বামী** ঃ মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় লিডার অব দি অপোজিশন যে বক্তব্য রাখলেন তা আমি শুনলাম। উনি ওর দৃষ্টিভঙ্গি থেকে এই গুরুত্বপূর্ণ বিষয়ের উপর আলাপ-আলোচনা করলেন। উনি কংগ্রেসের মানুষ, কাজেই কংগ্রেসের দৃষ্টিভঙ্গি থেকেই উনি বিষয়টি আলোচনা করলেন এবং সেটাই স্বাভাবিক।

কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যেটা সেটা হচ্ছে, যেটা ওর সাবজেক্ট নয় সেই সাবজেক্টের মধ্যে উনি মাঝে মাঝে ঢুকে পড়ে বামপন্থীদের আক্রমণ করার চেষ্টা করলেন। উনি যেভাবে বললেন তার মানে করলে এটাই দাঁড়ায় যে উনি বললেন, ধর্ম কি সেই বিষয়টা আমরা জানি না। আমি ওকে বলতে চাই, আপনি মার্কসিজম কি সেটা সঠিকভাবে জানেন না।

যদি জানতেন তাহলে এই প্রশ্নটা এত সরলীকৃত ভাবে রাখতেন না। এত বড় একটা শিক্ষা কংগ্রেস পেয়ে গেল, সেই শিক্ষার উপরে দাঁড়িয়ে ওদের সচেতনতা আমরা দেখতে চেয়েছিলাম। আমরা বুঝতে চেয়েছিলাম যে, যেখান থেকে এই সংকট সৃষ্টি হয়েছে, সেই সংকটটাকে অন্তত মেপে ওরা পয়েন্ট আউট করতে পারবেন। এখনও শুধু মাত্র বাম বিরোধিতা, শুধু লক্ষ্য মাত্র বামপন্থীদের দিকে। ওদের বক্তব্যের মধ্যে সাম্প্রদায়িকতার উৎস যেখান থেকে আসছে এবং যারা সেই সাম্প্রদায়িকতাকে আশ্রয় করে আমাদের সারা দেশে বিষ ছড়াচ্ছে, তাদের দিকের থেকে বেশির ভাগ সমালোচনা চলে গেল বামপন্থীদের দিকে এবং বলা হল যে বামপন্থীরা অর্থাৎ নাকি বহু ক্ষেত্রে হিংসার জন্ম দেয় এবং হিংসার জন্ম দেয় বলে আমরাই রক্তাক্ত করছি ইতিহাসকে বিভিন্ন সময়ে। এটা হচ্ছে সরল সাধারণ অভিযোগ হাউসের সামনে তুলে ধরা হল। কিন্তু আমি সেই দিকে যেতে চাইছি না। লক্ষ্যকে যতই আড়াল দেবার চেষ্টা করুন না কেন, আমি সে দিকে যেতে চাইছি না। আমি মূল দিকে যেতে চাইছি। আমাদের একটা মূল্যায়ন আছে। সেটা হচ্ছে, যে দেশে ধন-বৈষম্য থাকে, যে দেশে একদিকে মানুষ ধনের পাহাড় তৈরি করছে, আর একদিকে মানুষ নিঃশেষিত হয়ে যাচ্ছে। একদিকে দুঃখজীবী মানুষকে তাদের দুঃখকে উপ-জীবিকা করে বাঁচতে হয়, অন্য দিকে একদল মানুষ সুখে-সমৃদ্ধিতে বসবাস করে, মানুষের মধ্যে বিভ্রান্তি সৃষ্টি করে। এই শ্রেণীর মানুষ তারা যে ব্যবস্থার অনুসারিক, আমরা সেই ব্যবস্থার বিরোধী। আমরা এই কথা বলতে চাই যে, আমাদের লক্ষ্য ধন-বৈষম্য মিটিয়ে দেওয়া এবং আপনারা সকলেই জানেন যে আমরা সাম্যবাদ সমাজতন্ত্রের লক্ষ্যে রাজনীতি করি এবং সেই দৃষ্টিভঙ্গিতে মানুষকে সৎ করার চেষ্টা করি। পৃথিবীতে দুটো শ্রেণীতে আমরা বিশেষ করে জানি। একটা হচ্ছে শোষক, অপরটি হচ্ছে শোষিত। শোষক এবং শোষিত-এর মধ্যে যে দ্বন্দ্ব তার উপর দিয়ে চলছে আমাদের ভারতবর্ষ। সাম্প্রদায়িকতা একটা বিভেদ পন্থা। এই বিভেদপন্থা শুধু সাম্প্রদায়িকতার মধ্যে থাকে না। এই বিভেদপন্থার আরও বিভিন্ন দিক থাকে। এর বহু মুখ থাকে। কখনও ভাষাকে কেন্দ্র করে, কখনও ভৌগোলিক অবস্থানকে কেন্দ্র করে, কখনও জাত-পাতকে কেন্দ্র করে বিভেদপন্থা থাকে। বিভেদপন্থার যে অস্ত্র সেটা যারা শোষক শ্রেণী তারা ব্যবহার করে। তারা যখন যেটা প্রয়োজন সেটা বের করে ব্যবহার করে এবং এটা অনেকদিন ধরে চলে আসছে এবং এই দ্বন্দ্ব চলবে যতদিন পৃথিবীতে সমাজতন্ত্র, সাম্যবাদ সঠিক ভাবে

প্রতিষ্ঠিত হতে না পারবে। যতদিন পর্যন্ত মানুষ তাদের অধিকার সঠিক ভাবে পাবে, আমরা জানি, ততদিন পর্যন্ত বিভেদ থাকবে, সংকট থাকবে, রক্তাক্ত থাকবে, চক্রান্ত থাকবে, ষড়যন্ত্র থাকবে। কাজেই ভারতবর্ষে আজকে শ্রেণী বিভেদ আছে, এটা অস্বীকার করার উপায় নেই। এখানে যে ব্যাপক ধন-বৈষম্য আছে সেটা অস্বীকার করার উপায় নেই। শ্রেণী অবস্থিতির দিক থেকে বহু মানুষ যারা এক বেলা খেতে পাচ্ছে, বা পাচ্ছে না, জীবনের মৌলিক যে দাবিগুলি তা বিন্দু মাত্র পূরণ হয়নি এমন অসংখ্য আছে, যেটা ওদেরই সরকার, তারা তাদের পরিসংখ্যান দিয়ে ঘোষণা করেছিলেন যে, আমরা দুঃখিত যে এখনও আমাদের দেশের শতকরা ৪০ থেকে ৪৫ ভাগ মানুষ দারিদ্র সীমার নিচে বসবাস করে। যেখানে দেশটাকে এই রকম একটা বঞ্চিত অবস্থার মধ্যে রাখা হয়েছে এবং শাসক শ্রেণী যদি বলি তারা সেই বৈষাম্যের উপরে দাঁড়িয়ে মানুষকে বিভ্রান্ত করে বার বার ভোটের মধ্যে দিয়ে নির্বাচিত হচ্ছে। সেখানে সমস্যা আস্তে আস্তে মাথা চাড়া দিয়ে ওঠা স্বাভাবিক। আমরা দেখেছি যে, এই সুযোগ গ্রহণ করে আর একটা শক্তি তারা মাথা চাড়া দিয়ে ওঠার চেষ্টা করছে। সেই শক্তির সৃষ্টি স্বাধীনতার আগে থেকে। তারা লক্ষ্য করেছিল, ঠিক এমনি করে ইউরোপে এক সময়ে এই রকম একটা শক্তি, যারা জাতীয় সমাজতন্ত্রী নাম দিয়ে, তাদের মুখেও সমাজতন্ত্রের কথা ছিল, সেই সমাজতন্ত্রের কথা সামনে রেখে তারাও ক্ষমতায় এসে বসেছিল।

[4-10 — 4-20 p.m.]

এবং তারা ক্ষমতায় এসে বসবার পরে যে বিভৎসা সেটা ইতিহাসের পাতায় দেখুন। সারা বিশ্বে প্রায় ৫ থেকে ৬ কোটি মানুষকে জীবন দান করতে হয়েছিল সেই বিভৎসতার বিরুদ্ধে। আমরা দেখেছি, সেদিন লক্ষ্য ছিল একমাত্র বামপন্থী কমিউনিস্টরা। পরিষ্কার ভাবে আদেশ ছিল কমিউনিস্টদের খারাপভাবে চিহ্নিত করার এবং ওদের টাঙিয়ে গুলি করে হত্যা করার। তাই কমিউনিস্টদের দায়ী করে রাইখস্টাগে আগুন লাগিয়ে তারা তাদের বিরুদ্ধে মিথ্যা দোষারোপ করে বলেছিলেন—কমিউনিস্টরা দেশের গণতন্ত্র ধ্বংস করবার জন্য দায়ী। সেসব স্লোগান দিয়ে তারা ক্ষমতায় এসেছিলেন এবং ক্ষমতায় টিকে থাকবার জন্য উন্মাদনা সৃষ্টি করেছিলেন সংখ্যাগরিষ্ঠ মানুষের মধ্যে, উন্মাদনা সৃষ্টি করেছিলেন কৃষকদের মধ্যে, নোডিক রেসদের মধ্যে। বলেছিলেন—নোডিক রেসদের আর্য রক্ত এবং তারা পৃথিবী শাসন করবেন। সেই স্লোগান সামনে রেখে তারা লক্ষ লক্ষ ইহুদিকে হত্যা করেছিলেন নির্বিচারে। তাদের ঐ উন্মাদনার একমাত্র লক্ষ্য ছিল ক্ষমতায় যাওয়া, পৃথিবীতে ক্ষমতার বিরোধী শক্তি যারা তাদের শেষ করে দেওয়া, গণতন্ত্রকে ধ্বংস করে শেষ করে দেওয়া এবং স্বৈরতন্ত্রকে চিরকালের জন্য পৃথিবীতে স্থান করে দেওয়া। আমরা সেই ইতিহাস জানি। সেই ইতিহাস দ্বিতীয় বিশ্বযুদ্ধে ভয়ঙ্কর

জিঘাংসা সৃষ্টি করেছিল। সেদিন যারা জাতীয় সমাজতন্ত্রের কথা বলে ক্ষমতায় এসেছিলেন তারা পার্লামেন্টারি ডেমোক্র্যাসির আশ্রয় গ্রহণ করে প্রেসিডেন্ট হিডেনবার্গের পৃষ্ঠপোষকতায় সংগঠন তৈরি করবার জন্য যে ব্লু-প্রিন্ট তৈরি করেছিলেন সেই ব্লু-প্রিন্ট ভারতবর্ষে নিয়ে আসা হয়েছে। এবং নিয়ে আসবার পর ১৯২৫ সালের সেই ব্লু-প্রিন্ট অনুযায়ী সংগঠন গড়ে তোলা হয়েছে আর. এস. এস. নামে এবং সেই আর. এস. এস. সংগঠন গড়ে তুলবার মধ্যে দিয়ে সেই ব্লু-প্রিন্টকে সামনে রেখে তারা অন্যান্য সংগঠন করে তুলেছেন। এই ভাবে ধীরে ধীরে গোটা সংঘ-পরিবার তৈরি করে সেই সংঘ-পরিবারের মাধ্যমে আজকে বহুমুখী আক্রমণ করছেন ভারতবর্ষের গণতান্ত্রিক ব্যবস্থার উপর। ভারতবর্ষের শান্তিকামী মানুষের জীবনযাত্রার উপর আক্রমণ করবার জন্য তারা দিনের পর দিন ষড়যন্ত্র করছেন। আমরা বলি, যেদিন মহাত্মা গান্ধীকে ঐ ষড়যন্ত্রের বলি হতে হয়েছিল সেদিন থেকে কংগ্রেসের সতর্ক থাকা উচিত ছিল ওদের সম্পর্কে। কিন্তু ওদের সম্পর্কে তারা সতর্ক থাকেননি। ফলে ওরা বেড়ে উঠেছে এবং সময়ে সময়ে তারা ওদের কাজে লাগাবার চেষ্টা করেছেন। এখানে ওরা ১৯৮০ সালের কথা বলছিলেন, বলছিলেন ১৯৭৭ সালের কথা। ঐ সময়ে নাকি বামপন্থীরা—আমরা—ওদের সঙ্গে সহযোগিতার হাত বাড়িয়ে দিয়েছিলাম। কিন্তু আপনারা তো বললেন না যে, ১৯৪৮ সালের ঐ ঘটনার পর বিভিন্ন জায়গায় আর. এস. এস. হেডকোয়ার্টার তৈরি হয়েছে, একটির পর একটি সংঘ-পরিবার তৈরি হয়েছে। তাদের অ্যাকটিভিটিজ আপনারা বন্ধ করেননি। আপনাদের আমলে কয়েক হাজার সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা সংঘটিত হয়েছে। আমরা আঙ্গুল তুলে বলবার চেষ্টা করেছি যে, এসব রুখবার চেষ্টা করুন, এসব কারা করছে সেটা দেখবার চেষ্টা করুন। আপনারা জানতেন যে, কারা এই কাজ করছে, কিন্তু আপনারা তাদের উস্কে দিয়েছিলেন। আপনারা দেখেছেন, উত্তরপ্রদেশের পুলিশ বাহিনীর মধ্যে একদল লোক ঢুকে গেল, আর. এস. এস.-এর লোক তারা। তাদের দিয়ে পি. এ. সি. সংগঠন গড়ে তোলা হ'ল। তারা পুলিশের উর্দি পরে দিনের পর দিন সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা করল। আপনারা সেসব লোককে পুলিশ বাহিনীতে পুষে রেখে দিয়েছিলেন নিজেদের রাজনৈতিক স্বার্থের দিকে তাকিয়ে। এই ভাবে আপনারা এসব পরিপোষণ করেছেন, এটা অস্বীকার করবার উপায় নেই। কংগ্রেস একটি মঞ্চ এবং সেই মঞ্চে অনেক রকম লোক আসেন বলে আপনারা বলেন। ঐ মঞ্চে দিনের পর দিন ঐসব সাম্প্রদায়িক লোকেরা আশ্রয় গ্রহণ করেছেন। কংগ্রেসের নামাবলী গায়ে কংগ্রেস টুপি পরে তারা কংগ্রেসের মধ্যে ঢুকেছিলেন। এইভাবে তারা কংগ্রেসের মধ্যে থেকে কংগ্রেসের দুর্নাম করেছেন, বদনাম করেছেন এবং কংগ্রেসকে ডুবানোর চেষ্টা করেছেন। আর যখন দেখেছেন কংগ্রেসের নৌকা ফুটো হতে শুরু করেছে তখন সেই নৌকা ছেড়ে দিয়ে তারা স্বস্থানে চলে যেতে আরম্ভ করেছেন। গোবিন্দবল্লভ পন্থ একটি শ্রদ্ধেয় নাম আপনাদের কাছে।

সেই গোবিন্দবল্লভ পন্থের ছেলে কে. সি. পন্থ, তিনি আজকে কোথায়? আর আপনাদের এক কংগ্রেস নেতা, আপনাদের মন্ত্রী যিনি ছিলেন, তিনি আজকে কোন শিবিরে যোগদান করেছেন? এর থেকে প্রমাণিত হয়ে যায় যে, এই সমস্ত লোকেরা কংগ্রেসের মধ্যে ঢুকে পড়ে নানাভাবে কংগ্রেসকে কলঙ্কিত করবার চেষ্টা করেছেন, কিন্তু আপনারা তাদের থামাবার চেষ্টা করেননি, প্রশ্রয় দিয়েছেন। আজকে ঐ শক্তিকে ক্ষমতায় যাবার ব্যাপারে তারা সহায়তা করছেন। এর যে মারাত্মক পরিণতি সেটা কোথায় গিয়ে দাঁড়াবে? এর মারাত্মক পরিণতি কিন্তু আমরা দেখতে পাচ্ছি। কাজেই বামপন্থীদের দিকে আঙ্গুল তুলে কোনও লাভ নেই, কারণ বামপন্থীরা এই ধরনের জাত ধর্মে বিশ্বাস করে না। আমরা বলি শোষিত মানুষের একটিই জাত, তারা শোষিত। হিন্দু, মুসলিম, বৌদ্ধ, খ্রিস্টান—এভাবে মানুষের পরিচয় আমরা দিই না। আমরা একটি লক্ষ্যে রাজনীতি করি এবং আমাদের ঝান্ডার রং লাল। মানুষের রক্তের রংও লাল এবং সেই একই রক্ত মানুষের ধমনীতে প্রবাহিত হচ্ছে। তাই মানুষে মানুষে কোনও ভেদ নেই। সেই লাল ঝান্ডা তুলে আমরা রাজনীতি করি। কাজেই আমরা সাম্প্রদায়িকতাকে প্রশ্রয় দিতে পারি না, সেটা বামপন্থীদের কাজ নয়। কাজেই বামপন্থীরা সাম্প্রদায়িকতাকে প্রশ্রয় দিয়েছে বলে যদি আপনারা বলেন তাহলে বলব—আপনারা চরম মিথ্যা কথা বলছেন। কাজেই এখানে দাঁড়িয়ে এই প্রস্তাবকে আমি সমর্থন করি এবং দেশজুড়ে এই যে মর্মান্তিক অবস্থার সৃষ্টি করেছেন তাকে রুখবার জন্য আমাদের যে কাজগুলি করা দরকার সেই কাজগুলি করি।

**শ্রী কমলকান্তি গুহ ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের বয়ান ঠিক আমার পছন্দ না হলেও সময় বুঝে এই প্রস্তাবকে আমি সমর্থন করছি। উনি বক্তব্যের প্রসঙ্গে বলেছেন যে আজকে দুর্ভাগ্যের দিন। কিন্তু আমি বলতে চাই প্রায়শ্চিত্ত করার দিন। সেই প্রায়শ্চিত্ত করতে হবে। আমাদের দেশে দলীয় সংকীর্ণ রাজনীতির জন্য যে সাম্প্রদায়িকতাবাদ শত্রুকে আমরা রুখতে পারতাম তা আমরা রুখতে পারলাম না। এটার দায়িত্ব ছিল বামপন্থীদের যারা সমাজতন্ত্রে বিশ্বাস করেন। গোটা ভারতবর্ষে তাদের মতবাদ তাদের দৃষ্টিভঙ্গি তাদের কাজের মধ্যে দিয়ে মানুষকে অনুপ্রাণিত করে উদ্বুদ্ধ করে সত্যিকারের একটা সুস্থ্য সমাজ গড়ার যে দায়িত্ব ছিল তা করা গেল না। সুতরাং আমাদের প্রায়শ্চিত্ত করতে হবে। প্রায়শ্চিত্তের মধ্যে দিয়ে নিজেদের শোধন করে যে ভুল আমরা করলাম যে সুযোগ আমরা হারালাম সেই সুযোগ আবার ফিরিয়ে আনতে হবে। এই প্রস্তাব আপনারা এনেছেন বিশেষ করে যে দিন থেকে বাবরি মসজিদ ভাঙা হল তার পর থেকে এই প্রস্তাব নানা ভাবে আসছে, মাঠে ঘাটে ময়দানে বিধানসভায় বারে বারে আসছে। কিন্তু সেই গতানুগতিক ভাবেই আসছে, কোনও অভিনবত্ব নেই। কিন্তু এই সাম্প্রদায়িক শক্তিকে কি ভাবে ঠেকানো হবে এই কথা আছে? এই কথা বলে আজকে যে সর্বনাশের ঝড় গোটা ভারতবর্ষকে

ওলট-পালট করে দিতে চাইছে তাকে ঠেকানো যাবে না। ইতিবাচক পদক্ষেপ নিন। কেন হাজার হাজার যুবক যুবতী আজকে ভেসে গেল এই বি. জে.. পি.-র স্লোগানে? কেন হাজার হাজার মানুষ আজকে ওই দিকে যাচ্ছে একবার ভাবুন তো ওদের রোখবার দায়িত্ব কি আমাদের ছিল না? যুবকরা কেন যাবে, কেন যুবকরা প্রতিক্রিয়াশীল শক্তির শরিক হবে? এই সাম্প্রদায়িক শক্তির আহ্বানে আজকে তারা সেখানে পতঙ্গের মতো ছুটে যাবে? তার জন্য আমরা কি করেছি? আমরা শুধু দূরে দাঁড়িয়ে দেখলাম। কোনও পদক্ষেপ নেই। আজকে আপনাদের প্রস্তাবে কোনও পদক্ষেপ নেই যে কি করে এটাকে ঠেকানো যাবে এক হয়ে দাঁড়াতে হবে এটা বললেই কি সব কিছু হয়ে যাবে? এক হয়ে প্রস্তাব দিলেই কি সব এক হয়ে যাবে। যুবক-যুবতী, কৃষক, শ্রমিক, সাধারণ মানুষ, এদের শক্ত জায়গায় দাঁড় করাবার দায়িত্ব আপনাদের। আমি তাই বলব খালি প্রস্তাব নিয়ে কিছু হবে না। যারা অসাম্প্রদায়িক, যারা এই সর্বনাশের জন্য চিৎকার করছেন যে কি করে এটা ঠেকানো যায় তাদের সঙ্গে বসুন। আমার কিছু প্রস্তাব আছে সরকারের কাছে। আমার কিছু বক্তব্য আছে, বিধানসভায় এই স্বল্প সময়ের মধ্যে সেই বক্তব্য রাখার সুযোগ থাকে না। আলোচনা করুন, কিভাবে আজকে সবাইকে নিয়ে আসা যায়। কি হচ্ছে? যুবক-যুবতীদের কোনও সুযোগ নেই, চাকুরির সুযোগ নেই, খেলাধুলার সুযোগ নেই। তারা যাবেটা কোথায়? তাই তারা নূতন খেলায় মেতে উঠছে, ভাবছে, কিছু সময় কাটাই দেখা যাক কি আছে?

[4-20 — 4-30 p.m.]

কিন্তু এই দেখাটাই সর্বনাশ করছে। একটা শিশু আগুন দেখে যখন হাত বাড়িয়ে দেয় তখন তার অভিভাবক হাতটা টেনে নিয়ে বোঝানোর চেষ্টা করে যে, আগুনে হাত দিলে তোমার হাতটা পুড়বে। আমরা তাদের জন্য সেই ভাবে চেষ্টা করি না। যুবকদের জন্য ডিস্ট্রিক্ট স্পোর্টস অ্যাশোসিয়েশন হয়েছে, সাব-ডিভিশনাল স্পোর্টস অ্যাশোসিয়েশন তৈরি করা হয়েছে। সেখানে এমন ভাবে 'কোটারি করা হচ্ছে, সংকীর্ণ রাজনীতি করা হচ্ছে যে, সেখানে তারা খেলাধুলার সুযোগ পাচ্ছে না। যুব কল্যাণ দপ্তর থেকে, সংস্কৃতি দপ্তর থেকে গ্রামেগঞ্জে বিচিত্রানুষ্ঠান, সঙ্গীতের ব্যবস্থা করা হচ্ছে। কিন্তু এদেরকে বাদ দিয়ে করা হচ্ছে। সেই ঘুরেফিরে একটা ক্রিকেট টেস্ট টিমে যেমন ১৪ জন প্লেয়ার থাকে, তারা একবার কলকাতায় খেলবে, একবার চেন্নাইতে খেলবে, একবার ব্যাঙ্গালোরে খেলবে, ঠিক তেমনি কয়েকজন লোককে নিয়ে আপনারা নাড়াচাড়া করছেন। আর হাজার হাজার যে যুবক, অসংখ্য মানুষ তারা অবহেলিত হচ্ছে। অবহেলার জ্বালা তাদের সর্বনাশের পথে ঠেলে দিচ্ছে। তারা এই কথা বলছে যে, জেনে শুনে বিষ করেছি পান। এইজন্যই তারা এটা করছে। আমি এই কথা বলতে চাই, খালি একটা 'সাম্প্রদায়িক দল' এই কথা বললেই হবে না। তাদের অর্থনৈতিক দৃষ্টিভঙ্গি কি, তারা সমাজে কি ক্ষতি করে, তাদের

শিক্ষানীতি কি ক্ষতি করে কি যুবকদের বোঝানোর চেষ্টা করেছি? তাদের কি আমরা বোঝানোর চেষ্টা করেছি যে, বি.জে.পি. সাম্প্রদায়িক দল তারা আমাদের দেশের শাশ্বত ঐতিহ্যকে নষ্ট করতে চায়? এই সমস্ত কথা বলে মানুষকে ঠেকানো যাবে না। বি. জে. পি.-র শিক্ষানীতি কি তা কি আমরা বোঝাতে পেরেছি, পারিনি। বি. জে. পি.-র সংস্কৃতির দিক কি তা কি আমরা বোঝাতে পেরেছি, আমরা পারিনি। সুনীল গঙ্গোপাধ্যায় বি. জে. পি.-র সংস্কৃতি সম্বন্ধে 'দেশে' কি লিখেছেন মধ্যপ্রদেশের ভূপাল অ্যাকাডেমির ব্যাপার নিয়ে, তা কতজন পড়ে? কতজনের ঘরে তা যায়? তারা ক্ষমতায় এসে অ্যাকাডেমিতে কি করেছিল? একাডেমির যিনি চেয়ারম্যান ছিলেন, মকবুল ফিদা হুসেনকে কিভাবে অপমানিত করে, দেশের একজন গুণী মানুষকে কিভাবে তাড়ানো হল একজন সংখ্যালঘু মানুষ বলে, বি. জে. পি.-র উচ্চবিত্তের প্রতি আনুগত্য মন্ডল কমিশনের বিরুদ্ধে, তফসিল হিন্দু, আদিবাসী হিন্দু, তাদের উন্নয়নের পথে যে বাধা সৃষ্টি করেছে তা কি আমরা সাধারণ মানুষের কাছে তুলে ধরতে পেরেছি? খালি সাম্প্রদায়িক সাম্প্রদায়িক বলে বি. জে. পি.-কে ঠেকানো যাবে না। তাই আমি আপনাদের এই কথা বলতে চাই, আমরা যারা সাম্প্রদায়িক নই, আমরা যারা ভারতবর্ষকে সর্বনাশ-এর হাত থেকে বাঁচাতে চাই, তাদের নিয়ে বসুন, বিস্তৃত আলোচনা করুন, কর্মসূচি নিন। সংকীর্ণ দৃষ্টিভঙ্গিকে ছুঁড়ে ফেলে আপনারা এগিয়ে আসুন। আমাদের সহযোগিতা আপনারা গ্রহণ করুন যাতে মানুষকে আমরা উদ্বুদ্ধ করতে পারি। আর একটা পাল্টা জোয়ার সৃষ্টি করতে পারি সেদিকে আপনারা লক্ষ্য রাখুন। শুধু বিধানসভার ভেতরে বা কাগজে একটা স্টেটমেন্ট দিলে কিছু হবে না, বা কলকাতার নন্দনে তথাকথিত কিছু বুদ্ধিজীবীদের নিয়ে সেমিনার করলে একে ঠেকানো যাবে না। যে ভাবে এই প্রস্তাবটি এসেছে, এটি আমার পছন্দ না হলেও অবস্থার পরিপ্রেক্ষিতে আমি এই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মহম্মদ ইয়াকুব** : রেসপেক্টেড চেয়ারম্যান, স্যার, মাননীয় রবীন মন্ডল এখানে যে প্রস্তাব নিয়ে এসেছেন, আমি সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে দু-একটি বিষয়ে উল্লেখ করতে চাই। প্রথমত, গত ২৩শে ফেব্রুয়ারি ক্ষমতায় বসার আগে দিল্লিতে একটা চিত্র প্রদর্শনী আরম্ভ হয়েছিল, যত বিখ্যাত চিত্র প্রদর্শক বা শিল্পী বিগত সেই প্রদর্শনীতে যোগ দিয়েছিলেন। তারমধ্যে ২০ বছর আগেকার একটি চিত্র ফিদা হোসেনের সেখানে প্রদর্শিত হয়েছিল। কিন্তু ওই ২৩শে ফেব্রুয়ারি বিশ্ব হিন্দু পরিষদের প্রাক্তন এম. পি. বি.-কে শর্মার নেতৃত্বে এক গুন্ডামি বাহিনী সেখানে গিয়ে ভাঙ্গচুর করেন এবং অনেক শিল্পী, সাহিত্যিক, বুদ্ধিজীবীদের উপরে আক্রমণ করেন এবং এই স্লোগান দিয়েছিলেন, যে, রাম ভক্তরা এখানে অর্থাৎ দিল্লিতে ক্ষমতায় আসছে, এসব চলবে না, এসব আমরা করতে দেব না। এর থেকেই আমরা শুধু নয় দেশের সাধারণ ধর্মনিরপেক্ষ গণতন্ত্র বিশ্বাসী মানুষ, বুদ্ধিজীবী মানুষ শঙ্কিত হয়ে পড়ে। সাধারণ শ্রমজীবী মানুষ, কৃষক শ্রেণী তারাও আজকে শঙ্কিত

কারণ দিল্লিতে যারা ক্ষমতায় আসছে তারা ভয়ঙ্কর ঝঞ্ঝাটিয়া পার্টি। ওই ভয়ঙ্কর ঝঞ্ঝাটিয়া পার্টি নির্বাচনের সময়ে যে ইস্তাহার পেশ করেছিলেন তাতে হিন্দুত্ববাদের শ্লোগান দিয়েছিলেন। নির্বাচনী বৈতরণি পার হওয়ার জন্য এই পথ ধরেছিলেন। কিন্তু নির্বাচনী ইস্তাহারে যেসব কথা উল্লেখ করেছিলেন দিল্লির মসনদে আসীন হয়ে সেই ইস্তাহারের বিষয়ে, কয়েকটি বিষয় এখন ধামাচাপা দিয়ে রেখেছেন। তারমধ্যে যেমন ৩৭০ ধারা এবং এই ৩৭০ ধারা ধামাচাপা দেবার সাথে সাথে কাশ্মীরের মুখ্যমন্ত্রী ফারুক আবদুল্লা মহাশয়, যিনি ধর্মনিরপেক্ষতার কথা বলেছেন, তিনি মত পরিবর্তন করে বি. জে. পি. গ্রুপে চলে গেলেন। এইভাবে তিনি বেরিয়ে গেলেন। নিজের স্বার্থের জন্য এবং নিজের ক্ষমতা রাখার জন্য বি. জে. পি.-র মতো ভয়ঙ্কর ঝঞ্ঝাটিয়া পার্টিকে সমর্থন করছে কয়েকটি শর্তে। আজকে ক্ষমতা দখলের জন্য এমন একটা অবস্থা দাঁড়িয়েছে যে কেউ এর সুযোগ নেবার জন্য এই ধরনের ভয়ঙ্কর ঝঞ্ঝাটিয়া পার্টিকে সমর্থন করেছে। এই ঝঞ্ঝাটিয়া পার্টি খুন, রাহাজানি, মামলা এবং গন্ডগোলে জড়িত থাকে এক সময়ে। এক সময়ে বিভিন্ন গোলমালের সঙ্গেও জড়িত ছিল। কিন্তু আজকে মন্ত্রিত্ব পাবার জন্য আসন রক্ষা করছে। মধ্যপ্রদেশের এমন একজন মন্ত্রী যিনি দাঙ্গা বাধাবার ক্ষেত্রে নেতৃত্বে দিয়েছিলেন তিনিই আজকে দিল্লির মসনদে ওয়াজাদ পাচ্ছেন। স্বাভাবিকভাবেই আমরা আশ্চর্যের সঙ্গে লক্ষ্য করছি যুক্তফ্রন্টের আহ্বায়ক নাইডু সাহেব, যিনি বারে বারে বলে গেলেন যে ইউনাইটেড ফ্রন্টে আমি আছি এবং থাকব।

সেই ইউনাইটেড ফ্রন্ট থাকবে। অথচ আজকে নিজের স্বার্থের কথা চিন্তা করে যুক্তফ্রন্ট ত্যাগ করে বি. জে. পি.-র সাথে সুরে সুর মিলিয়ে চলবার চেষ্টা করেছেন। এটা তো আজকে আমাদের গভীরভাবে চিন্তা করতে হবে—কেন হচ্ছে। আজকে আঞ্চলিকতা, আঞ্চলিক দল যে আস্তে আস্তে মাথাচাড়া দিচ্ছে—এটা কেন? তার কারণ দীর্ঘদিন কংগ্রেস যারা ক্ষমতায় ছিল, তাদের বৈষম্যের জন্য, তাদের দৃষ্টিভঙ্গির জন্য, তাদের ভুলের জন্য এই অবস্থা আজকে সৃষ্টি হয়েছে। এটাকে অস্বীকার করা যায় না। শুধু তাই নয়, কংগ্রেস দল ধর্ম্মনিরপেক্ষ ঠিকই, কিন্তু তাদের দুর্বলতা নরসিমা রাও যদি বি. জে. পি.-কে বিশ্বাস না করতেন, কল্যাণ সিং সরকারকে বিশ্বাস না করতেন তাহলে আজকে কি এই ঘটনা ঘটত? কংগ্রেসের দুর্বলতার জন্য আজকে সাম্প্রদায়িক শক্তি মাথাচাড়া দিচ্ছে। সেইজন্য এই প্রস্তাবকে সমর্থন করতে গিয়ে আমি বলতে চাই আজকে আমরা যারা বামপন্থী এবং ধর্ম্মনিরপেক্ষ শক্তি আছি, গণতান্ত্রিক আন্দোলন আমাদের গড়ে তুলতে হবে, কৃষক শ্রমিক ছাত্র যুবকদের নিয়ে আন্দোলন যদি আমরা গড়ে তুলতে না পারি, তাহলে হিন্দু মৌলবাদী নয়, মুসলিম মৌলবাদী যারা ইঁদুরের গর্তে ঢুকে আছে তারাও দুই দিন পরে মাথাচাড়া দেবে। দেশ টুকর টুকর হয়ে যাবে। সেইজন্য এখান থেকে সাবধান হওয়া দরকার। আমি এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য

শেষ করছি।

[4-30 — 4-40 p.m.]

**শ্রী আবদুল মান্নান ঃ** মাননীয় চেয়ারম্যান মহাশয়, মাননীয় সদস্য রবীন মন্ডল যে প্রস্তাব নিয়ে এসেছেন, এই প্রস্তাবের উপরে বলতে গিয়ে আমি প্রথমেই মাননীয় সদস্য প্রবীণ বিধায়ক কমল গুহ মহাশয় যেটা বললেন, তার সঙ্গে সুরে সুর মিলিয়ে একটু আলাদা কথা বলতে হচ্ছে, উনি বললেন আজকে আমাদের প্রায়শ্চিত্তের দিন, এটা ঠিকই প্রায়শ্চিত্তটা করতে হবে, সেটা কাদের, আমাদের নয়, ওদেরকে। আমাদেরকে পাপের বোঝা বইতে হচ্ছে আপনারা যা করেছেন। সেই বোঝা ভারতবর্ষের মানুষকে বইতে হচ্ছে। তাই প্রায়শ্চিত্তের দিনটা কমলবাবু আপনাদের মনে করিয়ে দিচ্ছেন। মাননীয় সদস্য যিনি এই প্রস্তাব উপস্থাপন করেছেন, রবীনবাবু সেই উত্তর দেবেন, বুদ্ধদেববাবু উত্তর দেবেন। আজকে এই হাউসে দাঁড়িয়ে ৪-৫৪ মিনিটে ২৪শে মার্চ তারিখে আমি বক্তৃতা করছি, আপনারা কি গ্যারান্টি দিতে পারেন, ইউনাইটেড ফ্রন্টের কোন কোন শরিক আপনাদের সঙ্গে শেষ অবধি থাকবে? সাম্প্রদায়িক বিরোধী কোন কোন রাজনৈতিক দল ইউনাইটেড ফ্রন্টে আপনাদের সঙ্গে থাকবে? আপনারা ইউনাইটেড ফ্রন্ট করেছেন। '৯৬ সালের নির্বাচনের আগে এই ব্রিগেডের ময়দানে দাঁড়িয়ে আপনারা সেদিন যাদের নিয়ে এসেছিলেন, তাদের মধ্যে কয়েকজন আজকে চলে গিয়েছেন। আজকে স্পিকার নির্বাচন হচ্ছে, বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে, সাম্প্রদায়িক শক্তি, ফ্যাসিস্ট শক্তির সঙ্গে হাত মিলিয়ে সাম্প্রদায়িক শক্তিকে মদত দিচ্ছেন যারা—সেদিন বাংলার মানুষকে বলেছিলেন এদের নিয়ে লড়াই করবেন—তারা আজ কোথায় গেল? চন্দ্রবাবু কোথায় গেল, ফারুক আবদুল্লা কোথায় গেল, এ. জি. পি.-র নেতা কোথায় গেল?

আপনারা চিরকাল ভুল করেছেন। আপনাদের ভুলের মাসুল আমাদের দিতে হবে? আপনাদের প্রস্তাবের সঙ্গে আমাদের সহমত হতে হবে? আপনাদের পাপের বোঝা আমাদের বইতে হবে। আজকে জবাবি ভাষণের সময় বুদ্ধদেববাবু বলবেন, এই পশ্চিমবাংলায় অপোজিশন কনক্লেভ করার জন্য আপনারা কাদের কাদের ডেকেছিলেন। আপনারা অপোজিশন কনক্লেভ করেছিলেন সাম্প্রদায়িক শক্তির মদতদার ফারুক আবদুল্লা, খলিস্থানের প্রবক্তা এস. এস. মান ছিলেন। আপনাদের অপোজিশন কনক্লেভের প্রথম অধিবেশন ডেকেছিলেন হায়দ্রাবাদের টি. ডি. পি. নেতা, সেখানে আপনারা ছিলেন, অটলবিহারি বাজপেয়ি ছিলেন। তারপরে হয়েছিল শ্রীনগরে, তারপরে হয়েছিল কলকাতায়। প্রত্যেকটি ক্ষেত্রে আপনারা সাম্প্রদায়িক শক্তিকে নিয়ে, সরকারি পয়সা দিয়ে এই অপোজিশন কনক্লেভ করেছিলেন এই হাউসে রেকর্ড আছে, এই হাউসে শিশির বোস সেদিন বলেছিলেন এই ব্যাপারে। সেদিন অপোজিশন কনক্লেভকে আপনারা বলেছিলেন স্যাটার্ন ডে। একটা

ধর্মগ্রন্থ থেকে তুলে বলেছিলেন এটা স্যাটার্ন ডে কনক্লেভ। আমরা সেদিন হুসিয়ারি দিয়েছিলাম। আপনারা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করবেন। আপনারা যাকে প্রধানমন্ত্রী করেছিলেন সে কার সমর্থন নিয়ে এবারে নির্বাচনে দাঁড়িয়েছিল? তাকে আপদের বলার সাহস হয়নি। সেই গুজরালকে নিয়ে এসে আপনারা ব্রিগেডে সভা করলেন। কংগ্রেস ক্ষমতায় না এসে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করার জন্য যাকে প্রধানমন্ত্রী করা হল, সেই প্রধানমন্ত্রী নির্বাচনী যুদ্ধে অবতীর্ন হওয়ার জন্য বি. জে. পি. ও আকালিদের সমর্থন নিল। আপনাদের একজনেরও সেদিন বলার সাহস হল না এই কথা বলার। আপনাদের শারদ যাদব বিহারে নির্বাচনী লড়াই করল বি. জে. পি. ও সমতা পার্টির সাহায্য নিয়ে, আপনাদের রামবিলাস পাসোয়ান, জনতা দলের নেতা, বি. জে. পি. ও সমতা পার্টির সাহায্য নিয়ে নির্বাচিত হয়েছেন। এদের নিয়ে আপনারা লড়াই করবেন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে? আমরা এটা বিশ্বাস করতে পারি না। আপনারা শুধু কংগ্রেসের বিরোধিতা করতে গিয়ে দেশটাকে কোথায় নিয়ে গেলেন। সেইজন্য আমি অ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছিলাম রুগীর চিকিৎসা করতে গেলে রোগের কারণ জানতে হয়, রুগীর ইতিহাস জানতে হয়। বামপন্থীরা যে সাম্প্রদায়িক নয় এই ইতিহাসকে আপনারা অস্বীকার করতে পারেন। আমরা দেখেছি ১৯৮৯ সালের নির্বাচনের পরে লোকসভায় জনতা দলের সংখ্যাগরিষ্ঠ ছিল না, ১৪১ জন সদস্য ছিল, আর কংগ্রেসের ছিল ১৯৪ জন সদস্য, সহযোগী দল মিলে ২১০। আমাদের সরকারে আসতে দেবেন না বলে ভি. পি. সিংকে প্রধানমন্ত্রী করেছিলেন। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে আমাদের সমর্থন চান। কিন্তু সেদিন মুখ্যমন্ত্রীকে কি করেছিলেন, এয়ারপোর্ট থেকে নেমে আদবানির বাড়িতে গিয়ে নাস্তা করে বললেন তোমরা দয়া করে ভি. পি. সিং সরকারের উপর থেকে সমর্থন প্রত্যাহার করে নিও না। আদবানিরা তখন দেখল আমরা ক্ষমতাশালী হয়ে গেছি, আমরা এবারে সমর্থন তুলে নেব। তখন ব্যর্থ মনোরথ হয়ে ফিরে এল মুখ্যমন্ত্রী। এই বোধগুলো যদি আপনাদের আগে থাকত তাহলে আজকে পশ্চিমবাংলার এই অবস্থা হত না। আমরা বহুবার ধরে এই হাউসে বলেছি বাংলায় সাম্প্রদায়িকতা মাথাচাড়া দিচ্ছে আপনাদের অনাচার, অবিচার এবং ব্যাভিচারের ফলে। আপনারা যে অবস্থা পশ্চিমবাংলায় তৈরি করেছেন তার মূল্য পশ্চিমবাংলার মানুষকে দিতে হচ্ছে।

[4-40 — 4-50 p.m.]

আমাদের নেতা অতীশ সিন্‌হা মহাশয় আপনাদের অনেক কথাই বলেছেন, আমি শুধু এদের কয়েকটি ব্যর্থতা, যা ভারতবর্ষ তথা পশ্চিমবঙ্গকে কোন অবস্থায় নিয়ে এসেছে, সেটাই একের পর এক তুলে ধরতে চাই। বি. জে. পি.-র সাম্প্রদায়িকতা আমরা দেখেছি। আসামের ফ্যাসিস্ট শক্তি অ.গ.প. যেদিন নেলী-হত্যাকান্ড ঘটিয়েছিল, যেদিন বাঙালি—নিধন

করেছিল, সেদিন একবারও কি আপনাদের বুক কেঁপে উঠেছিল? না। সেই অ.গ.প.-র সাথে হাত মিলিয়ে সরকার গঠন করতে আপনারা সেদিন কংগ্রেসের বিরোধিতা করেছিলেন। সেই অ.গ.প.-র বিরুদ্ধে আমরা লড়াই করেছি, তাদের শক্তি খর্ব করে সেখানে মুখ্যমন্ত্রিত্ব করেছিলাম, আজকের আসামের বুকে তাদের শেষ করেছি আমরা। আপনারা পারেননি। আমরা বারবার বলেছি,—অসম গণসংগ্রাম পরিষদ বি. জে. পি.-র সঙ্গে হাত মেলাবে, তারা ঐ ফ্যাসিস্ট-শক্তির সহযোগী, মনের দিক দিয়ে, নীতির দিক দিয়ে, মানসিকতার দিক দিয়ে। তাদের নিয়েই আপনারা সরকার গঠন করেছিলেন। তেলেগু দেশমের জন্ম হয়েছিল বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে। বি. জে. পি.-তেলেগু দেশমের গাঁটছড়া নতুন নয়। আপনারা ক্ষমতা দখলের জন্য তাদের সঙ্গে হাত মিলিয়ে কাজ করেছিলেন। সেখানে সাম্প্রদায়িক শক্তিকে আপনারাই ক্ষমতায় নিয়ে এলেন, আর এখন বলছেন—কংগ্রেস এসে আমাদের সঙ্গে হাত মেলাক! একটা দিনও দেখাতে পারবেন, যেদিন কংগ্রেস কোনও সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে ক্ষমতায় গেছে বা আপনাদের বিরোধিতা করেছে? আমরা একটা দিনের জন্য সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মেলাইনি। এ. আই. ডি. এম. কে. কেন, আপনাদের বন্ধু ডি. এম. কে.-ও যাবে, আটকাতে পারবেন না। আমার এলাকার কথা বলছি, আপনাদেরই শরিক দল ফরোয়ার্ড ব্লকের লোকেরা কিভাবে সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে নির্বাচন করেছে আপনাদের অত্যাচারে জর্জরিত হয়ে। ২৫ বছর সরকারে থেকে তাদের সঙ্গেও এরকম আচরণ করেছেন। এর ময়না-তদন্ত করুন। আজকে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক শক্তি আসার মূলে কারা এটা ভেবে দেখুন, এর ময়না-তদন্ত করুন। কমলবাবু ঠিকই বলেছেন,—আপনারা খেলার মাঠেও রাজনীতি ঢুকিয়েছেন। ছেলেদের মাথায় আপনারা জাতীয়তা-বোধ ঢোকাননি, ঢুকিয়েছেন কমিউনিজম। বাংলার মণীষীরা ভারতবর্ষের মণীষীরা সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করেছে, জাতীয় সংহতির জন্য লড়াই করেছেন। তাদের মধ্যে যে দেশপ্রেম ছিল, সেসব জানতে দেননি। নেতাজীর রচনাবলী প্রকাশ করার চেষ্টা করেননি। ছোট ছোট ছেলেদের মধ্যে মার্কসবাদ ঢোকাবার চেষ্টা করেছেন। আজ ২৫ বছর ধরে ছেলেদের জাতীয়তাবোধে উদ্বুদ্ধ করতে পারলেন না। আজকে আপনাদের জাতীয়তা-বিরোধী চরিত্রই যুব-সমাজকে বিপথে যেতে বাধ্য করেছে, এর জন্য আপনারাই দায়ী।

অশোক ভট্টাচার্য মহাশয় নিজের এলাকা শিলিগুড়িতে বাজেট পাস করাতে চলে গেলেন, বি. জে. পি. কাউন্সিলারের সমর্থন নিয়ে বাজেট পাস করালেন। কংগ্রেসকে বেকায়দায় ফেলার জন্য বি. জে. পি.-র সঙ্গে হাত মেলালেন। কংগ্রেসকে দুর্বল করার জন্য এই কাজ করলেন। আপনাদের পাপের বোঝা আমরা কতবার বইব? ১৯৭৭ সালে পাপ করলেন সেই পাপের বোঝা আমাদের বইতে হল। ১৯৯৭ সালের পাপের বোঝা কাটিয়ে আমরা আবার ক্ষমতায় ফিরে এলাম ১৯৮৪ সালে, ১৯৮৪ সালে বি. জে. পি.-

কে দুটি আসনে নামিয়ে আনলাম। আমাদের জ্যোতিবাবু বললেন কংগ্রেস পচে গেছে গলে গেছে ব্যাঙ্গ করে অনেক কথাই বলেছিলেন। এখানে জ্যোতিবাবু নেই, আশা করেছিলাম উনি উত্তর দেবেন। যে কংগ্রেস পচে গেছে গলে গেছে সেই কংগ্রেসই কিন্তু মহারাষ্ট্রে সাম্প্রদায়িক শক্তিকে রুখছে। এই কংগ্রেসই কিন্তু রাজস্থানে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করছে। বিহার উত্তরপ্রদেশ এই সমস্ত রাজ্যে আমরা বিরোধিতা করছি, আপনারা কিন্তু সেখানে নেই। এই কংগ্রেস লড়াই করছে মধ্যপ্রদেশে হিমাচল প্রদেশে, সেখানে কিন্তু আপনারা নেই। আজকে সেই জন্য বলছি আপনাদের পাপের বোঝা আমাদের বইতে হচ্ছে। এই সাম্প্রদায়িক শক্তিকে জীবন মরণ পণ করে রুখবে, ফ্যাসিস্ট শক্তিকে কংগ্রেস জীবন মরণ পণ করে রুখবে। আপনারা পারবেন না। আপনারা সত্যের শবযাত্রী শ্মশানের বন্ধু হতে পারবেন না। আপনারা আমাদের সঙ্গে যেতে পারবেন না। আপনাদের শুধু ক্ষমতায় থাকার মানসিকতা, আপনাদের মানসিকতা হল যেনতেন প্রকারেণ কংগ্রেসকে দুর্বল করে ক্ষমতায় আসা। জ্যোতিবাবুকে অটলবিহারি বাজপেয়ি যদি বলেন যে তোমাকে রাজ্যপাল করে দেব তোমাকে এই টাকা দিয়ে দেব এই কাজ করে দেব তাহলেই আর কোনও কথা নয়। কালকেই যদি বলেন যে এই রাজ্যে ৩৫৬ ধারা জারি করব না তাহলেই উনি বলবেন অটলবিহারি বাজপেয়ির মতো প্রধানমন্ত্রী হয় না। কালকে যদি বলেন যে পি. এল. অ্যাকাউন্ট নিয়ে সি. বি. আই. তদন্ত করাব না সঙ্গে সঙ্গে অটলবিহারি বাজপেয়ি এবং আদবানির বাড়িতে চা খেতে যাবেন এবং সঙ্গে দার্জিলিং-এর একটা টি গিফট দিয়ে চলে আসবেন। এই তো আপনাদের চরিত্র। শুধু সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করব এটা বললেই হবে না, আজকে ভারতবর্ষে একটা ভয়ঙ্কর অবস্থা দেখা দিয়েছে। বি. জে. পি. শক্তি ফ্যাসিস্ট শক্তি মাথা চাড়া দিয়ে উঠেছে। একটা দলত্যাগ আইন হয়েছে, সেখানে এক-তৃতীয়াংশ দলত্যাগ করলে সেখানে এই আইনটি প্রযোজ্য হবে। কিন্তু সেই আইনকে প্রয়োগ করা হল না। আমরা দেখতে পেলাম কিভাবে বিহারে দলিতদের উপর আক্রমণ করা হল। আমরা সেখানে ফ্যাসিস্টদের বিরুদ্ধে লড়াই করছি। আপনাদের প্রস্তাবের মধ্যে আন্দোলনের কথা আছে কিন্তু আপনাদের আন্দোলন করার কোনও অধিকার নেই। কারণ বড় মাসি ছোট মাসির গল্প, বি. জে. পি. বড় মাসি হলে আপনারা ছোট মাসি। আপনারা কখনও বন্ধুত্ব করছেন কখনও বিরোধিতা করছেন। সেই জন্য আমরা এক সঙ্গে প্রস্তাব আনতে পারি না, সেই জন্য আমরা এই রকম অ্যামেন্ডমেন্ট দিয়েছি। কিন্তু স্যার আপনি অ্যামেন্ডমেন্টটা টেকনিক্যাল গ্রাউন্ডে নাকচ করে দিয়েছেন বাতিল করে দিয়েছেন। সরকার পক্ষ বলছে আজকে ভয়ঙ্কর দিন ভারতবর্ষে আসছে। আজকে আমরা উত্তরপ্রদেশে কি দেখতে পাচ্ছি হিমাচল প্রদেশে কি দেখতে পাচ্ছি? আপনারা পার্লামেন্ট অকেজ করে দিয়েছেন সুখরামের বিরুদ্ধে, পার্লামেন্ট চালাতে পারা যায়নি তার বিরুদ্ধে দুর্নীতির

অভিযোগ এনে। আপনারা বি. জে. পি. সকলে মিলে সেই সুখরামের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এনে পার্লামেন্টে কোনও কাজ করতে দিলেন না। আজকে সেই ফ্যাসিস্ট ফোর্স হিমাচল প্রদেশে ক্ষমতায় এসেছে সুখরামের সঙ্গে হাত মিলিয়ে। নিয়ম নীতি না মেনে আজকে ওই শক্তি ক্ষমতা দখল করেছে।

[4-50 — 5-00 p.m.]

উত্তরপ্রদেশে সমস্ত গণতান্ত্রিক রীতিনীতি বিসর্জন দিয়ে এক রাজনৈতিক কেলেঙ্কারির ইতিহাস তৈরি হয়েছে। উত্তরপ্রদেশে যেভাবে সরকারে আসল এটা আমাদের পক্ষে আতঙ্কের ব্যাপার। এটা একটা ভয়াবহ অবস্থা। আজকে তামিলনাড়ুতে যাদের বিরুদ্ধে লড়াই করলেন, যাদের বিরুদ্ধে দুর্নীতির কথা বললেন আজকে তাদের নিয়েই সরকার করছেন। এই সমস্ত চরিত্র দেখতে পাওয়া যাচ্ছে। ভয়াবহ অবস্থার মধ্যে কাটছে। এটাকে প্রতিহত করতে হবে— আমাদের সেখানে কোনও দ্বিমত নেই। '৯৬ সালের নির্বাচনের পর রাজনৈতিক স্বার্থের উর্ধ্বে উঠে, রাজনৈতিক স্বার্থকে বিসর্জন দিয়ে, দলীয় স্বার্থকে বিসর্জন দিয়েও আমরা ইউনাইটেড ফ্রন্টকে সমর্থন করেছিলাম কিন্তু আমরা ভাবতে পারিনি যে এত অল্প সময়ের মধ্যে আমরা প্রতারিত হব। আমরা ভাবতে পারিনি যুক্তফ্রন্টের শরিকদল লোভের বশবর্তী হয়ে গিয়ে বি. জে. পি.-র সঙ্গে হাত মেলাবে। কাজেই আমাদের আশঙ্কা আছে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করতে গিয়ে আগামী দিনে গুজরালকে পাব তো, পাব তো শারদ যাদবকে, ক্ষিতিবাবুর দলবল থাকবে তো? আজকে এই ভয়টা আমাদের আছে। সেজন্য আপনাদের সঙ্গে হাত মিলিয়ে আমরা এই প্রস্তাব আনতে চাইছি না। আজকে মার্কসবাদী বন্ধুদের একটা কথা বলে শেষ করব, আপনারা অপরকে কিছু বলার আগে একটা কবিতার লাইন মনে রাখবেন। "সাধুর মুখোশে ভন্ড বৃদ্ধ তোমাকে জানাতে চাই নিজের কোঁচায় আগুন লেগেছে দেখিয়াও দেখ নাই"।

**শ্রী পূর্ণেন্দু সেনগুপ্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রবীন মন্ডল এখানে যে প্রস্তাব এনেছেন তাকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি। কংগ্রেসি বন্ধুদের কথা শুনতে শুনতে আমার মনে পড়ছিল একটা কবিতার কথা। জার্মানিতে তখন ফ্যাসিস্ট অভ্যুত্থান হচ্ছে তখন এক বিশিষ্ট জার্মান কবি লিখলেন, "ওরা এল ইহুদিদের নিধন এর জন্য আমি কোনও প্রতিবাদ করলাম না, আমি তো ইহুদি নই, এর পর ওরা এল হাজার কমিউনিস্টের রক্ত নিতে আমি তখনও নীরব থাকলাম, কারণ আমি তো কমিউনিস্ট ছিলাম না, এর পর ওরা এল ক্যাথলিকদের খুন করতে এর পরও আমি কথা বললাম না, আমি ক্যাথলিক নই। অবশেষে ওরা এল আমাকে মারতে কিন্তু তখন প্রতিবাদ করার মতো আর কিছুই নেই"। সুতরাং ওদের কথা শুনতে শুনতে আমার আরও একটা কথা মনে

পড়ে যাচ্ছিল। বাংলায় একটা প্রবাদ আছে যে চোরের মায়ের বড় গলা। ওরা বলে যে ওরা বি. জে. পি.-কে সমর্থন করে না। আজকে হাবড়ায় এবং গঙ্গারামপুরে মিউনিসিপ্যালিটিতে আমরা কি দেখলাম সে কথাটা আবার তাদের স্মরণ করিয়ে দিতে চাই। আমরা জানি যে আজকে ভারতবর্ষের বুকে কি ভয়াবহ পরিস্থিতি। তাদের যে রাজনীতি তার মুখোশ পরে আজকে বি. জে. পি. ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতা, সংসদীয় গণতন্ত্রকে কলুসিত করবার চেষ্টা করছে।

তারা যখন কলুসিত করবার চেষ্টা করছে, করে তখন তারা হিন্দুত্ববাদকে ডেকে আনছে, তখন কংগ্রেসিরা আজ কমিউনিস্ট বিরোধিতার নাম করে এই প্রস্তাবকে সমর্থন করতে পারবেন না বলছেন এবং নানা অজুহাত দিয়ে আমাদের কাছে বিভিন্ন রকম বক্তব্য হাজির করছেন। আমি তাদের স্মরণ করিয়ে দিতে চাই ১৯৯১ সালে যখন মহারাষ্ট্রে দাঙ্গা হয় তখন নরসিমা রাও প্রধানমন্ত্রীর আসনে তার ২৪৫টি আসন ছিল পার্লামেন্টে, কিন্তু সে দিন তো তারা নিন্দা করতে পারলেন না। ১৯৯২ সালে যখন বাবরি মসজিদ ওরা ধ্বংস করে তখন আমরা তাকে প্রতিশ্রুতি দিয়ে ছিলাম তোমরা ওই সংঘ পরিবার সারা ভারতবর্ষে সরল ভারতবাসী সেখানে অনেকই অশিক্ষিত বিশেষ করে উত্তরপ্রদেশ, মধ্যপ্রদেশ, রাজস্থানে সেন্সাস রিপোর্টই বলছে যে ৩৯ থেকে ৪৩ ভাগই মানুষ নিরক্ষর। তাদের উদ্ভট বিশ্বাসের উপর ভর করে মহাকাব্যের নায়ককে যখন রাম অবতারে নামিয়ে করসেবকরা কর সংগ্রহ করছে তাদের আটকাতে বলেছিলাম। তিনি তাদের বিশ্বাস করেছিলেন, বিশ্বাস ভেঙে গেল, ভেঙে গেল ভারতবর্ষের সংবিধানের ধর্ম-নিরপেক্ষতার আদর্শ তাকে মাটিতে ধূলোয় মিশিয়ে দিল। বাজপেয়ি, গোবিন্দাচার্যের মতে তিনি হচ্ছেন সংঘ পরিবারের মুখোশ। ঠিকই তো তাই আমরা দেখি, তিনি বললেন যে যশোবন্ত সিংহকে অর্থ দপ্তর দেওয়া যাবে না, যশপাল সিনহাকে দিতে হবে। তাকে তাই [illegible]। তারা আজকে ইস্তেহারে ৩৭০ ধারা প্রকাশ করেও সরিয়ে দিয়েছেন। তারা অভিন্ন দেওয়ানি আইন সরিয়ে দিয়েছেন ঠিকই, কিন্তু এ কথা কি আমরা বলতে পারি আমাদের দেশের মধ্যে যে সংঘ পরিবারগুলি রয়েছে যে সমস্ত ইস্কুলগুলি চালাচ্ছে সেইখানে আমরা কি দেখছি? ভারতবর্ষের ম্যাপ এঁকে দেয় এবং তাতে ৭,৮ বছরের বালকরা বুকে হাত দিয়ে বলে কাশ্মীর হামারা কাশ্মীর হামারা। আমাদের দেশে আমরা এক জাতি, এক সংস্কৃতি, এক ভাষার রাষ্ট্র কায়েম করতে চাই। ইস্তেহারে তাদের এ কথা ছিল। এখন সেটাকেও দূরে সরিয়ে রেখেছে। আর এখানকার কংগ্রেসি বন্ধুরা তাদের কিছু পাখি উড়ে গেছে কংগ্রেস থেকে তৃণমূল কংগ্রেস করে। যে পশ্চিমবাংলায় আমরা সাম্প্রদায়িক বিরোধী সম্প্রীতির শক্তি হিসাবে এত দিন গৌরব বোধ করতাম। আপনাদের একাংশ আজকে সেই বি. জে. পি.-কে হাত ধরে পশ্চিমবঙ্গের মাটিতে পা রাখার সুযোগ করে দিয়েছে। সুতবাং আজকে আমি অবাক হয়ে গেলাম। অবাক হতাম না যদি

আপনারা এই প্রস্তাবকে সমর্থন করতেন। আমরা জানি যে আপনারা পারবেন না। তার কারণ হচ্ছে ফ্যাসিবাদের অভ্যুদয় আমরা দেখেছি জার্মানিতে, ঠিক তেমনি দেখেছি ষোড়শ শতকে, সপ্তদশ শতকে রোমান ক্যাথলিকদের সাথে রেনেশাঁস বিদ্যার প্রগতির সাথে লড়াই। আমরা দেখেছি আপনারা কিভাবে ব্রুনোকে মেরেছেন, গ্যালিলিওকে উদ্ভট বিশ্বাসের ফলে কারাগারে আটকে রেখে কিভাবে তাকে মরতে হয়েছিল। সুতরাং ভারতবর্ষ যখন এক অশুভ শক্তির অভ্যুদয় হচ্ছে। আপনারা প্রগতিশীল নাম নিয়ে আপনারা জাহির করেন। আসলে আপনারা প্রতিক্রিয়াশীল মতবাদকে বাঁচিয়ে রাখতে চান। সুতরাং এই প্রস্তাবকে আমরা বাঁচিয়ে রাখতে চাই। আপনাদের আহ্বান জানাব এই প্রস্তাবকে সমর্থন করবেন।

[5-00 — 5-10 p.m.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আমাদের এই বিধানসভায় শ্রী রবীন্দ্রনাথ মন্ডল এবং অন্যান্যরা এই যে প্রস্তাব এনেছেন তার সম্বন্ধে দু-চারটি কথা নিবেদন করার জন্য আমি দাঁড়িয়েছি। এটা ঠিক যে ভারতবর্ষে আজকে একটা নতুন রাজনৈতিক পরিস্থিতি দেখা দিয়েছে। যখন বি. জে. পি.-র নেতৃত্বে একটা সরকার কেন্দ্রে ক্ষমতাসীন হয়েছে এবং আমি যা শেষ খবর পেলাম এই সরকার অধ্যক্ষ নির্বাচনে তাদের প্রার্থী জয় লাভ করেছে এবং এটা আমরা দেখতে পাচ্ছি যে গতকাল পর্যন্ত যারা বি. জে. পি. বিরোধী ছিল, যুক্তফ্রন্টের মধ্যে ছিল, তারাও আজকে বি. জে. পি.-র সঙ্গে এই সরকারের দিকে যাচ্ছে। এটা চিন্তার বিষয়।

এটা চিন্তার বিষয়। আমি এই জন্য চিন্তিত নই যে, বি. জে. পি. কেন সরকারে এল। গণতান্ত্রিক নির্বাচনের মাধ্যমে যে কেউ ক্ষমতায় আসতে পারে। বি. জে. পি. এমন একটা পার্টি যে, যতক্ষণ ওরা ক্ষমতায় না আসে ততক্ষণ ওদের খুব আকর্ষক মনে হয়। কিন্তু ক্ষমতায় এলে ওদের আসল চেহারা মানুষের কাছে ধরা পড়ে এবং জনপ্রিয়তা হারায়। না হলে মাত্র দু-বছর আগের তৈরি হওয়া মহারাষ্ট্রের ৪৮-টা আসনের মধ্যে ৩৮-টা বি. জে. পি.-শিবসেনা, শিবসেনা—যারা প্রধান বালাসাহেব থ্যাকারে, বাবরি মসজিদ ভাঙ্গার জন্য গর্বিত—এই ভাবে হেরে গেলেন কেন? যদি বি. জে. পি. ক্ষমতায় থাকলে শক্তিশালী হয় তাহলে কেন রাজস্থানে চার বছর সরকার চালানোর পর শেখাওয়াতের বি. জে. পি. ২৫-টার মধ্যে ২০-টাতে কংগ্রেসের কাছে হেরে গেল? যদি বি. জে. পি. সরকারে থাকলে শক্তিশালী হয় তাহলে মধ্যপ্রদেশে বি. জে. পি. শেষ নির্বাচন হল যখন দু-বছর সরকারে ছিল, তার পর হেরে গেল কংগ্রেস ক্ষমতায় এল। বি. জে. পি. যখন বাইরে থেকে হিন্দুত্বের হাঁক দেয় সেটা আকর্ষক মনে হয় কিন্তু সরকারে গেলে তাদের অপদার্থতা, অকর্মণ্যতা ধরা পড়ে যায়। তখন তাদের আসল

স্বরূপ মানুষের সামনে বেরিয়ে পড়ে। এর আগে তারা ১৩ দিন দিল্লিতে সরকারে ছিলেন। তখন তাদের স্বরূপ মানুষ ধরতে পারেনি। কিন্তু আমি নিশ্চিত ওরা যদি কিছু দিন সরকার চালায়, দু-একটা বাজেট পেশ করে, তাহলে মানুষ ওদের স্বরূপ ধরতে পারবে। আমি এটাকে কংগ্রেস বনাম সি. পি. এম.-র একটা বক্তব্য করে তুলতে চাই না। তবে আমরাও অতীতে ভুল করেছি এবং সেট মনে হয় স্বীকার করে নেওয়া ভাল। অন্যান্য বক্তারাও এ বিষয়ে বলেছেন। সি. পি. এম., বামপন্থী দলগুলোও ভুল করেছে। ১৯৬৭ সালে অন্ধ কংগ্রেস বিরোধিতায় পাঞ্জাব, বিহার ও উত্তরপ্রদেশে আপনারা ওদের সাথে নিয়ে লড়েছেন। এর মধ্যে জনসংঘের সঙ্গে বিহারে এবং পাঞ্জাবে আপনারা সরকারে ছিলেন। এটা যে ভুলে না যায়। ১৯৭৭ সালে সি. পি. আই. আমাদের সঙ্গে ছিল। কিন্তু জনতা দলের সবচেয়ে বড় সমর্থক ছিল সি. পি. এম.। তাদের সমর্থনে মোরারজি দেশাই-র পররাষ্ট্র মন্ত্রী ছিলেন অটলবিহারি বাজপেয়ি এবং তথ্য ও জনসংযোগ মন্ত্রী ছিলেন এল. কে. আডবানি। আমি সেই সময় ঐ লোকসভায় ছিলাম, তখন কি ভাবে সি. পি. এম. সমর্থন করেছিল তা আমি দেখেছিলাম। ১৯৮৯ সালে শুধু রাজীব গান্ধীর বিরুদ্ধে রাগ করে তাকে সরাতে গিয়ে যে কায়দায় সি. পি. এম., বি. জে. পি. এবং জনতা দলের সঙ্গে ছিল, আসন সমঝোতা করেছিল, সেটা বি. জে. পি.-কে ভারতবর্ষে পলিটিক্যাল রেসপন্সিবিলিটি দিয়েছিল এবং তার ফলে ১৯৮৪ সালে যারা দুটো আসনে ছিল তারা চার হাজার পারসেন্ট বাড়িয়ে ১৯৮৯ সালে ৮৯-টি আসন পেয়ে গেল।

আবার সাম্প্রতিককালেও ভুল হয়েছে। কংগ্রেস ক্ষমতায় কোনও রকম অংশীদার না হয়েও দু-দু বার, ১১ মাস এবং ৭ মাসের যুক্তফ্রন্ট সরকারকে বাঁচিয়ে রেখেছিল—এটা ঠিক কিনা বলুন? আপনারা তো স্টিয়ারিং কমিটিতে ছিলেন, ভোর কমিটিতে ছিলেন, আপনারা কংগ্রেসকে ন্যূনতম সম্মান দিয়েছিলেন? কংগ্রেসের ১৪০ জনের সমর্থন নিলেও কোনও একটা মেজর পলিসি ডিসিসনের সময় আপনারা কংগ্রেসের সঙ্গে পরামর্শ করেছেন? আর, ১২-টা এম. পি.-র দল নিয়ে সর্দার বল্লভভাই·প্যাটেলের চেয়ারে বসে মাননীয় ইন্দ্রজিৎ গুপ্ত কংগ্রেসকে উদ্দেশ্য করে বলেছিলেন, কংগ্রেস সমর্থন করতে বাধ্য, না হলে জনগণ ওদের চাবকাবে। কিন্তু সেদিন কংগ্রেসের অনুরোধ মতো যদি ডি. এম. কে.-র ৭ জন মন্ত্রীকে মন্ত্রিসভা থেকে ড্রপ করা হ'ত তাহলে আজকে এই অবস্থা আসত না।

সুরজিৎ বললেন, 'না, কংগ্রেসের এই চাপের কাছে আত্মসমর্পণ করা যাবে না'। ডি. এম. কে. ৭টা মন্ত্রীর জায়গায় ৭টা এম. পি. আনতে পারলেন না, ৪-টে এম. পি. নিয়ে এসেছে। কংগ্রেসের কথায় ৩ মাসের জন্য ডি. এম. কে. যদি ৭টা মন্ত্রীকে ড্রপ করতেন তাহলে আজকে সরকার থেকে যেত। দুঃখ করে লাভ নেই। ভুল শুধু আপনাদের হয়েছে তাই নয়, আমাদেরও ভুল হয়েছে। ১৯৮৯ সালে কংগ্রেসের মধ্যে অনেক লোক

ছিলেন যারা অপ্রত্যক্ষ ভাবে বি. জে. পি.-কে সমর্থন করেছিলেন। আমাদের মনে হয়, অযোধ্যার শিলান্যাস করার সময় যে বুটা সিং ভি. এইচ. পি.-র সাথে ডকুমেন্ট সই করেছিলেন তিনিই আবার এখন বি. জে. পি.-র মন্ত্রী হয়েছেন। সেখানে আমাদের ভুল হয়েছিল, এসব লোক দলে রাখার জন্য ১৯৯২ সালে নরসিমা রাও, কল্যাণ সিং সুপ্রিম কোর্টে ও ন্যাশনাল ইন্টিগ্রেশন কাউন্সিলকে যে কথা দিয়েছিলেন তা বিশ্বাস করা ভুল হয়েছিল আমাদের। বাবরি মসজিদ ভেঙে গেছে, এবং আমাদের দলের সভানেত্রী সোনিয়া গান্ধী বলেছেন উই রিগ্রেট নট অনলি রিগ্রেট—উই অ্যাপোলজিস টু দি মুসলিম কমিউনিটি। হ্যাঁ, আমাদের দায়িত্ব ছিল, বাবরি মসজিদের ব্যাপারে আমরা বুঝতে পারিনি ভুল হয়েছে। আমরা দায়িত্ব এড়াতে পারি না। সুতরাং ভুল নিয়ে পারস্পরিক সমালোচনা করে লাভ নেই। আজকে আমাদের ভাবতে হবে পরিস্থিতি কি দাঁড়িয়েছে? ভারতবর্ষের সাম্প্রদায়িকতার বিপদ সম্পর্কে কংগ্রেসের দায়িত্ব অনেক বেশি। আমরা বড় পার্টি, লোকসভায় আমাদের ১৪১ জন সদস্য আছেন, এবং আমাদের সঙ্গে সহযোগী দলগুলো আছেন। ভারতবর্ষের বিপদ সম্পর্কে জনগণকে সচেতন করার দায়িত্ব আমাদের অতীতেও ছিল, কিন্তু ততটা আমরা পালন করতে পারিনি। কারণ কংগ্রেসের মধ্যে সাম্প্রদায়িক মনোভাবাপন্ন লোক ছিলেন। আমার ভাবতে অবাক লাগে কংগ্রেস গান্ধী, নেহেরুর মতাদর্শে বিশ্বাস করা লোকেরা কি করে বি. জে. পি.-র সঙ্গে যোগ দিতে পারে? ভাবলে আমার গা শিউরে ওঠে। আমি নির্বাচনে হেরে যেতে পারি, কিন্তু কংগ্রেস আছে এবং সেটা সি. পি. এমের থেকে বড় দল, সেটা জাতীয় দল, কংগ্রেস থাকবে। আমরা বি. জে. পি.-র বিরুদ্ধে লড়াই করতে পারব। আমাদের মতো কয়েকজন লোক হেরে যাওয়ার ঝুঁকি নিয়ে লড়াই করতে পারব। আমাদের মতো কয়েকজন লোক হেরে যাওয়ার ঝুঁকি নিয়েও বি. জে. পি.-র বিরুদ্ধে লড়াই করেছে। আমরা বি. জে. পি.-র সঙ্গে সমঝোতা করব না। আপনারা বলেছেন যে, 'আমাদের সিট ঠিকই আছে'। আপনারা গ্রামে মেরে-ধরে সিট বজায় রেখেছেন। কিন্তু শহরাঞ্চলে বি. জে. পি. এবং তার সহযোগী দলগুলো জিতল। এটা কি প্রমাণ করল? এটা প্রমাণ করল যে, এখানে আস্তে আস্তে সি. পি. এম. বিরোধী সমস্ত শক্তি বি. জে. পি.-র দিকে ভিড় করছে। কমিউনালাইজেশন অব ইলেক্ট্রোরেট হয়ে যাচ্ছে। আমি ভাবতে পারি না। আপনাদের যেখানে অ্যাবসোলিউট কন্ট্রোল সেখানে কিভাবে এটা ঘটল? সেখানে আপনাদের দলের লোকেরা ব্যাচ পরে গিয়ে বি. জে. পি.-কে ভোট দিয়েছে! আপনারা বলেন, আপনাদের দল ডিসিপ্লিনড পার্টি। কিন্তু কি করে বুদ্ধদেববাবুর এলাকায় বি. জে. পি.-র সমর্থিত প্রার্থীর কাছে তাদের ফেইলিওর হল? মানুষ বিকল্প কিছু খুঁজছে। এক শ্রেণীর সংবাদপত্র প্রকাশ করছে যে, 'আমরা মানুষের জন্য কিছু করতে পারব না'। সেজন্য মানুষ কংগ্রেসকে 'বি' টিম বলছে। কিন্তু কংগ্রেস আপনাদের বিরুদ্ধে এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করবে। তবে বুদ্ধদেববাবু আমরা

আপনাদের সঙ্গে হাত মিলিয়ে লড়াই করতে পারব না। আমরা আরও বেশি মানুষকে এই লড়াইয়ে সামিল করব ঐটাই হচ্ছে মানুষের ডিমান্ড। আমাদের ভাবতে হবে যে, কেন আজকে কলকাতার মিডল ক্লাস ছেলেরা—যারা ইয়ং ম্যান— পাড়ার পূজো নিয়ে হৈ-চৈ করে, তারাই বি. জে. পি.-র হয়ে হৈ-চৈ করছে। এই ১৮ থেকে ২৫ বছরের ছেলেরা শুধু কলকাতায় নয় সমস্ত ডিস্ট্রিক্ট টাউনেই, যেমন বহরমপুর শহরে আর. এস. পি.-র যেটা পীঠভূমি সেখানে বি. জে. পি. ৪০ হাজার ভোটে জিতে গেল, সেটা আপনারা ভাববেন না?

[5-10 — 5-20 p.m.]

রায়গঞ্জের মতো শহরে কি করে বি. জে. পি. লিড করে, অটলবিহারি বাজপেয়ি অত বড় মিটিং করে আপনারা ভাববেন না? আপনারা ভাববেন না, কি করে বি. জে. পি. কৃষ্ণনগরে বিরাট ভোটে জেতে, শুধু কংগ্রেসকে বলবেন সৌগত রায় হেরে গেছে বলে। সৌগত রায় হেরে যেতে পারে, কিন্তু আপনারা কি জিতেছেন? না, সাম্প্রদায়িক শক্তির কাছে আপনারাও হেরে গেছেন। গভীর সোল সার্চিং-এর প্রয়োজন আছে। মিঃ স্পিকার, স্যার, আমরা বলছি বি. জে. পি. একটা সরকার করেছে তাতে আমরা চিন্তিত নই। তার কারণ গ্যাডগিল একটা খুব ভাল কথা বলেছেন, " ওদের সরকার ভাঙতে আমাদের দরকার নেই; ওদের সরকারের মধ্যেই এমন এক একটা মানব বোমা আছে যেগুলো একটা একটা করে ফাটবে আর ওদের সরকারও একটু একটু করে ভাঙবে।" আমি সেই মানব-বোমাগুলোর নাম বলতে চাই না। বি. জে. পি.-র যেটা মেন দাবি, ওদের ম্যানিফেস্টুর এক নং দাবি ছিল— রাম মন্দির তৈরি করবে, সেই দাবি এখন ওদের ন্যাশনাল এজেন্ডা থেকে বাদ রেখেছে। ন্যাশনাল এজেন্ডায় এখন আর কাশ্মীর প্রসঙ্গের উল্লেখ নেই। ন্যাশনাল এজেন্ডা থেকে আর্টিকেল ৩৭০-এর কথা বাদ রেখেছে। ন্যাশনাল এজেন্ডা থেকে বাদ দিয়েছে ইউনিফর্ম সিভিল কোড—সকলের জন্য সমান আইন, বাদ রেখেছে। বাদ রেখেছে, কারণ ওদের মেজরিটি নেই। আমাদের দেশের অনেক বড় বড় শক্তি চেষ্টা করেছিল যাতে বি. জে. পি. মেজরিটি পায়। কিন্তু ভারতবর্ষের মানুষের উইসডম আছে। বি. জে. পি.-র স্টেবল গভর্নমেন্ট এবং এবলড লিডার স্লোগান কিছু সংবাদপত্র এবং টেলিভিশন যে ভাবে তুলে ধরেছিল তাতে অনেকেই ভেবেছিল বি. জে. পি. বোধ হয় ৩০০ সিট পেয়ে যাবে, কিন্তু বি. জে. পি. ১৭৮-এর বেশি পায়নি। আর মোট ভোটের ক্ষেত্রে বি. জে. পি. কংগ্রেসের চেয়ে বেশি ভোট পায়নি। ৩৭% বি. জে. পি. অ্যান্ড অ্যালায়েন্স ভোট পেয়েছে। দিস ইজ এ মাইনরিটি গভর্নমেন্ট অ্যাট দি সেন্টার। কংগ্রেস জীবনে ৩৭% ভোট নিয়ে কেন্দ্রে সরকার করেনি। ওদের পজিশন ওরা বুঝতে পেরেছে বলেই চুপচাপ আছে। তাই বলে ওদের মৌলিক

চেহারা, চরিত্রের কোনও পরিবর্তন হয়নি—উলফ ইন সিপ'স ক্লোদিং। ভেড়ার চেহারার আড়ালে ওরা নেকড়ে। আমরা মনে করি বি. জে. পি. একটা নেকড়ের মতো কমিউনাল শক্তি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে আমি স্মরণ করিয়ে দিতে চাই যে, অটলবিহারি বাজপেয়ি ভারতবর্ষের প্রধান মন্ত্রী, তাকে প্রধানমন্ত্রী হিসাবে শ্রদ্ধা করব, কি করে ভুলে যাব যে অটল বিহারি বাজপেয়ি এক সময় আর. এস. এস.-এর প্রচারক ছিলেন? আমরা কি করে ভুলে যাব '৪২ সালে ইংরাজের কাছে মুচলেকা দিয়ে ছাড়া পেয়েছিলেন। এত বড় ভারতবর্ষের স্বরাষ্ট্র মন্ত্রী আদবানি আর উমা ভারতী যখন বাবরি মসজিদ ভাঙা হচ্ছিল তখন সেখানে দাঁড়িয়ে মাইকে বলছিলেন, 'এক ধাক্কা আউর মারো বাবরি মসজিদ তোড় দেও'। আমরা কি করে ভুলব ভারতবর্ষের সেই কলঙ্কের দিনটির কথা। কি করে ভুলে যাব বাজপেয়ি, আদবানি, মুরলি মনোহরের গরু আর. এস এস-এর গোলওয়ালকারের বাণী। স্যার, আমি গোলওয়াল-কারের বই থেকে উদ্ধৃতি দিচ্ছি, তাহলেই বুঝবেন বি. জে. পি.-র চরিত্র কি। সেখানে বলছে,—From the stand-point by the experience of shrewd old nations, the non-Hindu people in Hindusthan must either adopt the Hindu culture and language must learn to respect and revere Hindu religion, must entertain the idea but the glorification of the Hindu nation i.e. they must not only give up their attitude of intolerance and ingratitude towards this land an its age long traditions but must also cultivate the positive attitude of love and devotion instead in one word they must cease to be for givers or may stay in the country wholly subordinated to the Hindu nation claiming nothing. ভারতবর্ষের যারা অহিন্দু, তাদের স্ট্যাটাস সম্বন্ধে বলে দিচ্ছে কে, না আর. এস. এস. প্রধান। ১৯৩৮ সালে গুরু গোলওয়ালকার যেটা বলেছেন সেটার মূল টেক্সটা হচ্ছে, ভারতবর্ষের অহিন্দু যারা আছেন তাদের হিন্দু নেশনের কাছে সাব-অর্ডিনেটেড হয়ে থাকতে হবে। আমরা এটা মেনে নেব। ভারতবর্ষ আমাদের দেশ, যেখানে রবীন্দ্রনাথ তার 'ভারততীর্থ' কবিতায় লিখেছেন,

"এস হে আর্য, এস অনার্য, হিন্দু মুসলমান—
এস এস আজ তুমি ইংরাজ, এস এস খ্রিস্টান।
এস ব্রাহ্মণ, শুচি করি মন ধর হাত সবাকার।
এস হে পতিত, হোক অপনীত সব অপমানভার।
মার অভিষেকে এস এস ত্বরা, মঙ্গলঘট হয়নি যে ভরা
সবার—পরশে পবিত্র করা তীর্থনীরে—

আজি ভারতের মহামানবের সাগরতীরে।”

সেই ভারতবর্ষ, না, গোলওয়ালকারের ভারতবর্ষ? কোনওটা আমরা চাই? আই ডু নট কেয়ার—প্রত্যেকটা কনস্টিটিউয়েন্সির লোক যদি কমিউনালাইজড হয়ে যায়, বলে হিন্দুত্ব করতে হবে তা না হলে একটাও ভোট পাবে না তাও গোলওয়ালকারের সেই তত্ত্বের সঙ্গে আমি একমত হ'ব না। এটা আমার নিজের ব্যক্তিগত সিদ্ধান্ত এবং আমার বিশ্বাস এই রাজ্যের কংগ্রেস কর্মিদের অনেকে ভারতের জাতীয় কংগ্রেসের মূল আদর্শকে মনে রেখে এই রাস্তাতেই থাকবেন। তাতে দু/একটা নির্বাচনে আমরা ধাক্কা খেতে পারি কিন্তু মূল জায়গা থেকে আমরা সরে যাব না। ঐ ফাগুয়া ঝান্ডার কাছে আমরা আত্মসমর্পণ করব না। কি করে ভুলে যাব গডসের সেই সব কথা। '৪৮ সালে যখন গর্ডসের ট্রায়াল হচ্ছে তখন সে বলছে গান্ধীজী সম্পর্কে, “After coming to Delhi Gandhiji began to hold his prayer meeting in a Hindu temple in Bhangi colony and persisted in reading passages from the Koran as part of the prayer in a Hindu temple, in spite of the protest of the Hindu worshippers there. গর্ডসে গান্ধীজি সম্পর্কে বলছে, ওর যখন বিচার হচ্ছে তখন ওর টেস্টিমনিতে, “Of course he dared not read Geeta in a mosque in the teeth of Muslim opposition. He knew what a terrible Muslim reaction there would have been if he had done so. But he could safely temple over the feelings of the tolerant Hindu. To belic these people. I determined to prove to Gandhiji that the Hindu too could be intolerant when his honour was insulted.” আমরা যাতে ভুলে না যাই মূল কথাটা। গর্ডসে শেষ কথা বলছে, I determined to prove to Gandhiji. আমি প্রতিজ্ঞা করলাম যে গান্ধীজির কাছে প্রমাণ করব যে হিন্দু সেও অসহিষ্ণু হতে পারে যখন ওর সম্মান অসম্মানিত হয়। তার মানে গর্ডসে সত্যিই মনে করেছিলেন যে গান্ধীজি হিন্দুদের অসম্মান করেছেন এবং জাতির জনককে আর. এস. এসের সদস্য খুন করেছিল। সেই যে পার্টি, আর. এস. এস. থেকে যার জন্ম, যার প্রধান লোকরা আর. এস. এসের সঙ্গে যুক্ত সেই বি. জে. পি.-র সঙ্গে কোনও জায়গায় তাই কোনও কম্প্রমাইজ হতে পারে না। গান্ধীর হত্যাকারিদের সঙ্গে কোনও সেকুলার, ধর্মনিরপেক্ষ এবং সচেতন মানুষ হাত মেলাতে পারে না। পশ্চিমবঙ্গে এই লড়াই আমাদের লড়তে হবে কিন্তু এই লড়াই আপনাদের সঙ্গে হাত মিলিয়ে আমরা লড়তে পারব না। সরি। আপনারা ২১ বছরে মানুষের থেকে অ্যালিওনেটেড হয়ে গিয়েছেন। আপনারা আপনাদের কায়দায় লড়বেন, দেখুন আপনারা সরকারের মাধ্যমে কিছু করতে পারবেন কিনা আর কংগ্রেস কংগ্রেসের কায়দায় লড়বে। কিন্তু এটুকু ঠিক করি যে আমরা সাম্প্রদায়িকতা[illegible] বিরুদ্ধে আইডোলজিক্যাল ব্যাটল লড়ব, আদর্শগত

লড়াই লড়ব। তার কারণ, ফ্যাসিজম একটা সহজ ব্যাপার নয়। পৃথিবীর সব জায়গায় ফ্যাসিজম তৈরি হয় দুটি জিনিসের উপর—রিলিজিয়াস ইন্টরালেন্স এবং ক্যাপিটালিস্ট সাপোর্ট। আজকে ভারতবর্ষের পুঁজিপতিরা কিন্তু এই সরকারের পাশে—বি. জে. পি.-র পাশে দাঁড়িয়েছে এবং এরা নির্বাচনে কোটি কোটি টাকা খরচ করছে। পুঁজিপতিদের কেনা অনেক সংবাদপত্র বি. জে. পি.-র স্টেবল গভর্নমেন্ট, অ্যাবল লিডার—এটাকে প্রোজেক্ট করতে সাহায্য করছে। শুধু তাই নয়, আজকে বিদেশ থেকেও টাকা আসছে। ওভরসিজ friend of BJP. থেকে শুরু করে আমেরিকান স্বয়ং সেবক সংঘ তারা হাজার হাজার ডলার, লক্ষ লক্ষ ডলার ভারতবর্ষে বি. জে. পি.-র ইলেকশন ক্যাম্পেনের জন্য পাঠাচ্ছে। শেষ পর্যন্ত ফ্যাসিজম যখন আসে— কমিউনালিজম এবং ক্যাপিটালিজম এই দুটি শক্তির সংমিশ্রণে ফ্যাসিজম আসে এবং ফ্যাসিজিমের প্রথম স্টেপস হচ্ছে তারা বিভিন্ন অর্গানাইজেশন দি স্টেট তাকে পেনিট্রেট করে—অ্যাডমিনিস্ট্রেশন, আর্মি, জুডিসিয়ারি, প্রেস, এডুকেশন। এর পর দেখবেন যে বি. জে. পি. এডুকেশনটা বেছেছে ইতিহাসটাকে অন্যভাবে লিখবে বলে। অ্যাডমিনিস্ট্রেশনের মূল জায়গাগুলো বি. জে. পি. তাদের লোকদের বসাবে যাতে ক্ষমতা থেকে চলে গেলেও ওদের লোকরা থাকে। ভারতবর্ষের মানুষকে এর বিরুদ্ধে লড়তে হবে। আমি বিশ্বাস করি যে ভারতবর্ষের মানুষ এর বিরুদ্ধে লড়বে। আমাদের দল, ১১৩ বছরের ভারতের জাতীয় কংগ্রেস এর বিরুদ্ধে লড়তে দৃঢ়প্রতিজ্ঞ। ভারতবর্ষের সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে এবং ধর্মনিরপেক্ষতা বজায় রাখতে আমাদের দল যে কোনও আত্মত্যাগ আগামীদিনে করতে প্রস্তুত থাকবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-20 — 5-30 p.m.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী রবীন মন্ডল এবং আরও কয়েকজন মাননীয় সদস্যের উত্থাপিত এই গুরুত্বপূর্ণ প্রস্তাবটি আন্তরিকভাবে সমর্থন করে আমি কয়েকটি কথা বলছি। এই প্রস্তাবের যে মূল স্পিরিট, যে মূল নির্যাস, আমাদের ধারণা হয়েছিল যখন এই প্রস্তাব নিয়ে প্রথম আমরা চিন্তা করি, এই সম্পর্কে বিরোধী দলের কংগ্রেসের অন্তত একটা নৈতিক আদর্শগত সমর্থন এই প্রস্তাবে থাকবে। কিন্তু আমি ৩ জন বক্তার বক্তব্য শুনেছি। যদিও সৌগতবাবুর বক্তব্যের প্রতিপাদ্য বিষয় এবং সিদ্ধান্ত একটু অন্য রকম। কিন্তু দুভার্গ্যের বিষয় হল বিরোধী দলের নেতা এবং শ্রী আব্দুল মান্নান, তারা যে বক্তব্য রাখলেন তাতে আমার মনে হয়েছে যে নির্বাচনোত্তর পরিস্থিতিতে কোথাও মানসিক ভারসাম্যের একটু অভাব হয়েছে, তার ফলে এই প্রস্তাবের মূল নির্যাসটা আপনারা উপলব্ধি করতে পারলেন না। আমি আবার বলছি, ব্যতিক্রম সৌগতবাবুর বক্তব্য। আমি সেই বক্তব্যে একটু পরে আসছি। আমি সৌগতবাবুর বক্তব্য

থেকেই শুরু করছি। বিপদটা এখানে যে একটা দেশের সাধারণ নির্বাচন হয়েছে, অকাল নির্বাচনও বটে, সেই নির্বাচনের মধ্যে দিয়ে আমাদের দেশের যে সংবিধান, যে রীতিনীতি তাতে একদল পরাজিত হয়েছে, আর একদল সরকারে গেছে। ঘটনাটা শুধু সেই ধরনের একটা মামুলি ঘটনা নয়। সৌগতবাবুর বক্তব্যের মধ্যে একটা স্ব-বিরোধিতা ছিল। সেটা হচ্ছে, বিভিন্ন রাজ্য সরকারগুলি, বি. জে. পি. যেখানে আছে, সরকার চালাবার পরে সেখানে মানুষ সত্যিকারের বি. জে. পি.-র মুখ দেখতে পেয়েছে, তাদের মুখোস খুলে পড়েছে, এটা ঠিক এবং আমাদেরও অভিজ্ঞতা তাই। কিন্তু দিল্লির সরকার একটা ভিন্ন। দিল্লি হচ্ছে আসল ক্ষমতা এবং তিনি যে কথা বললেন, সেটাই হচ্ছে আসল কথা যে, এই ধরনের একটা ভয়ঙ্কর সাম্প্রদায়িক মৌলবাদী দক্ষিণপন্থী শক্তি ভারতে দেশি-বিদেশি এক-চেটিয়া শিল্পপতিদের সমর্থনে যে ক্ষমতায় গেছে, সেই ক্ষমতায় তারা গণতন্ত্রের সমস্ত ভিত্তিগুলিকে কলুষিত করবে। প্রশাসন, সৈন্য বাহিনী, বিচার বিভাগ, চিন্তার জগত, মানসিক জগতকে ধুলিসাৎ করে তারা তাদের ধর্মীয় ফ্যাসিবাদী ভিত্তি তৈরি করার চেষ্টা করবে। এটাই হচ্ছে ইতিহাসের সাধারণ অভিজ্ঞতা। আমরা, বামপন্থীরা, নির্বাচনের মুখে এই বিপদের কথা বুঝেছিলাম। কিন্তু আমরা ভাবতে পারিনি যে ইতিহাসের এই রকম একটা ভয়ঙ্কর পুনরাবৃত্তি হবে। গান্ধীজীর হত্যাকান্ডের ৫০ বছর বার্ষিকীতে গান্ধীজীর হত্যাকারিরা দিল্লির ক্ষমতা সত্যিকারের দখল করবে—এটা আমরা ভাবতে পারিনি। যখন আমাদের বক্তা রবীন মন্ডল এটা বলছিলেন তখন বিরোধী দলের নেতা এতই উত্তেজিত যে তিনি বললেন, আবার গান্ধীজীর কথা। না, আমরা গান্ধীবাদী বলে গান্ধীজীর কথা বলছি না। আমরা কেউই গান্ধীবাদী নয়। সুভাষচন্দ্র, রবীন্দ্রনাথ, কেউই গান্ধীবাদী ছিলেন না। কিন্তু গান্ধীজীর মৃত্যুটা একটা প্রতীকি ঘটনা, ভয়ঙ্কর ঘটনা। যিনি দাঁড়িয়ে বলেছিলেন, "ঈশ্বর আল্লা তেরে নাম, সবকো সুমতি দে ভগবান।" আপনি যে কথা বললেন, ধর্মের যে মলূ স্পিরিটটি, সেই স্পিরিট একথাই বলে যে সবাইকে সুমতি দাও। সেই নীতিকে যারা হত্যা করেছিল, সেই হত্যাকারিরা তার মৃত্যুর ৫০ বছর পরে ক্ষমতা দখল করল। এই যে ভয়ঙ্কর সমস্যা, এই সমস্যাকে ছোট করে দেখা উচিত নয়। এটাকে ছোট করে দেখিয়ে আজকে আলোচনাকে বামপন্থীদের বিরুদ্ধে নিয়ে যাওয়া, এটা সত্যি বিরোধী দলের নেতা হিসাবে তার বক্তব্য শুনে আমরা খুবই আশ্চর্য হয়েছি। আমরা বুঝতে পেরেছি যে, আজকে এমন একটা শক্তি এখানে ক্ষমতায় এসেছে যে শক্তির আসল শিকড় হচ্ছে আর. এস. এস.। সৌগতবাবু ঐসব বই পড়েছেন। আমার ঐ সমস্ত বই পড়তে এবং উদ্ধৃতি দিতে খুব খারাপ লাগে। আপনি জানেন হয়ত যে নির্বাচনের ঠিক এক মাস আগে শ্রী বাজপেয়ির একটা বক্তৃতা অবর্জাভারে বেরিয়েছিল এবং সেটা ইন্টারনেটেও দেওয়া হয়েছিল, সেটা তিনি অস্বীকার করেছিলেন পরে।

তিনি একই ভাষায় বলেছিলেন সেটা যে, এখানে সংখ্যালঘুদের হিন্দুত্ব মেনে নিতে

হবে এবং তা যদি মেনে নেওয়া না হয় তাহলে সংস্কার করতে হবে। সেই সংস্কারই শুরু হয়েছে বাবরি মসজিদ দিয়ে। তাদের বাধ্য করা হবে হিন্দুত্ব মানতে। তারা আমাদের দেশের ইতিহাস মানেন না, তারা আমাদের দেশের সংস্কৃতি মানেন না, তারা আমাদের দেশের ধর্মের মূল নির্যাসকে মানেন না, তারা সংবিধান মানেন না, তারা সুপ্রিম কোর্ট মানেন না। এসব ঘটনাবলী থেকে প্রমাণিত হচ্ছে যে, এমন একটি শক্তি যারা ক্ষমতা দখল করেছেন সেই শক্তি ভারতবর্ষের সমস্ত ইতিহাস, ঐতিহ্য, সবকিছুর বিরুদ্ধে। আপনারা জানেন, এখানে বাবরি মসজিদ নিয়ে বারবার আলোচনা হয়েছে। আমি সেই ঘটনার মধ্যে যাচ্ছি না। সেই ঘটনার পরে প্রফেসর অমর্ত্য সেন, তিনি লেখেন না, তিনি অর্থনীতিবিদ, তবুও তিনি এর উপর একটি প্রবন্ধ লিখেছিলেন। তার তথ্যটা আমাকে খুবই আকর্ষণ করেছিল। যে অন্ধশক্তি, তথাকথিত কর সেবকরা, ঐ ভয়ঙ্কর কাজটা করেছিল তাদের যেখান থেকে রিক্রুট করা হয়েছিল সেই অঞ্চলটা হচ্ছে অযোদ্ধার পার্শ্ববর্তী অঞ্চল এবং ঐ অঞ্চলটিতে ভারতের মধ্যে নিরক্ষরতার হার সবচেয়ে বেশি। অর্থাৎ ওটা একটা অন্ধশক্তি যে অন্ধশক্তি সমস্ত কিছু ভেঙে চুরমার করে দিতে পারে এবং তাদের আসল শক্তি হচ্ছে আর. এস. এস., আসল শক্তি হচ্ছে বজরং দল, আসল শক্তি হচ্ছে বিশ্ব হিন্দু পরিষদ। ঐ শক্তি আজকে সারা দেশের ক্ষমতা দখল করেছে। অবশ্য তাদের যে লক্ষ্যমাত্রা ছিল সেই লক্ষ্যমাত্রায় তারা পৌঁছাতে পারেননি ; ৩০০ সিট তারা পাননি, কিছু কম পেয়েছেন। তাই একক শক্তিতে নয়, অন্য শক্তিকে নিয়ে তাদের ক্ষমতায় যেতে হয়েছে। কিন্তু এর বিপদ ছোট করে দেখলে হবে না, কারণ এটা একটা ভয়ঙ্কর ঘটনা। আমরা সেজন্যই বলেছিলাম—অন্তত পশ্চিমবঙ্গে আমরা একটা বিকল্প অন্য চিন্তা করি। সারা দেশের ঘটনাবলীর সামনে দাঁড়িয়ে আমরা চিন্তা করি, কারণ পশ্চিমবঙ্গের একটা ইতিহাস আছে, আমাদের একটা ঐতিহ্য আছে যে ঐতিহ্যের জন্য আমরা গর্ব অনুভব করি। এক শতাব্দী আগে আমরা যে অন্ধকার পেরিয়ে এসেছি, আজকে একবিংশ শতাব্দীর শুরুতে আবার সেই অন্ধকারকে ফিরিয়ে আনবার চেষ্টা করা হচ্ছে। আমরা সবচেয়ে বেশি উদ্বিগ্ন সেই কারণেই এবং আজকে এই প্রস্তাব আনার উদ্দেশ্যও এই কারণেই যে, পশ্চিমবঙ্গে এই ভয়ঙ্কর পরিবর্তন কি করে হ'ল, কেন হ'ল। আমাদের যে উজ্জ্বল উত্তরাধিকার রামমোহন থেকে আরম্ভ করে বিদ্যাসাগর এবং অতীশবাবু ঠিকই বলেছেন, চৈতন্য থেকে শুরু করা যেতে পারে ; তারপরে নবজাগরণের যুগে রামমোহন এবং তার যুক্তিবাদ, বিদ্যাসাগরের যুক্তিবাদ, তারপর রবীন্দ্রনাথ—এই হচ্ছে আমাদের উজ্জ্বল উত্তরাধিকার। সেখানে দাঁড়িয়ে কি আমাদের আর. এস. এস.-এর তত্ত্বের উপর ফিরে আসতে হবে? আমাদের কি রবীন্দ্রনাথ থেকে নজরুলকে পৃথক করতে হবে? রবীন্দ্রনাথকে আমরা ভালবাসি কি তিনি হিন্দু ব্রাহ্ম বলে? আর নজরুলকে বাতিল করতে হবে মুসলমান বলে? আজকে এই সমস্ত প্রশ্ন আমাদের সামনে আসছে, সামনে আসছে আমাদের

ইতিহাস। আমাদের ইতিহাস কি শুধু মহাবলীপুরম, কোনারকের সুর্যমন্দির, বিষ্ণুপুরের টেরাকোটা? তাজমহলও তো আমাদের ইতিহাস। কিন্তু আজকে ঐ শক্তি সেই ইতিহাস মানেন না, সংস্কৃতি মানেন না। তাদের কাছে কি আমাদের শুনতে হবে আলি আকবর খাঁ আর রবিশঙ্কর এক সঙ্গে বাজাবেন না? এই অবস্থার মাঝখানে কি আমাদের পশ্চিমবঙ্গ আবার সেই অন্ধকারে ফিরে আসবে? এই বিপদ আজকে পশ্চিমবঙ্গে মাটিতে এসেছে। কিন্তু কে নিয়ে এসেছে এবং কি করে পশ্চিমবঙ্গে এটা সম্ভব হ'ল? সঠিকভাবেই সৌগতবাবু বলেছেন যে, আজকে এটাই ছিল আমাদের প্রস্তাবের মূল স্পিরিট সেটা আমি লক্ষ্য করে দেখেছি। আমরা পরস্পরকে বাকবিতন্ডার মাধ্যমে দোষ দেওয়া-দেয়িতে যাইনি। আপনারা দায়ী, আপনারা দায়ী—আমরা এর মধ্যে যাইনি। আমরা সমানভাবে বিষয়টাকে এড়িয়ে যাবার চেষ্টা করেছি, কারণ আমরা আসল সত্যটা যদি বুঝতে পারি, আসল বিপদটা যদি বুঝতে পারি তাই সেটা করিনি। তা না হলে আমরা প্রস্তাবের মধ্যে এমন জিনিস আনতাম যার মাধ্যমে আপনাদের বাধ্য করতাম সরে যেতে। আমরা এটা আনলাম এই মত করে, যেটা কমলবাবু বলেছেন যে বিপদ যা ঘটার ঘটে গেছে। এই বিপদের সামনে দাঁড়িয়ে সঠিকভাবেই তিনি—সৌগতবাবুর ভাষায় মতাদর্শের ক্ষেত্রে—একটা অবস্থান গ্রহণ করার কথা বলেছেন। কমলবাবু বলেছেন তার কর্মসূচি অনুযায়ী। সেটা অ্যাসেম্বলিতে এখন আসে না। আমাদের সামনে মাঠ-ময়দান পড়ে রয়েছে। অনেক লড়াই করতে হবে। কিন্তু বিপদটা খুবই বাস্তব বিপদ।

[5-30 — 5-40 p.m.]

বিরোধী দলের নেতা গোটা বক্তব্যটা করলেন বিশেষ করে মান্নান সাহেব গোটা বক্তব্যটা করলেন আমাদের দিকে তাকিয়ে, বললেন আপনারাই এর জন্য দায়ী। কি করে বলছেন? কংগ্রেস একটা সর্বভারতীয় দল। চিন্তা করুন গত ১৫ বছরে কংগ্রেস দলের রাজ্যে রাজ্যে কি অবস্থা। আমাদের মতো বিপদ ডেকে আনার ক্ষমতা নেই। আমরা যেখানে আছি—আমাদের অল্প জমি কিন্তু শক্ত জমি। কেরালা ত্রিপুরা এবং পশ্চিমবাংলা, এখানে আমাদের অল্প জমি কিন্তু সেটা শক্ত জমি। কিন্তু সেই শক্ত জমিতেও আঘাত এসেছে। এই জমিতে কেন আঘাত এসেছে সেই আলোচনায় আমি পরে আসছি। কিন্তু মনে রাখবেন সারা ভারতবর্ষে বামপন্থীরা তিনটি রাজ্যে তাদের শক্ত জমি অল্প জমি হলেও বাঁচিয়ে রেখেছে। কিন্তু এটা কেন হল এই প্রশ্নের উত্তর তো দিলেন না যে সারা ভারতবর্ষে কি করে আস্তে আস্তে কংগ্রেসের অবক্ষয় হচ্ছে? আপনাদের অবক্ষয়ের সঙ্গে সঙ্গে বি. জে. পি. বাড়ছে। এই অবক্ষয়ের কথা আপনারা চিন্তা করলেন না, একবার বললেন না। আপনাদের সর্বভারতীয় পার্টি, সেটা ভেঙে যাচ্ছে। তার জন্য কি আমরা দায়ী? আপনাদের পার্টি থেকে বি. জে. পি.-তে চলে যাচ্ছে। তার জন্য কি আমরা দায়ী? আপনাদের পার্টির মধ্যে ঐ ভাবাদর্শকে আঘাত করছে, তার জন্য কি আমরা দায়ী?

আর মান্নান সাহেব একটা অদ্ভুত প্রশ্ন করলেন. উনি কৈফিয়ৎ চেয়েছেন যে কেন তেলেগুদেশম চলে গেল, শারদ পাওয়ার যাবে কি। আপনারা তো এটা বললেন না এই রাজ্যের কংগ্রেস পার্টিটাই চলে গেল কেন? আপনি তো শুধু একটা সাইন বোর্ড নিয়ে বসে আছেন এখানে। আপনাদের সঙ্গে কেউ নেই। এই কথা তো বললেন না একবারও? একটা আত্মসমীক্ষা করবেন না? এই রাজ্যে আপনার পার্টিটা চলে গেল আপনাকে ছেড়ে দিয়ে। এক ভয়ঙ্কর বিপদ করলেন আপনারা। আপনারা শুধু বসে আছেন সাইন বোর্ড নিয়ে। আপনাদের সভাপতি পদত্যাগ করেছেন, অধিকাংশই তো নেই, আর এখানে আমাদের উত্তর দিতে হবে শারদ যাদব কি করছে, তেলেগু দেশম কি করছে। আপনার পার্টিটা কি করল? আপনার পার্টিটা তো উঠে গেল। অতীশদাকে আমি বিশেষ ভাবে বলব, তিনি বিরোধী দলের নেতা, তিনি আবার আক্রমণ করলেন মতাদর্শের প্রশ্নে। তিনি কি বললেন? তিনি বললেন, আপনারা তো কমিউনিস্ট—এই ফ্যাসিস্টদের কথা বলতে গিয়ে—কমিউনিস্টরা বিশ্বাস করেন ঘৃণায়। ধর্মের কথা বলতে গিয়ে তিনি বললেন আপনারা ঘৃণায় বিশ্বাস করেন। অতীশবাবুকে আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলব, আপনি নিশ্চয়ই জানেন গোরকি নামে একজন মহৎ লেখক ছিলেন, তিনি বলেছিলেন ঘৃণাও একটা মানুষের মহৎ গুণ। আমি জিজ্ঞাসা করি বিরোধী দলের নেতাকে যে আপনি হিটলারকে ভালবাসেন না ঘৃণা করেন, উত্তর দিন তো আমার কথাটার।

**শ্রী অতীশচন্দ্র সিন্‌হা ঃ** ভালবাসি না।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** ভালবাসেন না তো ঘৃণা করেন। হিটলারকে আপনি ঘৃণা করেন। কমিউনিস্টরা যেমন ভালবাসে তেমনি শত্রুকে প্রবল ঘৃণা করে। এই হচ্ছে কমিউনিস্টদের লক্ষ্যণ, এটা আপনারা জেনে রাখবেন। আর ইতিহাস দিয়ে প্রমাণ করবার চেষ্টা করবেন না রক্তপাতে কমিউনিস্টরা বিশ্বাস করে। রক্তপাত হিংসার অনেক ইতিহাস আছে।

(গোলমাল)

আপনারা আবার আক্রমণ করলেন মতাদর্শের প্রশ্নে। আমরা বলছি আসুন দক্ষিণপন্থী শক্তিরা ক্ষমতা দখল করেছে, আমরা এক সঙ্গে রুখে দাঁড়াই। আপনারা আমাদের বিরুদ্ধে অভিযোগ করেছেন যে আমরা রক্তপাতে বিশ্বাস করি। নেতাজী যখন বলেছিলেন, আমাকে রক্ত দাও আমি স্বাধীনতা দেব, তিনি কিসে বিশ্বাস করতেন। তিনি বিশ্বাস করতেন গান্ধীজীর পথ? গান্ধীজীর পথ তিনি ছেড়ে চলে এসেছিলেন। তিনি বিশ্বাস করেছিলেন রক্তপাতের মধ্যেই দিয়েই দেশ স্বাধীন হবে। রক্তপাত নিয়ে আপনারা আক্রমণ করবেন না। মানুষ যে পথ বেছে নেয় সেটাই হচ্ছে পবিত্র পথ। এটাই কমিউনিস্টরা বিশ্বাস করে এবং আমরা সেই পথেই চলব। আমি শুধু এই কথা বলে আপনাদের কাছে আবেদন

করব যে এখনও সময় আছে—যে কথা সৌগতবাবু বলেছেন—চিন্তার দিক থেকে মানসিকভাবে তৈরি হন। আমরা চাই না আপনাদের সঙ্গে এক মঞ্চে দাঁড়িয়ে এক সঙ্গে লড়াই করব। আমরা চাই না, আমাদের কোনও প্রয়োজন নেই। কিন্তু আমাদের এই প্রয়োজন আছে আপনাদের কাছে আবেদন করার, কংগ্রেস পার্টির কাছে আবেদন করার যে আপনারা এখন নিজেদের কথা ভাবুন, এখনও চিন্তা করুন। যে কথা সৌগতবাবু বলেছেন আমিও বলছি যে এটা ঠিক পশ্চিমবাংলায় একটা আঘাত এসেছে, এই বিষয়ে কোনও সন্দেহ নেই। এই আঘাত এসেছে বি. জে. পি.-র কাছ থেকে। আমরা এই ব্যাপারে গভীর ভাবে আত্মসমীক্ষা করছি। আমরা দেখেছি বামফ্রন্টের ২.৭ পারসেন্ট ভোট কমে গিয়েছে সারা রাজ্যে।

সৌগতবাবু যেটা বললেন যে, কলকাতা এবং তার পাশাপাশি অঞ্চলগুলিতে কি হয়েছে? তারজন্য অনেক কারণ আছে। তারজন্য সংবাদ মাধ্যমও খানিকটা দায়ী। বি. জে. পি.-র ঐ যে স্লোগান—অ্যাবল প্রাইম মিনিস্টার, স্টেবল, গভর্নমেন্ট—এই সমস্ত স্লোগান এবং যারা সত্যিকারের বিপদের গভীরতা বুঝতে পারেননি, তারজন্য আজকে এই ক্ষতি হয়েছে। সেই সমস্ত মানুষ আমাদের ছেড়ে গেছেন। কিন্তু আমাদের ক্ষতিটা আপনারা বুঝুন। আমাদের ক্ষতিটা হচ্ছে, সারা রাজ্যে ২.৭ পারসেন্ট। আর সবচেয়ে খারাপ হয়েছে টোটাল ৫ পারসেন্ট, ৭ পারসেন্ট। সবচেয়ে বেশি ছেড়ে গেছেন ৮ পারসেন্ট। এই হচ্ছে আমাদের হিসাব। সেইসব মানুষের কাছে আমরা বারবার করে যাব। আমরা বলব, আপনারা সমর্থন করেছেন, আমাদের বিরোধীতা করেছেন। কিন্তু এইসব মানুষকে ফিরিয়ে আনার দায়িত্ব আমাদের। তারা ভুল করেছেন। তারা বি. জে. পি.-কে চিনতে পারেননি। এই বি. জে. পি.-কে যদি চিনতে না পারেন, তাহলে সমূহ বিপদ। তাদের ফিরিয়ে আনার দায়িত্ব আমাদের। আমবা বিশ্বাস করি, পশ্চিমবাংলার মাটিতে এই জিনিস কখনও হতে পারে না। তারা ফিরে আসবেন। সেই সঙ্গে সঙ্গে আপনাদের কাছে আবেদন করব, আমি শুধু এই কথা চিন্তা করতে বলব।

**মিঃ স্পিকার :** এটা ৫-৩৭ মিনিটে শেষ হবার কথা ছিল। এটার জন্য আমি আরও আধ ঘন্টা সময় বাড়িয়ে দিচ্ছি।

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** আমাদের ক্ষয়ক্ষতি আমরা মেরামত করব এবং করছিও। আমরা এতটুকু আত্মসন্তুষ্ট নই। মানুষের কোথায় আঘাত লেগেছে, কোথায় মানুষের ক্ষোভ, কোথায় আমাদের বিরুদ্ধে বিক্ষোভ তা আমরা দেখব। কিন্তু তারচেয়ে বড় কথা হচ্ছে, আসল কথাটা হচ্ছে, এখন যে বিপদ দেখা দিয়েছে, সেই বিপদের আত্মসমালোচনা, আত্মবিশ্লেষণ আমরা করব। কিন্তু আমি বিরোধী দলকে বলব, আমি আবার অনুরোধ করব, আমাদের দিকে আঙুল দেখিয়ে দেশের আসল শত্রুকে আপনারা আড়াল করবেন

